পরিবর্তনগুলি সূচিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইমারজেন্সীর আগে প্রতি বছর রাস্তায় যতগুলি রাহাজানি হত, যতগুলি রাস্তায় খুন-খারাপি হত আমি নির্বিঘ্নে বলতে পারি ইমারজেন্সীর পরবর্তী আট মাসে সেই রেকর্ড নেই কাজেই সে দিক থেকেও জিনিষগুলি ডেভলাপমেন্ট মধ্যে পরে এবং এইগুলি আমাদের হিসাবের মধ্যে আসা উচিত। এই সমস্ত পরিবর্তনগুলি করতে বা ইমারজেন্সীরই ফলাফল আমি বলতে চাই এই জন্যই কারণ আজকাল হাট-বাজারে যেখানেই আমরা যাই ইমারজেনসীর পক্ষে, ২০ দফার পক্ষে জনতার সমর্থন থাকা সত্বেও এক শ্রেণীর কায়েমী স্বার্থের লোক অনবরত বসে বসে ইমারজেন্সীর বিরুদ্ধে নেগেটিভ সাইডগুলিকে তুলে ধরে সমগ্র দেশের জনসাধারণকে ইমারজেন্সী এবং ২০ দফার বিরুদ্ধে নিয়ে যেতে চায়। মাননীয় অধ্যক্ষ মহোদয় সেই পরিপ্রেক্ষিতে আমরা যদি দেখি আমরা দেখব ইমারজেন্সীর পরবর্ত্তি সময়ের মধ্যে যে পরিবর্তনগুলি সাধিত হয়েছে সেই পরিবর্ত্তনগুলি অবশ্যই উল্লেখযোগ্য পরিবর্তন এবং ইমারজেন্সীর আগে মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে লাগাতর ধর্মঘটের, ধর্মঘট এজ ইট ইজ আমি ধর্ম্মঘটের বিরোধী নই কিন্তু ধর্ম্মঘটের শেষের দিকে যে পরিবর্তনের সূচনা হয়েছে নিশ্চয় সে পরিবর্ত্তন সে দিকটা সমর্থন যোগ্য নয় কারণ আমাদের রাজনৈতিক স্থিতিশীলতা আজকে সমস্ত ভারতবর্ষ বিশ্বব্যাপী পরিস্থিতির মধ্যে যে পরিস্থিতির মধ্যে আন্তর্জাতিক ক্ষেত্রে সাম্রাজ্যবাদ উন্নয়নশীল সরকারের উপরে, উন্নয়নশীল ব্যক্তি সমুহের উপর চূড়ান্ত আক্রমণ করেছে বিভিন্ন উন্নয়নশীল দেশগুলির এবং সেই আক্রমনের পরিপ্রেক্ষিতে যে দেশের অভ্যন্তরিস্থ যে সমস্ত প্রতিক্রিয়ার সাথে মিলাচ্ছে সেই সমস্ত ক্ষেত্রে আজকে দেশের মধ্যে সমস্ত সময়ে দেখা উচিত যাতে কোন রাজনৈতিক অস্থিরতার সৃষ্টি না হয়। নেগেটিভসাইডকে ফাইট করতে গিয়ে পজেটিভ সাইডগুলি বানচাল হয়ে না যায় নেগেটিভ সাইডকে ফাইট না করে পজেটিভ সাইডগুলিকে উপেক্ষা করা না হয় এবং সেই কায়েমী স্বার্থ লেফট অব অপরচুনেটি পয়েন্ট অব ভিউ থেকে শুধু নেগেটিভ সাইডকে ফাইট করে পজেটিভ সাইডগুলি বানচাল করে দেওয়ার ষড়যন্ত্র যাতে আমরা ব্যর্থ করে দিতে পারি সেই সমস্ত জিনিষগুলি আমাদের দেখা দরকার। উল্টা দিক থেকে আবার দেখা দরকার। নেগেটিভ সাইডগুলি যদি পরাস্ত না করা হয় তবে সেই নেগেটিভ সাইডগুলিকে প্রতিক্রিয়াশীলরা ব্যবহার করবে যাতে জনসাধারণের ব্যাপক অংশকে ইমারজেন্সীর বিরুদ্ধে এবং জরুরী অবস্থার বিরুদ্ধে বর্ত্তমান মূল পরিবর্ত্তনের দিকে নিয়ে যাওয়ার পক্ষে সহায়ক হবে। সেই জন্য নেগেটিভ সাইডকেও আমাদের ফাইট করতে হবে যাতে নেগেটিভ সাইডকে ব্যবহার যাতে না করতে পারে দক্ষিণপন্থী প্রতিক্রিয়া তার দিকে খেয়াল রাখতে হবে কাজেই আমি আমার সমগ্র আলোচনা এই পরিপ্রেক্ষিতের মধ্যেই সীমাবদ্ধ রাখতে চাই। মাননীয় স্পীকার মহোদয় ভারতবর্ষের প্রধান মন্ত্রীর ২০ দফা কর্মসুচী ঘোষণা করেছেন সেই ২০ দফা কর্ম্মসুচীর এটিটিউড কোন র‍্যাডিক্যাল বা একেবারে রিভলিউশনারি চ্যাঞ্জ ঘটিয়ে দেবে তা না কিন্তু এটা যে পরিপ্রেক্ষিতের মধ্যে ঘোষণা করা হয়েছে নিশ্চয়ই যে ঘটনার মধ্যে ঘোষণা করা হয়েছে এই সম্পর্কে কোন সন্দেহ নাই।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিশ্বব্যাপি পরিস্থিতির মধ্যে চূড়ান্ত উন্নতশীল দেশগুলির মধ্যে আক্রমন প্রতিক্রিয়া যাহাতে রাজনৈতিক অস্থিরতা সৃষ্টি না করে। প্রতিক্রিয়াশীলদের ব্যাপক আন্দোলনের বিরুদ্ধে ভারতের প্রধানমন্ত্রীর ২০ দফা কর্মসূচী রূপায়িত হয়েছে। ভারতের ৬০ কোটি মানুষ মার্কিন সাম্রাজ্যবাদ বা বাইরের কোন সমালোচনার কাছে আমরা মাথা নত করতে চাইনা। আমাদের যে কর্মচারী মহল আছে তারা যাতে কোন রকমে আহত না হয়। ত্রিপুরা রাজ্যের সরকারকে আমি অনুরোধ করব এমন কোন কাজ করবেন না যাতে কর্মচারীদের মনে বিক্ষোভ সৃষ্টি করতে পারে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের যে ২০ দফা কর্মসূচী রাজ্যপালের ভাষণের মধ্যে আছে, এমন একটা কথা আছে তা সবারই দৃষ্টি আকর্ষন করতে চাই। প্রথমটা "৭ যেন শেষ পর্য্যন্ত এক অসীম শক্তি ধরের জাগরণ ঘটলো এবং সমগ্র জাতীয় অন্তরে গভীর অন্তর্দেশে এক অভূতপূর্ব চেতনায় উদ্বেল হয়ে উঠলো"। জাগরণ ঘটাতে হবে রাজ্যপালের ভাষনে তার কোন উল্লেখ নাই। আমাদের দেশ, আমাদের এই ত্রিপুরা রাজ্য ২০ দফা কর্মসূচীর মধ্যে কোন নিরপেক্ষতা থাকবে না তা নয়। যার জমি নেই সে এই কর্মসূচী রূপায়নের আন্দোলনের বিরোধীতা করবে আর যার জমি আছে সে বিরোধীতা করবে না। কাজেই এই ২০ দফা কর্মসূচী দেশে এক মিশ্র প্রতিক্রিয়া সৃষ্টি করবেই কায়েমী স্বার্থ এই ২০ দফা কর্মসূচীকে বানচাল করবে। কাজেই গণজাগরনের আন্দোলনকে শক্তিশালী করার জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করতে হবে ডেমক্রেটিক ডেভেলাপমেন্ট এবং ডেমক্রেটিক কো-অপারেশন গণজাগরণের পক্ষে সহায়ক হবে। এবং তার জন্য রাজ্যপালের ভাষণে প্লেন প্রগ্রাম থাকা উচিত ছিল। রাজ্যপালের ভাষণের মধ্যে আছে গৃহহীনদের ভূমিদানের উল্লেখ যোগ্য। একের জমি অন্যের নামে দেওয়া হয়েছে। শুধুমাত্র জমি বন্টন করার দ্বারাই সমস্যার সমাধান করা সম্ভব নয় গৃহ নির্মান ইত্যাদি বিষয়ে সরকারের স্কীম থাকা উচিত ছিল। এটা বিচুতি্য রেকটিফাই করে গণ কমিটি গঠন করা প্রয়োজন বলে আমি মনে করি। খাদ্যের ব্যাপারে স্থিতিশীলতা আনতে হবে। রোখতে হবে তাদের বিরুদ্ধে যারা পাইকারী বিজনেস করে মুনাফা করে। সরকারের হাতে যথেষ্ট খাদ্যশস্য মজুত থাকা উচিত, না হলে প্রতিক্রিয়াশীলদের আন্দোলন করার চেষ্টাকে বানচাল, প্রতিহত করার জন্য অস্ত্র থাকা চাই। লেভি প্রাইজ প্রকিউরমেন্ট প্রাইজ এক নয়। যাদের যত বেশী জমি আছে তাদের উপর তত বেশী লেভি ধার্য্য হয় এবং তাদেরকে তত বেশী খাদ্য সরকারকে দিতে হবে। কাজেই খাদ্যের বাজারে মূল্যের স্থিতশীলতা বজায় রাখার জন্য সরকারের একটা সুষ্ঠু পরিকল্পনা থাকতে হবে। কাজেই এই ব্যবস্থা কার্যাকর করার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আমার বক্তব্য উত্থাপন করতে চাই। আমাদের দেশ ত্রিপুরা রাজ্যে আমাদের ইনকাম সম্পর্কে কোন সন্দেহ নাই। কিন্তু ইনকাম কম হলেও মাঝারি, মধ্য বিত্ত লোকের উপর আমাদের উন্নয়নের বোঝা না পরে আমাদের সকলের দৃষ্টি সেখানে রাখতে হবে। কোন রকম কর, কোন রকম ট্যাক্স যাতে গরীব অংশের মানুষের উপর না আসে, মধ্যবিত্ত অংশের মানুষের উপর না আসে সেই দিকে যথেষ্ট দৃষ্টি রাখতে হবে। সেই দৃষ্টি যদি আমরা সঠিক ভাবে রাখতে না পারি তাহলে আজকে ২০ দফা কার্য্য সূচী কার্যাকরী করার পক্ষে এবং জনসাধারণের সহ-

যোগিতা সৃষ্টি করার পক্ষে বাধার সৃষ্টি করবে। মাননীয় স্পীকার স্যার, সেটা মাননীয় রাজ্যপালের ভাষণের প্রথম পেরাতেই আছে। সেই মৌল শক্তি জাগরণ ঘটানোর পক্ষে গরীব অংশের মানুষের উপর যাতে কোন প্রকার বোঝা না পরে সেই দিকে দৃষ্টি রাখতে হবে। যারা জন-স্বার্থ বিসর্জন দিয়ে তাদের সম্পদকে গড়ে তুলছে তাদের টাকা দিয়েই আজকে ডেভেলাপ-মেন্টের কাজ হবে। সাধারণ মধ্যবিত্ত মানুষের টাকা দিয়ে বা গরীব অংশের মানুষের টাকা দিয়ে কাজ হবে না। সেখানে যদি আমরা ইতস্ততঃ করি, তবে যাদের বিরুদ্ধে আমরা ফাইট করতে চাই তারা আবার জনতাকে টেনে নিয়ে যাবে মাননীয় স্পীকার স্যার। কাজেই সেই সম্পর্কে সচেতন থাকা দরকার।

রেল লাইন। রেল লাইন সম্পর্কে কিছু উল্লেখ থাকা উচিত ছিল। বাংলা দেশের মুক্তি যখন হয়, তখন আমরা রেল লাইন সম্পর্কে ত্রিপুরা রাজ্যে পূর্ণ বিবেচনা করতে পারতাম। মাননীয় স্পীকার স্যার, বর্তমান কালে যে সমস্ত ঘটনা ঘটছে সে সমস্ত ক্ষেত্রে আমাদের ত্রিপুরা রাজ্যে রেল লাইন থাকা দরকার কিনা, ত্রিপুরাকে অগ্রগতির ক্ষেত্রে ষ্ট্রেংদেন করার জন্য, ত্রিপুরার যাতায়াতকে আরও দৃঢ়তর করার জন্য। ত্রিপুরার ক্ষেত্রে রেল লাইন করতে লস হয় কি না হয় আমি জানি না। তা জানে কেন্দ্রীয় সরকার বা আমাদের সরকার যারা কেন্দ্রীয় সর-কারের সংগে যোগাযোগ করেন তারা জানেন। কিন্তু অগ্রগতির ক্ষেত্রে যদি লসও হয়, যদি আপাততঃ কোন ক্ষতিও হয় তাহলেও সেই ঘাটতি পূরণ করে ত্রিপুরাতে রেল লাইন করতে হবে। ত্রিপুরার যোগাযোগ ব্যবস্থা, ত্রিপুরাতে যাতায়াতের ক্ষেত্রে ত্রিপুরার যোগাযোগ ব্যবস্থায় বাস ও ট্রাক ইত্যাদি থাকা সত্ত্বেও ব্যাপক ভাবে চাহিদা পূরণ করার মত যান-বাহনের ব্যবস্থা এখানে নেই। মাননীয় স্পীকার স্যার, কাজেই সেই ক্ষেত্রে সাময়িক ভাবে ঘাটতি দিয়েও রেল লাইন করতে হবে। কাজেই সেটা উল্লেখ থাকা উচিত ছিল। ল্যাণ্ডলেস ট্রাইবেলদের জমি পুর্ণবন্টনের ব্যপারে যে সমস্ত তথ্য এখানে উপস্থিত করা হয়েছে মাননীয় রাজ্য পালের ভাষণে, সেগুলি যদি সুষ্ঠু ভাবে রূপায়িত হয় তাহলে একটা পরিবর্তনের সূচনা করবে। উপজাতিদের সম্পর্কে অনেক গুরুত্ব পূর্ণ দাবী দাওয়া করা হয়েছে। কিন্তু যে সমস্ত কার্যাসূচী তাতে নেওয়া হয়েছে সেই সমস্ত কর্মসূচীকে সফল করে তুলতে পারলে আজকে একটা নূতন পরিবর্তন আসবে। ২০ দফা কর্মসূচীতে ত্রিপুরার ইণ্ডাষ্ট্রি সম্পর্কে আমি বলেছিলাম একটা টাইম লিমিট করা দরকার। সরকার বলেছেন মাত্র ৮০০ হেক্টর জমি বন্টনের জন্য আছে। ৮০০ হেক্টর জমি মানে ৫ হাজার কানি জমি। এই ৫ হাজার কানি জমি ৫ হাজার পরিবারকে দেওয়া যায়। ভূমি সংস্কার আইনে দিয়ে যদি ষ্টেটাষ্টিক যদি সঠিক হয় তাহলে ৫ হাজার কানি ১ হাজার ভূমিহীনকে জমি দেওয়া যাবে। কাজেই মাননীয় স্পীকার স্যার আজকে ইণ্ডাষ্ট্রি যদি না করা যায় বেকার সমস্যাকে যদি চেপে না ধরা যায়, তবে ত্রিপুরার মানুষকে ত্রিপুরার জনসাধারণকে বা বর্তমানে বিপ্লব বা প্রগতিশীল পরিবর্তনকেনিয়ে যাওয়ার জন্য ব্যাপক সমাবেশ করানোর যে মৌল জাগরণ প্রয়োজন সে দিকে বেকার সমস্যা ত্রুটি বিচ্যুতিগুলি তুলে ধরার দরকার আছে। ত্রিপুরায়, যদি আমরা না থাকতে পারি তবে সেখানে থাকবে ত্রুটি। কাজেই

মাননীয় স্পীকার স্যার, আমাদের এই সমস্ত দিকগুলি সম্পর্কে ব্যাপক কোন সহযোগিতা ২০ দফা কর্মসূচীর ক্ষেত্রে আমি আইটেম বাই আইটেম বিভিন্ন জিনিষের মধ্যে যাই নাই। কাজেই এই-গুলি গ্রহণ করার জন্য আমি অনুরোধ করব এবং বিশেষ ভাবে সরকার যাতে লক্ষ্য রাখে গরীব এবং মধ্যবিত্ত অংশের মানুষ যাতে কোন অবস্থাতেই বিক্ষুব্ধ হতে না পারে কাজকর্ম সেই ভাবে সীমাবদ্ধ রাখতে হবে। মাননীয় স্পীকার স্যার এই হল আমার বক্তব্য আমি যা বলতে চাই সেটা বলতে পারছি কিনা আমি জানি না। আমি বলতে চাই মূলতঃ আমরা রাইট ডিরেকশানে আছি। কিন্তু আমাদের ট্রুঃ উইকনেসের সাথে যদি আমরা ফাইল না করতে পারি তবে দক্ষিণ পন্থী প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে লড়াই করার আমাদের যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা থেকে ব্যর্থ হব। কাজেই ২০ দফা কার্যসূচীকে কাজে লাগিয়ে সেই সমস্ত ত্রুটি বিচ্যুতি গুলিকে কাজে লাগিয়ে বানচাল করার জন্য আমাদের প্রগতিশীল শক্তিকে আহ্বান করব এবং সরকারকে আহ্বান করব এবং রাজ্যপালের ভাষণে এই সমস্ত ত্রুটিগুলি উল্লেখ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :—শ্রীবুলু কুকী।

**শ্রীবুলু কুকী** :— মাননীয় স্পীকার স্যার মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের উপর আমার যে কতগুলি বক্তব্য আছে সেইটা আমি উল্লেখ করব। প্রথমে আমি আমার যে এমেণ্ডমেন্ট রাজ্যপালের ভাষণের উপর এনেছি সেই জিনিষটা আমি পড়ে শোনাচ্ছি— যে ত্রিপুরায় অটনোমাস ডিষ্ট্রিক কাউন্সীল গঠন করার সম্পর্কে কোন উল্লেখ দেখিনি। আর জুমিয়াদের সরকারের দাদন আর গরীব কৃষকদের কৃষি ঋণ মুকুব করার সম্পর্কে কোন উল্লেখ আমি দেখিনি। সাড়ে সাত কানির কম জমির মালিকদের খাজনা মুকুব করা সম্পর্কে কোন উল্লেখ আমরা দেখিনি। আর লেবারদের সপ্তাহিক মাথা পিছু রেশন চাল বাড়ানো কম পক্ষে ৩ কেজি সেটা আমরা দেখিনি। তবে আমরা রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে আইটেম বাই আইটেম এমেণ্ডমেন্ট তুলে ধরার চেষ্টা করব।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রথমেই এই জিনিষের উল্লেখ করতে চাই যে ভারতবর্ষ একটি গণতান্ত্রিক দেশ এবং কংগ্রেস পার্টি এবং মাননীয়া শ্রীমতি ইন্দিরা গান্ধী যে বক্তব্য রেখেছেন সেই দিক থেকেই আমি আমার বক্তব্য রাখতে চাই যেহেতু ভারতবর্ষ গণতান্ত্রিক দেশ সেইহেতু আমাদের ভারতবর্ষে যে বিভিন্ন গণতান্ত্রিক দল বা রাজনৈতিক দল আছে তাদেরকে নিজেদের বক্তব্য বিধানসভায় বা সভায় রাখার সুযোগ দেওয়ার জন্য এবং সংগে সংগে যাতে বিভিন্ন বিরোধী দলের বক্তব্য যাতে পত্র পত্রিকায় প্রকাশ হতে পারে। এবং এর মাধ্যমে সারা ভারতের জনসাধারণ বর্তমান সরকারের যে কাজকর্ম বা ২০ দফা কর্মসূচী এবং তার উপর বিভিন্ন দলের যে সমালোচনামূলক বক্তব্য সেটা যাচাই করে দেখার জনাই আমি এই কথা বলছি। কারণ সেই ভাবে যদি এই আলোচনা যাচাই করার সুযোগ না থাকে তাহলে আমাদের কানে একটি কথাও আসতে পারে না অর্থাৎ জনসাধারণ বা মানুষের যে গণতান্ত্রিক চেতনাটা সেটা আসতে পারে না। সেইজন্যই আমি হাউসে এই কথাই পেশ করছি যে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর প্রথমেই আমি বলতে চাই যে ত্রিপুরার উপজাতি সমস্যা

এটা একটা বিরাট সমস্যা এবং মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উপজাতিদের সমস্যা সম্পর্কে তিনি উল্লেখ করেছেন। কিন্তু আমরা কার্য্যত যা দেখি, কথায় যা হয় কার্য্যকলাপে আমরা তার কিছুই দেখি না। যার ফলে আজকে উপজাতিদের মধ্যে যে বিক্ষোভ দিনের পর দিন বাড়ছে এবং গত সেসনে ত্রিপুরার জুমিয়া বা উপজাতি তাদের জমি ফেরত দেওয়ার জন্য একটি বিল আনা হয়েছিল এই বিধান সভাতে এবং ১৯৬৯ সালের পর থেকে তাদের জমি ফেরত দেওয়ার কথা, কিন্তু তার মধ্যে আমলাতান্ত্রিক ব্যবস্থার ফলে দেখেছি যে তারাই উপজাতিদের জমি নিয়ে নানান রকম কারসাজি করে চলেছে। এবং দীর্ঘ দিনের পুরানো দলিলগুলো কোথাও কোথাও থেকে সংগ্রহ করে এবং বিভিন্ন অফিস থেকে পাচার করে বিভিন্ন গ্রামাঞ্চলে ছড়িয়ে এবং তার মধ্যে আবার জাল দলিল ও পুরানো দলিল এর মাধ্যমে জাল করার জন্য ১৯৬৯ সালের আগের দলিল হিসাবে স্থির করার চেষ্টা করছে, এই সমস্ত বিষয় সম্পর্কে ত্রিপুরা সরকার কতটুকু ওয়াকিবহাল আছেন আমার জানা নাই। তারপর বিভিন্ন ব্যাপারে উপজাতিদের সম্পর্কে বলা হয়েছে, সামাজিক দিক থেকে তাদের উন্নত এবং তাদের সরকারী কাজের মধ্যে তারা যাতে অংশ গ্রহন করতে পারে তার জন্য তারা চাইছে ডিস্ট্রীক্ট কাউন্সিল। কিন্তু অটনোমাস এই ডিস্ট্রীক্ট কাউন্সিল যদি না হল তাহলে উপজাতিদের সামাজিক অবস্থার ভিত্তিতে তাদের যে উন্নয়ন ব্যবস্থা করা বা বর্ত্তমান নির্দ্ধারিত যে কর্মসূচী সেই কর্মসূচী ইমপ্লিমেন্টেশন করার ব্যাপারে অসুবিধা হয়ে দাঁড়ায় বা তারা এটাকে কি ভাবে প্রতিক্রিয়াশীল শক্তির দ্বারা বানচাল করে দেবে। তাদের উন্নয়নমূলক কাজগুলো কি ভাবে বানচাল করে দেবে তার জন্য তারা সক্রিয়। সেইজন্য এই ট্রাইবেল ডিষ্ট্রিক্ট কাউন্সিল গঠন করার পক্ষে যাতে নাকি ত্রিপুরা সরকার অতিশীঘ্র ব্যবস্থা গ্রহন করেন এবং যাতে উপজাতিদের সামাজিক ও অর্থনৈতিক অবস্থার সুরাহা হতে পারে।

তার পর বলা হয়েছে কৃষকদের ঋণ মুকুব করার কথা এই ভাষণে কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহাজনদের ঋণ মুকুবের প্রশ্ন, কিন্তু সরকারী ঋণ মুকুব করা সম্পর্কে সেটা উহ্য, কারণ ত্রিপুরার এই সামগ্রিক অর্থনৈতিক অবস্থা আমরা ভাল ভাবে জানি যে ত্রিপুরাতে আজ একটার পর একটা প্রাকৃতিক দুর্যোগ তার মধ্যে যেমন একটা খরা। যার ফলে তারা সরকারের কাছ থেকে কৃষি ঋণ বা সরকারী ঋণ যেটা গ্রহন করেছিলেন সেই ঋণ তারা পরিশোধ করছে এই এমারজেন্সি পিরিয়ডে যার ফলে অনেক লোকের বা অনেক মানুষের জমি মহাজনদের কাছেই বন্ধক দিয়ে তাকে আবার সাহায্যের জন্য হাত পাততে হচ্ছে। যার ফলে কৃষকদের রক্ষা করার জন্য যে আইন পাশ করেছেন সেটা কার্য্যত সেই এলাকাতে কোন ভাবেই কার্য্যকরী হচ্ছে না। কারণ তারা যদি সরকারী ঋণ পরিশোধ করতে না পারে তাহলে পরবর্ত্তী অভাবের সময়ে তারা আর সাহায্য পাবে না। সেইজন্যই তারা মহাজনের ঋণ থেকে রেহাই পাচ্ছে না। এবং তাদের এই জিনিষটি সরকার গাঁও সভার মাধ্যমে সেটা যাতে ইম্প্লিমেন্ট হয় সেটার চেষ্টা করা হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণে বিশেষ ভাবে কৃষি ব্যবস্থার উপর অর্থাৎ ফসল উৎপাদনের উপর জোর দিয়েছেন। আমি জানি কৃষি ব্যবস্থার উন্নতি করতে সরকারী সাহায্যের যথেষ্ট দরকার হয়। আমাকে কয়দিন আগে আমি টুরে গিয়েছিলাম পাঞ্জাবে আমি সেখানে দেখেছি যে

পাঞ্জাবে যে সেচের ব্যবস্থা, যে ভাবে করা হয়েছে সেই অনুপাতে আমি যদি দেখি তাদের তুলনায় আমাদের কিছুই হয়নি। আমি দেখেছি ত্রিপুরা রাজ্যে জলের কোন অভাব নেই। বর্তমানে টেমপোরারী ছোট ছোট সিজন্যাল বাধ দেওয়া হয়েছে এবং কতগুলি জায়গা আছে সেখানে যদি পারমানেন্ট বাধ করার ব্যবস্থা না থাকে তাহলে প্রতি বছর বছর সরকার থেকে টাকা না পাওয়ার ফলে সেই বাধগুলো হয় না যার ফলে ফসল উৎপাদন করতে অসুবিধা হয়ে দাঁড়ায়। কারণ আমি জানি সরকার এই বছর সিজন্যাল বাঁধের জন্য টাকা মঞ্জুর করেছেন। কিন্তু আমি জানি অর্থের অভাবে সেই বাঁধগুলোর কাজ পর্য্যন্ত হতে পারে না। কোন দিন হবে? বোরো ফসলের জন্য চৈত্র মাসে হবে, না বৈশাখ মাসে হবে, আমি ঠিক জানি না।

তারপর বলা হয়েছে গরীব কৃষক এবং ডেলী লেবারদের কথা যাতে তারা অর্থনৈতিক দিক থেকে স্বাবলম্বী হতে পারে সেই জন্য বিভিন্ন ব্যবস্থা সরকার গ্রহন করেছেন। বাগান করেছেন, কিন্তু আজ পর্য্যন্ত সরকারের এমন কিছু কাজ আমি দেখিনি করেছেন, বাগানের যে লেবার আছে, যারা বাগানের লেবারের কাজ তারা কত টাকা দিন মুজুরী পায়? সেই সম্পর্কে এবং তাদের মজুরী বাড়ানো হয় সে বিষয়ে ভাষণে কোন উল্লেখ নেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারপর আমি লেভি সম্পর্কে কিছু বলতে চাই। যে লেভী সংগ্রহ করেছেন সরকার ত্রিপুরায়, আমাদের খাদ্য যোগানের জন্য, অভাবে মানুষকে খাদ্য সরবরাহ করার জন্য। আমি দেখেছি আজকাল গ্রামাঞ্চলে চালের দর আড়াই টাকা, ২.৬০, ২.৭০, কয়েকদিন আগে আমি তেলিয়ামুড়াতে দেখলাম ২.৫০, ২.৬০ করে কেজি বিক্রি হচ্ছে। অথচ এক সপ্তাহ আগে ১.২৫ ছিল। কিন্তু আজ পর্যন্ত সেই জায়গাতে রেশন শপে চাল দেওয়ার কোন ব্যবস্থা হয়নি।

আর আমাদের ত্রিপুরা রাজ্যে যে গ্রামাঞ্চলে অনেক জায়গায় কুষ্ঠরোগী আছে সেটা চলাফেরা করলেই দেখা যাবে। প্রায় প্রতিটি গ্রামে কুষ্ঠরোগী আছে। কিন্তু আজ পর্যন্ত ত্রিপুরায় সেই রোগ নিবারণের কোন ব্যবস্থাই হয়নি। ওরাও সমাজের মানুষ। কৃত্রিম অংগ লাগিয়ে যেখানে ব্যবস্থা নেওয়া যায় সেই ব্যবস্থাও করা হচ্ছে না।

তারপর মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাস্তা উন্নয়নের কথা বলছি। ত্রিপুরা রাজ্যটা একটা পাহাড়ী এলাকা। সেজন্য তার রাস্তার ভাল ব্যবস্থা যদি না থাকে তাহলে সমস্ত উন্নয়নমূলক কাজ স্বাভাবিকভাবেই ব্যাহত হয়। সেজন্য যদিও রাস্তা সম্পর্কে বলা আছে কিন্তু আমরা দেখি যে আগরতলা—ধর্মনগর রাস্তা—আজকে ২০।২৫ বছরের মধ্যেও এটাকে ঠিকভাবে তৈরী করা হয়নি। তাছাড়া অম্পি এবং অমরপুরের যে সড়কটা এটা প্রতিরক্ষা ক্ষেত্রেও খুব গুরুত্বপূর্ণ। সেখানে লোক সংখ্যাও যথেষ্ট। অথচ দেখা যাচ্ছে সেই জায়গাতে বাস চলাচলের উপযোগী রাস্তা এখনও হয়নি। সেজন্য আমার বক্তব্য এর মধ্যে এই কথা উল্লেখ করতে চাই যে শুধু কথার মধ্যে নয়, কাজের মধ্য দিয়ে যাতে জিনিষগুলি পরিচালিত হয় সেজন্য ত্রিপুরা সরকারকে অনুরোধ করব। অপর দিকে বলা আছে, উপজাতিদের ৩১,৯২৬ জন জুমিয়া ভূমিহীন আদিবাসীকে জমি দেওয়া হয়েছে। এটা কতদূর সত্য জানি না। আরও অনেক রয়েছে তো তাঁরাই বলছেন। তাছাড়া যাদের জুমিয়া পুনর্বাসন দেওয়া হয়েছে এখনও পর্যন্ত তারা জমির মধ্যে আছে কিনা, তার তদন্তের জন্য কোন ব্যবস্থা নাই। শুধু কাগজে কলমে তাদের পুনর্বাসনের ব্যবস্থা আছে। কিন্তু প্রকৃতপক্ষে তাদের পুনর্বাসন হয়েছে কিনা সেটাও তো দেখতে হবে।

'মার স্বাস্থ্যের ব্যাপারে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বর্তমানে গ্রামাঞ্চলে অনেক জায়গাতে প্রাইমারী হেলথ সেন্টার আছে। কিন্তু নানা অখাদ্য কুখাদ্য খাওয়ার ফলে যে সমস্ত রোগের প্রাদুর্ভাব ঘটেছে তার সংখ্যাও কম নয় এবং রোগীর সংখ্যাও কম নয়। দিন দিন কেবল রোগীর সংখ্যা বাড়ছেই। তার ফলে দেখা যায় বিভিন্ন হাসপাতালে ভিড় কেবল বাড়ছেই। কোন কোন সময়ে হাসপাতালে সীটেরও অভাব হয়। কিন্তু বেডের একস্‌টেনশান করার কোন ব্যবস্থা সরকারের নাই। সেজন্য আমি এই সমস্ত বিষয়গুলি যাতে ত্রিপুরা সরকার সঠিক-ভাবে বিচার বিবেচনা করেন সেজন্য আমি আমার অ্যামেণ্ডমেণ্ট এনেছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা :—** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিচ্ছিলেন তা শুনে আমার মনে হয়েছিল তিনি যেন কি করা হচ্ছে তার একটা সুন্দর ছবি আঁকছিলেন। অবশ্য তিনি প্রতি বছরেই আগামী দিনে কি করা হবে তারও একটা ছবি আঁকেন এবং এটা স্বাভাবিক। কিন্তু আগামী দিনে কি করা হবে এটা যদি বলতে হয় তাহলে পেছনের দিকেও তাকানো প্রয়োজন ছিল। এই কথা বলছি এই জন্য যে আমরা আগের বারেও তাঁকে বলতে শুনেছিলাম যে রেল লাইন হবে ত্রিপুরাতে। বার বার শাসক গোষ্ঠীকে এই কথা বলতে শুনেছি। কিন্তু তা হয়নি যত সুন্দর ছবিই তিনি আঁকুন না কেন, ত্রিপুরাতে যদি রেল লাইন এবং যোগাযোগ ব্যবস্থার উন্নতি না করা হয় তাহলে পাটের কল, কাগজ কল বা অন্যান্য যত কল কারখানাই করুন না কেন তার কোন ভবিষ্যত নাই। কারণ আমাদের প্রতিবেশী যে সমস্ত রাজ্য আছে ভারতে, তাদের সংগে সুষ্ঠু ও সুন্দর যোগাযোগ ব্যবস্থা না হলে আমরা আশা করতে পারি না সেখান থেকে কাঁচা মাল এনে কাজে লাগানোর কথা। তেমনি আমাদের রাজ্যে যা উৎপাদন হবে, শুনলাম মাননীয় রাজ্যপালের ভাষণের ভিতর দিয়ে যে এখানে অনেক কিছু করা হবে এবং করা হচ্ছে। কলকারখানাও করা হচ্ছে। কিন্তু সেই কলকারখানাতে যে শুধু উৎপাদন হবে সেটা শুধু এখানেই কনজামশান হবে না, আমাদের প্রতিবেশী রাজ্যগুলিতে যাতে আমরা সেই উৎপাদিত দ্রব্য পাঠাতে পারি সেই ব্যবস্থাও করতে হবে। না হলে এই কলকারখানাগুলি ডেভেলাপমেন্ট হতে পারে না। কাজেই এই যে গুরুত্বপূর্ণ বিষয়, সেটাকে একেবারে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে চেপে গেলেন, তাতে অবাক হতে হয়। তিনি ত্রিপুরার কি ছবি আঁকতে চান, এই একটা ব্যাপারেই দেখব, ত্রিপুরার ভবিষ্যত উজ্জ্বল কি না? করা হবে, করা হচ্ছে, শুধু বললেই হয় না, করা হবে, করা হচ্ছে সেটা এক জিনিষ নয়, সেটা আলাদা জিনিষ কাজই যদি আমরা কার্যে পরিণত করতে পারতাম, যদি আমরা দেখতাম যে প্রতিশ্রুতি রাখা হয়েছে, তাকে রূপায়িত করবার জন্য ভিত্তি রচনা করা হয়েছে, সেই জিনিষটা যদি লক্ষ্য করতে পারতাম তাহলে দেখতাম রাজ্যপাল যে ভাষণ রেখেছেন ত্রিপুরার উজ্জ্বল ভবিষ্যত সম্বন্ধে, তার চেষ্টা করছেন সেটা আমরা আশা করতে পারতাম। অথচ সেই জিনিষটা তিনি তাঁর ভাষণে চেপে গেলেন। যে জিনিষটা আমরা আগেও শুনেছি করা হবে, সেটা আজকে চেপে যাওয়া হয়েছে, সেটার একটা শব্দও আজকে

রাজ্যপালের ভাষণে শুনলাম না, সেইজন্য আমাদের নিরাশ হতে হয় এদিক থেকে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণের অধিকাংশ স্থানই জুড়ে আছে ট্রাইবেলদের দরদের কথা। বিভিন্ন ক্ষেত্রে—সামাজিক, অর্থনীতিক, তার শিক্ষা, সমস্ত কিছুতেই এই ভাষণের পর্ব। কিন্তু বাস্তব ক্ষেত্রে কি, সেটা আমাদের দেখতে হবে। এখানে বলা হয়েছে প্রায় ২০ বছরের মধ্যে ৩২ হাজার পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে এবং যাতে তারা উন্নততর কৃষিকার্যে উদ্বুদ্ধ হয়, তার জন্য আর্থিক সাহায্য দেওয়া হয়েছে আরও ২০ হাজার পরিবারের পুনর্বাসনের ব্যবস্থা করা হচ্ছে। আমি জিজ্ঞাসা করতে চাই যে ৩২ হাজার পরিবারকে পুনর্বাসন দিতে ২০ বছর প্রায় লেগে গেল, আরও ২০ হাজার পরিবারকে পুনর্বাসন দিতে কত বছর লাগবে? সেই প্রশ্ন আজকে আমাদের সামনে। তাছাড়া যদি বলা হয় যে এই উপজাতিদের পুনর্বাসনের জন্য—এই ৩২ হাজার পরিবার সুষ্ঠুভাবে যাতে কৃষিকার্যে তারা অগ্রসর হতে পারে, তাদের সাহায্য দেওয়া হয়েছে, এবং পুনর্বাসন দেওয়া হয়েছে, একথা যদি বলা হয়, তাহলে ব্যঙ্গ করা হয়। কারণ যদি সারা ত্রিপুরাতে আমরা দেখি—যাদের পুনর্বাসন দেওয়া হয়েছে, তাদের সংখ্যা দেখাতে পারেন, প্রকৃতপক্ষে জমিতে প্রতিষ্ঠিত হয়েছে, এই রকম ঘটনা কম জায়গায়ই দেখছি। যে সমস্ত কলোনী করা হয়েছে, আমরা গিয়ে দেখব সেখানে কিছুই নেই। টিনের ঘর যে দেওয়া হয়েছিল, তা তারা বিক্রী করে ফেলেছে, কলোনীগুলিতে গেলে দেখা যাবে তারা সেখানে আছে কি না, অথচ এখানে বলা হয়েছে যে ৩২ হাজার পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। উন্নততর প্রথায় কৃষিতে উদ্বুদ্ধ হয়, তার জন্য সাহায্য দেওয়া হয়েছে, কিন্তু সেটা বাস্তব ক্ষেত্রে আমরা দেখি না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি কি দেখছি? ডুম্বুর প্রজেক্ট হওয়ার ফলে প্রায় ৯৪ হাজার পরিবার তারা বিপন্ন। আমিও দেখি তারা বিপন্ন। প্রায় তিন বছর আগে তাদের কি অবস্থা হয়েছিল? তাদের উপর নির্যাতন করা হয়েছিল, তাদের উচ্ছেদ করার জন্য পুলিশ দিয়ে, হাতী দিয়ে তাদের ঘর ভেঙ্গে দেওয়া হয়েছিল, এখনও তারা বিপদের সম্মুখীন। প্রজেক্টের কাজ আরম্ভ হলে তাদের ব্যবস্থা করা হবে। আমি নিজে দেখেছি রাইমা শরমা গিয়ে যে তাদের কি রকম প্যাথেটিক অবস্থা। ব্রজেন্দ্র মোহন জমাতিয়া, তার মেয়ের ডেলিভারী কেস, যন্ত্রণায় অস্থির, তার নাতি অসুস্থ, সেই অবস্থায় তার ঘর ভেঙ্গে দেওয়া হল, পুলিশ দিয়ে তার ঘর চুরমার করে ভেঙ্গে দেওয়া হল, এখন বলা হচ্ছে তারা বিপদের সম্মুখীন। কবে তাদের বিপদ হয়েছে। আমি গিয়েছিলাম গত জানুয়ারী মাসে—তখন দেখেছি তাদের কি অবস্থা, শীতের মধ্যে তারা গাছের তলায় এসে দাঁড়িয়েছে, আশ্রয় নিয়েছে, তারা পুনর্বাসন পায়নি। তাদের আশ্রয় নেবার জায়গা নাই, এখন বলা হচ্ছে তাদের অসুবিধা হচ্ছে, তাদের পুনর্বাসন জরুরী ভিত্তিতে ব্যবস্থা গ্রহণ করা হবে। হবে আর হবে, তার আর শেষ নাই। এটা যেন কবরের মধ্যে সুন্দর সমাধি রচনা করা হচ্ছে, এটা মরা কান্না, এই ভাষণে আমরা সেই কান্নার সুর শুনতে পাই. মরে গেলে এই কান্না হচ্ছে। কিন্তু এই ভাষণের পৃষ্ঠায় পৃষ্ঠায় আমরা দেখছি তাদের জন্য দরদ, তাদের জন্য কি করা হবে এই নিয়ে এই ভাষণের পাতাগুলি ভর্তি করা হয়েছে। প্রত্যেক পাতায় আমরা দেখতে পাই যে ট্রাইবেলদের জন্য দরদ দেখানো হয়েছে।

ট্রাইবেলদের শিক্ষার জন্য আমরা দেখছি যে একই কথা। আমি বারবার বলেছি যে একটা উপজাতি যারা পেছনে পড়ে আছে, তাদের ডেভলাপমেন্ট শুধু আর্থিক দিক দিয়ে ভাবলেই চলবে না, শিক্ষায় সামাজিক ইত্যাদি দিক থেকেও তাদের দেখতে হবে। রাজ্যপালের ভাষণে আমরা পেয়েছি যে ট্রাইবেল ল্যাঙ্গুয়েজের জন্য একটা লাঙ্গুয়েজ সেল তৈরী করা হয়েছে। সেখানে কি করা হবে, পাঠ্য পুস্তক রচনা করা হবে এবং তার সহায়তায় সমস্ত বই লেখা হবে। আমাদের অবাক হতে হয়, এর আগেও আমরা শুনেছিলাম ল্যাঙ্গুয়েজ কমিটি একটা গঠন করা হয়েছে—কাদের নিয়ে তা গঠন করা হয়েছিল? যাদের ত্রিপুরী ল্যাঙ্গুয়েজ সম্পর্কে কোন জ্ঞান নাই, যারা ত্রিপুরী ভাষায় কথা বলতে পারেনা, তাদের নিয়ে। আমাদের এ্যাডভোকেট মাননীয় বীরচন্দ্র দেববর্মা, তিনি শিক্ষিত সেই বিষয়ে সন্দেহ নাই, তিনি জ্ঞানী ব্যক্তি, কিন্তু ত্রিপুরী ভাষা তিনি জানেন না। মোহন চৌধুরী তিনি ত্রিপুরী মেয়ে বিয়ে করেছেন, তা বলে তিনি ত্রিপুরী ভাষায় অভিজ্ঞ হয়ে গেলেন? জানি না কি ভিত্তিতে এটা করা হল (শ্রীতড়িতমোহন দাশগুপ্ত তিনি ত্রিপুরী ভাষাও জানেন)। জানতে পারেন, কিন্তু ভাষা সম্পর্কে প্রকৃত জ্ঞান নাই। কিন্তু এই সমস্ত লোককে নিয়ে কমিটি গঠন করা হয়েছে। (শ্রীসুখময় সেনগুপ্ত এবারের কমিটিতে আপনিও আছেন)। আমার নাম কখন হল আমি জানি না। যাই হউক, গত দিনের অভিজ্ঞতা থেকে আমি বলছি, এখন যেটা গঠন করা হয়েছে, সেটা সম্পর্কে আমি জানি না কাদের নিয়ে গঠন করা হয়েছে। যদি বাস্তবিক দরদ থাকে, পাহাড়ে যারা লেখাপড়া শিখেছেন, এবং যারা ত্রিপুরা ভাষা সম্পর্কে অভিজ্ঞ এবং এটা তার মাতৃভাষা, তাদের স্বাভাবিকভাবেই এই সম্পর্কে দখল থাকবে এবং সেই সমস্ত শিক্ষিত লোককে নিয়ে যদি কমিটি গঠন করা হয় তাহলে ট্রাইবেলদের প্রকৃত উন্নতি হতে পারে।

কাজেই এই সমস্ত লোককে দিয়ে যদি কমিটি গঠন করা হয় বা একটা সেল তৈরী করা হয়, তাহলে আমরা আশা করতে পারতাম যে আগামী দিনের জন্য এই সম্পর্কে একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হবে। কিন্তু গত দিনের অভিজ্ঞতা দেখলে আমরা সেটা আশা করতে পারি না। কারণ সেটা করতে হলে আগে আমাদের দেখতে হবে যে এর জন্য কি কার্য্যকরী ব্যবস্থা আগে গ্রহণ করা হয়েছে কাজেই এই সম্পর্কে যেটা বলা হয়েছে, সেটা যদি শুধুমাত্র কাগজেপত্রে আমাদের সামনে তুলে ধরলেও আমরা কিছুতেই আশান্বিত হতে পারছি না যে এর দ্বারা আমাদের উপজাতিদের সত্যি একটা উপকার হবে। এখানে যে বলা হল বা লেখা রইল যে কয়েকটা স্কুলে উপজাতি ভাষা পড়ানো হবে, শুধু এই কথা লেখা থাকলেই হয় না, কারণ আমরা জানি না যে কোথায় কোথায় কক্-বরক ভাষায় শিক্ষা প্রবর্ত্তন করা হয়েছে। কিন্তু প্রকৃতপক্ষে যখন আমরা ফিল্ডে গিয়ে দেখি, তাহলে দেখব যে এই ধরণের শিক্ষা ব্যবস্থা কোথাও প্রবর্ত্তিত হয় নাই। সে জন্য আমি গত সেসানেও শিক্ষা মন্ত্রী মহোদয়কে একটা প্রশ্নের মাধ্যমে জিজ্ঞাসা করেছিলাম যে এমন একটা স্কুল আমাকে দেখান যেখানে ত্রিপুরী ভাষায় ছেলে মেয়েদের পড়াশুনা করানো হচ্ছে। কিন্তু তিনি স্কুল দেখানো তো দূরের কথা, একটা স্কুলের নাম পর্য্যন্ত বলতে পারেননি। আমি নিজের অভিজ্ঞতায় যতটুকু জানি, কোথাও সেই রকম কিছু দেখলাম না যে ত্রিপুরী ভাষায় উপজাতি ছেলে মেয়েদের লেখাপড়া করানো হচ্ছে। এমন কি আমি যে এলাকায় থাকি, সেই এলাকাতেই এই রকম কিছু দেখতে

পাচ্ছি না, আমার সেই এলাকাতে শতকরা ৮০ জনের উপর ট্রাইবেল থাকে. সেখানে ননট্রাইবেল নাই বললেও চলে। কাজেই সেখানেও উপজাতিদের যে ভাষা ত্রিপুরী তার মাধ্যমে শিক্ষা দেওয়ার ব্যবস্থা প্রবর্তন করা হয় নি। সেখানে বাংলা ভাষাতেই লেখাপড়ার কাজ চালানো হচ্ছে। তাই বলছিলাম রাজ্যপাল মহোদয়ের ভাষণে উপজাতিদের ভাষায় শিক্ষা দেওয়ার যে কথা বলা হয়েছে, তা আদৌ বাস্তবায়িত হবে কি না, আমাদের যথেষ্ট সন্দেহ আছে। কাজেই কাগজে পত্রে যে লেখা থাকলেই চলবে না, সেটাকে বাস্তবে রূপায়িত করার জন্য সদ্‌ইচ্ছা থাকা চাই এবং সেই সদ্‌ইচ্ছার নিদর্শন স্বরূপ সেটাকে কার্যে পরিণত করার জন্য বাস্তব ব্যবস্থা গ্রহণ করা একান্ত দরকার। তারপর আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব, সেটা হচ্ছে দি ত্রিপুরা প্রফেশান্স ট্রেডস, কলিংস এণ্ড এমপ্লয়মেন্ট টেকসেশন অর্ডিনান্স, ১৯৭৬ আনা হয়েছে। এটা আনার আগে আমাদের ত্রিপুরা রাজ্যের আর্থিক অবস্থার কাঠামোটা চিন্তা করে দেখা দরকার। কারণ এখানে আসার আগে, আমার এলাকায় যে একজন তহশীলদার আছে. সেই তহশীলদার বাবুকে এই প্রফেশান্যাল ট্যাক্স সম্পর্কে জিজ্ঞাসা করেছিলাম. তিনি উত্তরে বলেছেন, যে জিজ্ঞাসা করে আর কি হবে, আমার যা দেওয়ার সেটা ত দিয়েই ফেলেছি। কারণ দিতে তো হবেই, না দিলে আবার জেল খাটতে হবে। তাকে জিজ্ঞাসা করে জেনেছি যে তার বেসিক পে হচ্ছে ২৩০ টাকা মাত্র অথচ এই সামান্য টাকার জন্যও তাকে এই প্রফেশান্যাল ট্যাক্স দিতে হচ্ছে। কাজেই এই প্রফেশন্যাল ট্যাক্সের জন্য সাধারণ কর্মচারীদের কি দুরাবস্থা হবে সেটা আগেই একটু চিন্তা করে দেখা দরকার ছিল। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে আমাদের ত্রিপুরা রাজ্যের আর্থিক অবস্থাটা কি? জরুরী অবস্থার পর অবশ্য কোন কোন জিনিষের দাম কমেছে ঠিকই, কিন্তু এখনও সাধারণ মানুষের ব্যয় খুব একটা কিছু কমেছে, এই কথা আমরা বলতে পারিনা। কারণ এখনও অনেক জিনিসের চড়া দাম আছে। এই অবস্থাও সাধারণ কর্মচারী বা মধ্যবিত্ত যারা আছে. তাদের সংসার পরিচালনা করা বেশ একটা শক্ত ব্যাপার। এছাড়া অন্যান্য যে সব ব্যবসা বাণিজ্য আছে সেখানে যারা কাজ কর্ম করছে বা ব্যবসা বানিজ্য পরিচালনা করছে, তারা খুব ধনী নয়, অথচ তারাও আজকে এই প্রফেশান্যাল ট্যাক্সের আওতার মধ্যে পড়েছে। এমন কি আমাদের এই রাজ্যে যারা মাঝারী ধরণের কৃষক আছে, তারাও এর আওতার মধ্যে পড়ছে। অথচ আগে থেকে এইসব জিনিষগুলি চিন্তা ভাবনা না করেই এই অর্ডিন্যান্স জারী করে সাধারণ মধ্যবিত্তদের ঘাড়ে একটা বিরাট বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে। এ ধরণের বোঝা তাদের উপর চাপানো ঠিক হয়েছে বলে আমি মনে করি না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, সেখানে যেটা করা উচিত ছিল. সেটা হচ্ছে যাদের ২৫০ টাকা বেতন তাদের এটা দেওয়াটা সম্ভব নয় মনে করে তাদেরকে রেহাই দেওয়া, আর উপর দিকে যারা দিতে পারবে তাদের দেওয়া টাকার অংকটা বাড়িয়ে দিয়ে, তাদের থেকে আদায় করলেই ভাল হত। তারপর দেখছি এই টাকাটা এককালীন আদায় করা হচ্ছে, কিন্তু বছরের শেষে মানুষের অনেক দেনা হয়ে গেছে. এই মাসের শেষে মহাজন বা দোকানদারের পাওনা টাকা না দিলে অনেকেরই অসুবিধায় পড়তে হবে। কাজেই এমত অবস্থায় এই

ট্যাক্সের টাকা এক কালীন দিতে গেলে তাদের আরও অনেক অসুবিধার মধ্যে পড়তে হবে। কাজেই এটাকে যদি মাসে মাসে কিস্তি করে শোধ দেওয়ার ব্যবস্থা হত, তাহলে অনেকটা সুবিধা হত। কাজেই এই কথাগুলি চিন্তা করে যদি এই অর্ডিনান্সটা আনা হত, তাহলে আমাদের কোন আপত্তি ছিল না। কারণ তাতে সাধারণ কর্মচারী, মধ্যবিত্তের খুব একটা কষ্ট হত না। তারপর আমাদের মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা দেখছি, একটা আশার কথা, সেটা হচ্ছে আমাদের ডম্বুর প্রজেক্টের কাজ নাকি এই মার্চ্চ মাসের মধ্যে শেষ হয়ে যাবে। এটা সত্যিই খুব ভাল কথা। এই যদি হয়, তাহলে ভবিষ্যতে এটা আমাদের কৃষি কাজে অগ্রগতির একটা সহযোগী হবে, বিশেষ করে আমাদের ইরিগেশানের ব্যাপারে ডম্বুর থেকে পাওয়া বিদ্যুৎ শক্তিকে কাজে লাগানো যাবে। কিন্তু আবার দেখছি যে ইলেক্ট্রিকের রেট বাড়ানো হচ্ছে এবং তা যদি হয় তাহলে আমাদের সাধারণ কৃষকেরা এর থেকে কোন উপকার পাবে বলে আশা করা যায় না। কাজেই ডম্বুর প্রজেক্ট শেষ হলে এর দ্বারা আমাদের সাধারণ কৃষক যাতে উপকার পায়, সেটা চিন্তা করে রাজ্যপালের ভাষণে এর কিছু একটা উল্লেখ থাকার প্রয়োজন ছিল বলে আমি মনে করি। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি যে এমেণ্ডমেন্ট এনেছি, তার মধ্যেও এই দুইটি কথা বলেছি। কারণ এই প্রজেক্টের যে রিজার্ভেয়ার থাকবে তাতে যাতে ফিসিকালচার হতে পারে, তার ব্যবস্থাও রাখা দরকার। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে ত্রিপুরা রাজ্যের ভবিষ্যৎ উন্নতি অগ্রগতি সম্পর্কে যা কিছু তুলে ধরা হয়েছে, তার পরিপ্রেক্ষিতে আমি আমার বক্তব্যে এই কথাই বলতে চাই যে ত্রিপুরা রাজ্যে যে উপজাতি যারা পিছনে রয়েছে, তারা যাতে অগ্রগতির পথে এগিয়ে যেতে পারে, তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার। এটা শুধু কাগজে-পত্রে রাখলেই চলবে না, এর জন্য বাস্তব ব্যবস্থা নিয়ে তাদেরকে অগ্রগতির দিকে এগিয়ে নিয়ে যেতে হবে। কারণ এই যে বিরাট উপজাতি, তারাও ত্রিপুরা রাজ্যের সামগ্রিক মানব সমাজের একটি অংশ। কাজেই শুধু কথা বলে নয়, কাজের ভিতর দিয়ে এই উপজাতিদের অগ্রগতির দিকে নিয়ে যাওয়ার জন্য আবেদন রেখে আমার বক্তব্য এখানে শেষ করছি।

### কক্-বরক

**শ্রীগুণপদ জমাতিয়া :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ৮ই মার্চ তারিখ রাজ্যপাল যে অর ভাষণ নাবিক-মানি পাব শুধু জনতানি বিছিঙগ কক কতর কতর হাঅই, লোভ ফুমুক মানি, আছুক জরাতুই-ন ই বাজেত। চুঙ মুগ, চিনি অভিজ্ঞতা-অ যে প্রতি বছর-ন বাজেত তুবুঅ, রাজ্যপাল কক কাহাম কাহাম হাঅই ভাষণ রিঅম থাঙগ, কিন্তু সাধারণ জনতানি যে সমস্যা, ই সমস্যা সমাধান অঙনানি কোন কক অ ভাষণ কুরুই, বুবতুই-খে সমস্যা সমাধান অঙন, আবনি কোন উল্লেখ কুরুই। অর, শিক্ষানি ব্যাপারে উপজানি যে শিক্ষা, কক বরকনি মাধ্যমে বিভিন্ন স্কুল যে ৫০টা জে, বি, স্কুলনি থাইকা করিওই ১১৮টা স্কুল চালু খাই তঙগ হিনুই যে হাঅই থাঙমানি, কিন্ত বাহাই আবন মুক? যে উপজাতি জাগাঅ, যেখানে উপজাতি সংখ্যা বেশী, আ জাগারগ যে স্কুল তঙনাই, আ স্কুলরগ আজ পর্য্যন্ত কক বরকনি বাগুই আলাদা মাষ্টারনি কোন ব্যবস্থা রিয়া। তবে একটা জাগাঅ চুঙ মুগ কন্টিজেন হিসাবে

বরগ বরগ ১৫০ টাকা থৈ আ স্কুলরগ মাষ্টার খালাই তঙগ। কিন্তু রাজ্যপাল অর ছাঅই থাঙকা ৫০টা জে, বি, স্কুল কক বরক বাই চালু অঙ তংমানি আব করিঅই তাবুক ১১৮টা স্কুল চালু অঙখা। আব তাইব করিঅই ২৩৮। অঙনানি কক ছাঅই থাঙগ। কিন্তু উপজাতিনি শিক্ষানি, বনি মা-নি কক বাই পরিঅই সম্পূর্ণ কক বরক-ন উন্নত খাই তালাঙনানি আবনি কোন কক কুরুই। শুধু ১১৮টা জে. বি, স্কুল কক বরক বাই কুরুঙখা, তাইব নানাহ্ আছুক কক ছাঅই থাঙকা। তাইব আঙ অর তিনি যে এমেণ্ডমেন্ট কইছা তুবুঅ—তিনি লেভিনি ব্যাপার বাহাইকে অবস্থা চুঙনুক? গত বছর সরকার যে ঘোষনা রিমানি যে ৮ কানি নি উপর তঙনাই বরগ ৬ মন মা রিনাই। কিন্তু ই জাগা বাহাইনক লেভি আদায় খালাইমানিঅ, বিশেষ খালাই সাধারণ বরক যে অরনি অ জরুরী অবস্থা ঘোষণা খাইমানি সঙ্গে সঙ্গে চুঙ খানা অ যে প্রত্যেক মানুষ-ন সুখ সুবিধা মানাই, অভাব অভিযোগ কোন তঙগানাক-ই কক ছাখানি চুঙ তাম নুঙখা? সাধারণতঃ লেভি ব্যাপার প্রত্যেকটা গ্রাম গ্রাম অ যেখানে লেভি খালাইনা থাঙকা ২ বার ৩ বার খে লেভি আদায় খালাইমা নুকখা। প্রথমতঃ লেভি আদায় খালাইঅ গ্রামনি জনসাধারননি উপর চাপ সৃষ্টি খালাই-অই গাঁও সভানি মাধ্যমে বরগন লেভি খালাই রিখা। যখন গাঁও সভানি মাধ্যমে লেভি আদায় খাই পাইঅ, আবনি ওল তাম নুকখা? এস, ডি, ও, নি মারফতে, পারা পারাগুরি ভুই, পুলিশ লগি তুই অই, আবতুই অনেক জাগা নজির তঙখা। চুঙ অমতুই নজির নুমুক ছাঅই মান যে বর্তমান আনি পারা জরিং বাড়িঅ ছুবা ছুবানি আর নাইখা। বিভিন্ন জাগাঅ অমতুই অবস্থা খে সাধারণ করকনি আর লেভি ২ বার ৩ বার খাই আদায় খাই তুবই খাইকা। তিনি বরকনি খোরাকি পর্য্যন্ত কুরুই, তাবুক পর্য্যন্ত কুরুই, আবতুই অবস্থা অ, তিনি যেখানে জাগা জাগা মাইরুঙ কুরুই আবতুই এলাকাঅ দুই টাকা আড়াই টাকা অঙখা মাইরুঙনি দাম। অর ছাঅ যে অবস্থা কাহিনি। সমস্ত সমস্ত জিনিষ পত্রনি কিছু কিছু দাম কমিখা। কিন্তু চুঙ তাম নুক, সাধারণ কৃষি ব্যাপার? গত বছর যেখানে মাইরুং ১২০ টাকা খে ফালুই সাধারণ কৃষক উপার্জন খাইমানি, কিন্তু আ মাইরুং তাবুক ১০ টাকা খে মা থধলখা। কেরোসিন-নি ব্যাপারে তাম নুক? গত বছর ৭০ পয়সা খে মা পাইঅ, তাবুক জরুরী অবস্থানি পরে তাম অঙখা? ১ টাকা ৩০ পয়সা পর্য্যন্ত রক-কা। এই যে অবস্থা আব তুই অনুমান মা খাই-নাই, চুঙ বাহাইখে লক্ষ্য খাইনাই, এই যে ইমার্জেন্সী চুঙ আশা খাইমানি, কিন্তু ব ব্যর্থ, ব সাধারণ বরকানি বাগুই-রা, ব পুঁজিপতি-নি, বড় বড় ব্যবসাদার-রগনি বাগুই-ছে অবতুই ইমার্জেন্সী ব্যবস্থা নাঅগি। আঙ তাই তাম নুক? এই যে লেভিনি ব্যাপারে যে বড় বড় ধনী, অঙনাই, বড় বড় মাই গোলা তঙনাই, বন বুছক চঙখা? ৫০ মন, ৫০ মন বরক রহকা। বরকানি থানি পুলিশ সি, আর পি, থাঙগিয়া। তাইব চঙালয়া, বরক ৫০ মন রহকা। ৫০ মন রহমা ওল কিন্তু বনি তাইব দেড়'শ, দু'শ মন তঙগ গোলাঅ। আবনি বাগুই বরগনি থানি নোটিশ রিয়া। কিন্তু সাধারণ গরীব কৃষক, বরগনি থানি যেখানে ২০ মন মাই তঙখা-খে বন ৫ মন চঙখা। আব রুবাই-থৈ বন আইন চঙখা ১০ মন। আবতুই অবস্থা, অবস্থা নজির তঙগ। আবনি বাগুই-ন অরনি-অ আনি এমেণ্ডমেন্ট নারিক-না কালাই-অ। লেভিনি যে

আইন, ই আইন-ন পরিবর্ত্তন খাইঅই সাধারণ গরীব চাষী-নি উপর যাতে জোর জুলুম অওগিয়া-তুই খালাইঅই, বরগ-ন সেতিনি জুলুমনি হাত থেকে রেহাই অওনা অওথুন। তিনি অব রাজ্যপালনি ভাষণ উপজাতিনি যে সমস্যা আর কতকগুলি ফুমুক খাওকা, এই সমস্যা-ন চুও লক্ষ্য খালাই-খৈ তাম মুক? যে জুমিয়া পুনর্বাসন-নি কতকগুলি হিসাব রিখা বরগ। এই জুমিয়া পুনর্বাসন আচুক আকুক অওখা—হিসাব রিখা। কিন্তু তিনি এই জুমিয়া পুনর্বাসন রিখা আগাজ বরগ বসবাস খাই তও মান খাদে? চাষ আবাদ খাই তও মান-খাদে? বরগনি অর্থনৈতিক সমস্যা সমাধান অওখাদে? আবনি কোন উত্তর বরগ হাঅই মায়া। যেহেতু আব ইান্দুব-ইয়া। তিনি হাথাই হাকাজ তুনই রুইখা, বন জুমিয়া পুনর্বাসন রিখা হিনুই বরগ তিনি নিসহায় কালাই তওগুই-খা। তাই কতগুলি তিনি নামজারী ব্যাপার তাম দুর্নীতি মুক? নামজারী খাইনা খাওতিনি সাধারণ উপজাতি যে বুমা, বুফা, বুহাবুতুই যে বসবাস খাই তওমানি জাগান নামজারী খাইনা হিনকাই বরগ সিটিজেনসিপ কাও মা খাট-নাই। সিটিজেনসিপ কার্ড নাগ্রা-খাই-ছে অওনা?—আব দৌড়া দৌড়ি, অফিস কাছাড়ী, খাওদি; আব হাড়া মহরী-ন বকশিস রিদি। এই ভাবে বরগ-ন নামজারী খালাইনা খাওতিনি-অ বরক-ন হয়রানি খালাই তনখা। তিনি যেখানে গ্রাম অঞ্চল, গ্রামনি ফাইঅই, ৭/৮ মাইল হিনুই ফাইঅই, অফিস, এম, এল, এ, নি ফনি খাওওদি, তাই কালেক্টরনি আর খাওওদি এই ভাবে সিটিজেনসিপ কার্ডনি বাগুই বিভিন্ন ভাবে হয়রানি খালাই অই শেষ পর্য্যন্ত পৌ আরন পাইলাহা। এই ভাবে উপজাতি সমস্যা সমাধাননি কোন পড অরগ্রি অ ভাষণ আও আও মুগ-ইয়া। আবনি বাগুই-ন রাজ্যপাল যে ভাষণ রিঅই খাওমানি বন আও সমর্থন খাই মায়া, আচুক হাঅই-ন আনি এমেণ্ডমেণ্ট যাতে নারিকজাক-না অওথুন—আনি বক্তব্য শেষ খালাইকা।

**শ্রীগুণপদ জমাতিয়া** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় গত ৮ই মার্চ তারিখে রাজ্যপাল যে এখানে ভাষণ রেখেছেন, সেটা শুধু জনসাধারণের উদ্দেশ্যে বড় বড় কথা বলে আশ্বাস দেওয়া ছাড়া কিছুই নয়। আমাদের নিজেদের অভিজ্ঞতায় আমরা দেখেছি যে প্রতি বছরই বাজেট আনা হয় এবং রাজ্যপালও ভাল ভাল বক্তব্য রেখে চলে যান। কিন্তু এতে সাধারণ মানুষের যে সমস্যা সমাধানের কোন কথা তার ভাষণে নেই, কিভাবে সমস্যা সুরাহা হতে পারে সেটার কোন পথনির্দ্দেশ ভাষণে নেই। এখানে শিক্ষার ব্যাপারে উপজাতিদের যে শিক্ষা, কক বরক এর মাধ্যমে বিভিন্ন স্কুলে যে পড়াশুনা চালু হয়েছে, ৫৩টা জে, বি, স্কুল থেকে বেড়ে ১১৮টা জে, বি, স্কুলে যে এই কক বরক এর মাধ্যমে পড়াশুনা চালু হয়েছে বলে ভাষণে উল্লেখ করা হয়েছে, কিন্তু বাস্তবে আমরা কি দেখি? উপজাতি এলাকায়, যেখানে উপজাতিদের সংখ্যা বেশী সেই সব অঞ্চলের স্কুলগুলিতে কক বরকের জন্য আলাদা শিক্ষক নিযুক্তির ব্যবস্থা এখনো করা হয়নি। তবে কোন কোন জায়গায় আমরা দেখতে পাই—১৫০ টাকায় কণ্টিজেণ্ট শিক্ষক নিযুক্ত করা হয়েছে। অথচ রাজ্যপাল বলে গেছেন ৫০টা জে, বি স্কুলে কক বরক চালু ছিল, সেটা এখন বেড়ে ১১৮টা জে, বি, স্কুলে চালু হয়েছে। আরো বলা হয়েছে যে ২৬৮টা স্কুলে চালু করা হবে। কিন্তু উপজাতিদের তাদের মাতৃ ভাষায় শিক্ষার

সুযোগ দিয়ে কক বরককে উন্নত করে নিয়ে যাওয়ার কথা ভাষণে নেই। শুধু বলা হয়েছে, ১১৮টা জে, বি, স্কুলে কক বরক এর মাধ্যমে শিক্ষা দেওয়া হচ্ছে, এবং আরো বাড়ানো হচ্ছে— এতটুকু বলে গেছেন। আর, আজ আমি এখানে একটি এমেণ্ডমেন্ট এনেছি—আজকে লেভির ব্যাপারে আমরা কি দেখি? গত বছরে সরকার যে ঘোষণা করেছিলেন, ৮ কানি জমির মালিক যারা তাদেরকে ৬ মন ধান লেভি দিতে হবে। কিন্তু এই লেভি আদায়ের ব্যাপারে আমরা কি দেখি? বিশেষ করে, যেখানে এই জরুরী অবস্থা ঘোষিত হওয়ার সংগে সংগে আমরা শুনেছি যে সাধারণ মানুষ, প্রত্যেকটি মানুষ সুখ সুবিধা পাবে, তাদের আর কোন অভাব অভিযোগ থাকবে না। কিন্তু এই সব কথা বলা সত্বেও আমরা কি দেখলাম? আমরা দেখলাম, প্রত্যেকটা গ্রামে যেখানে যেখানেলেভি আদায় করতে গিয়েছে, যেখানে দুই কর তিন কর করে লেভি আদায় করা হয়েছে। প্রথমতঃ লেভি আদায় করা হয় গাঁও সভার মাধ্যমে গ্রামের জনসাধারণের উপর চাপ সৃষ্টি করে। যখন গাঁও সভার মাধ্যমে লেভি আদায় শেষ হলো, এর পরে আবার আমরা কি দেখলাম? এস. ডি. ও, পাড়ার পাড়ায় ঘুরে যদি পুলিশ নিয়ে লেভি আদায় সুরু হয়—এরকম অনেক নজির আছে। আমরা এমন নজির দেখিয়ে বলতে পারি যে আমার নিজস্ব পাড়া জয়িং বাড়ীর কার কার কাছে এভাবে লেভি আদায় করা হয়েছে। এই ভাবে বিভিন্ন জায়গায় সাধারণ মানুষের কাছ থেকে ২ বার ৩ বার করে লেভি আদায় করে আনা হয়েছে। আজকে যেখানে মানুষের ঘরে খোরাকী নেই, আজ যেখানে জাগায় জাগায় চাউল নেই—সেই সব এলাকায় ২ টাকা আড়াই টাকা চাউলের দাম। এখানে বলা হয়েছে, অবস্থা ভাল। সমস্ত জিনিষ পত্রের দাম কিছু কিছু কমেছে। কিন্তু সাধারণত: কৃষির ব্যাপারে আমরা গত বছর যেখানে ১২০ টাকা মন চাউল বিক্রী করে সাধারণ কৃষক কিছুটা উপকৃত হয়েছিল আজ সেখানে ৭০ টাকায় চাউল বিক্রী করতে হচ্ছে। কেরোসীনের ব্যাপারে কি দেখি? গত বছর দাম ছিল ৭০ পয়সা, এখন জরুরী অবস্থা ঘোষিত হওয়ার পর কি হলো? ১ টাকা ৩০ পয়সা পর্য্যন্ত উঠেছে। এই রকম অবস্থায় আমাদের চিন্তা করতে হবে, লক্ষ্য রাখতে হবে, এই যে জরুরী অবস্থায় আমরা যা আশা করেছিলাম, তা ব্যর্থ হয়েছে। এই জরুরী অবস্থা সাধারণ মানুষের জন্যে নয়, সেটা পুঁজিপতিদের জন্য, বড় বড় ব্যবসায়ীদের জন্যে এই জরুরী অবস্থা আনা হয়েছে। আমি আর কি দেখি? এই যে লেভির ব্যাপারে, যারা বড় বড় ধনী, যাদের বড় বড় ধানের গোলা আছে, তাদের কত মন লেভি ধার্য্য করা হয়েছে? ৫০ মন, মাত্র ৫০ মন তারা দিয়েছেন? তাদের কাছে পুলিশ, সি, আর, পি. যায় না। ৫০ মন দেওয়ার পরে তাদের উপর আর ধার্য্য হয়নি। ৫০ মন দেওয়ার পরেও কিন্তু তার গোলায় আরও দেড়শ দু'শ মন রয়ে গেছে। এর জন্য তাদের কাছে লেভির নোটিশ যায় না। কিন্তু সাধারণ গরীব কৃষক, যারা ২০ মন ধান দিয়েছে, তাদেরকে আরো ৫ মন দেওয়ার জন্য বলা হয়। এর পরেও আরো অতিরিক্ত ধার্য্য করা হয় ১০ মন। এই হলো অবস্থা এবং এই রকম অনেক নজির আছে: এই কারণেই আজ আমি এখানে আমার এমেণ্ডমেন্ট এনেছি; লেভির যে আইন, সেই আইনকে পরিবর্ত্তন করে সাধারণ গরীব চাষীর উপর যাতে জোর জুলুম করা না হয়, লেভির জোর জুলুম থেকে তাদের যাতে রক্ষা করা হয়। এখানে রাজ্যপালের ভাষণে উপজাতিদের যে সমস্যা যে সম্পর্কে কিছুটা উল্লেখ করা হয়েছে, এই সমস্যা সম্পর্কে চিন্তা করে দেখলে আমরা

কি দেখি ? জুমিয়া পুনর্ব্বাসন সম্পর্কে কতকগুলি হিসাব দেওয়া হয়েছে। হিসাব দেওয়া হয়েছে—এত এত পুনর্ব্বাসন হয়েছে। কিন্তু তাদের জুমিয়া পুনর্ব্বাসন দেওয়া হয়েছে সেখানে তারা বসবাস করতে পেরেছে কি ? সেই জায়গায় তারা চাষাবাদ করতে পারছে কি ? তাদের অর্থ নৈতিক সমস্যার সমাধান হয়েছে কি ? এসব প্রশ্নের উত্তর তাদের নেই। যেহেতু সেটা বাস্তবোচিত নয়। আজকে পুনর্ব্বাসনের নামে টীলার উপর তাদের জায়গা দেওয়া হয়েছে, সেখানে তারা অসহায় অবস্থায় পড়ে আছে। আর আজকে নামজারীর ব্যাপারে কিরূপ দুর্নীতি দেখছি ? নামজারী করতে গিয়ে, সাধারণ উপজাতি—যেখানে তারা মা, বাবা, ছেলে মেয়ে নিয়ে বসবাস করছে, সেই জায়গা নামজারী করতে হলে আগে তাদেরকে সিটিজেনসিপ কার্ড করতে হবে। সিটিজেনসীপ কার্ড না হলে চলবে না। এর জন্য দৌড়াদৌড়ি, অফিস, কাছারিতে যেতে হবে, তাছাড়া মহুরীদের বকশিস দিতে হবে। এই ভাবে নামজারী করতে গিয়ে তাদের হয়রানি করা হচ্ছে। আজকে গ্রাম অঞ্চলে, গ্রাম থেকে ৭/৮ মাইল পথ পায়ে হেঁটে অফিসে আসতে হবে, আবার এম, এল, এ,দের কাছে যেতে হবে, কালেক্টরের কাছে যেতে হবে—এই ভাবে সিটিজেনসিপ কার্ডের জন্য বিভিন্ন ভাবে হয়রানি হওয়ার পরে শেষ পর্য্যন্ত এখানেই শেষ। এই ভাবে, উপজাতি সমস্যা সমাধানের কোন পথ এই ভাষণে আমি দেখতে পাইনা। এই জন্যই রাজ্যপাল যে ভাষণ রেখে গেছেন, সেটাকে আমি সমর্থন করতে পারছি না। এতটুকু বলেই আমার এমেণ্ডমেণ্টটা যাতে গৃহীত হয়—এই অনুরোধ করেই আমার বক্তব্য শেষ করছি।

**মি; ডেপুটি স্পীকার :**—শ্রীরাধারমন নাথ।

**শ্রীরাধারমন নাথ :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গতকাল মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছিছেন সেই ভাষণকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল তার ভাষণে ত্রিপুরার অতীতের যে অবস্থা ছিল তার চিত্র দিয়েছেন এবং আগামীতে আমাদের ত্রিপুরায় যে উন্নয়নমূলক কাজের জন্য সরকার যে চিন্তা করছেন এবং পরিকল্পনা নিয়েছেন তার রূপরেখা এই ভাষণের মধ্যে তিনি রেখেছেন। অতীতের কথা আমাদের চিন্তা করতে গেলে আমরা যদি এক বছর আগের ত্রিপুরার কথা চিন্তা করি তাহলে আমরা দেখব যে গত বছর যে দিন এই বাজেট সেশান আরম্ভ হয় সেই দিন এই বিধান সভার মধ্যে মাননীয় রাজ্যপালের বিরোদ্ধে চক্রান্ত করে তাকে বাধা দেওয়া হয়েছিল। তাকে পর্য্যুদস্ত করার জন্য বিরোধী শক্তি এখানে জনসাধারণের জীবন নিয়ে ছিনিমিনি খেলার জন্য প্রচেষ্টা চালিয়েছিল। প্রসাশনের সর্ব্বস্তরে যে অমানুষিক কার্যকলাপ চলছিল সেই প্রসাশনের কথা যদি আমরা চিন্তা করি, আর আজকের কথা আমরা যদি চিন্তা করি তাহলে আমরা কি দেখছি ? আমাদের সরকারের যে সুষ্ঠু নীতি সাধারণ মানুষের সুযোগ সুবিধা দেওয়ার জন্য উন্নতির জন্য সরকারের যে চিন্তা বা প্রসাশনের যে কর্মধারা সেই কর্মধারার মধ্যে আদর্শ চিন্তা আছে বলেই আজকে আমরা শান্তি-পূর্ণভাবে এখানে আজকে আমরা বিধান সভায় অধিবেশন করতে পারছি। আজকে যদি আমরা বাইরের চিত্র দেখি, সমগ্র ভারতের চিত্র দেখি, তাহলে দেখবো যে সরকারের সুষ্ঠু চিন্তাধারার ফলে ভারতবর্ষের সর্ব্বত্র শান্তি ফিরে আনতে পারছে। একটা কথা না বলে পারিছি না মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সরকারের এই যে বলিষ্ঠ চিন্তা, এই যে সুচিন্তা প্রসূত পরিকল্পনা

এবং প্রধানমন্ত্রীর যে ২০ দফা কর্মসূচী তার বিরুদ্ধে আজ কিছু লোক যারা এদেশের ভাল চায় না তারা দেশের সর্বনাশ করার চেষ্টা করছে। কাজেই বর্তমান সরকারের যে প্রশাসন আছে সেই প্রশাসন অবশ্যই এই দিকে দৃষ্টি দেবে যাতে এই সমস্ত দুষকৃত কারীরা দেশের সর্বনাশ না করতে পারে এবং সাধারণ মানুষের জীবন নিয়ে ছিনিমিনি না খেলতে পারে, তাদের প্রতি সরকারের বিশেষ রকমভাবে সজাগ দৃষ্টি রাখা প্রয়োজন। উদাহরণ স্বরূপ আমি বলতে পারি যে ত্রিপুরায় বিশেষ করে ধর্মনগরে বিগত কয়েক মাস যাবত অনবরত গরু মহিষ পাচার হচ্ছে। আজকে ধর্মনগর কৈলাশহর প্রভৃতি এলাকায় যে সমস্ত গরু মহিষ পাচার হয়েছে তার ফলে সেই কৃষকরা এখন হালের গরু কিনতে পারছে না। পুলিশ অবশ্য এইগুলি বন্ধ করার চেষ্টা করছে সত্যি। কিন্তু তাদের কোর্টে চালান দেওয়ার পর দেখা যায় এক বা দুই দিন দটে না করেই তারা তাদের কাজে ফিরে আসে। কাজেই আমি রাজ্য সরকারকে অনুরোধ করবো যে এই সব কারবার যারা চালাচ্ছে, যারা অশান্তির সৃষ্টি করছে, সাধারণ কৃষকের জিবীকায় যারা বাঁধা সৃষ্টি করছে সেই সব দুষ্কৃতকারীদেরকে কঠোর ভাবে সাজা দেওয়ার জন্য প্রশাসনের আরও সচেষ্টা হওয়া উচিত। আমার ধর্মনগরে দেখতে পাচ্ছি শুধু গরু মহিষ নয় ধর্মনগর শহর থেকে প্রতি রাত্রে প্রচুর জিনিসপত্র বাঙলাদেশে পাচার হচ্ছে। যারা পাচার করছে তারা সংখ্যায় মুষ্টিমেয়, তারা বহুবার থানাতে ধরা পড়েছে। এদের বিরুদ্ধে তেমন কোন শাস্তির ব্যবস্থা করা হয় নাই। যার ফলে তারা তাদের নীতি থেকে বিরত হচ্ছে না। তার জন্য মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে ত্রিপুরা সরকারকে অনুরোধ করবো যে যত তাড়াতাড়ি সম্ভব তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিতে যাতে তারা তাদের এই কাজ থেকে বিরত থাকে। আজকে ট্রাইবেলদের উন্নতির জন্য যে সমস্ত উন্নয়নমূলক কাজ হচ্ছে সেই সব কাজের বিরুদ্ধে আলোচনা করার কোন অবকাশ নেই। কারণ ত্রিপুরা একটি ছোট রাজ্য হলেও তার যে সমস্ত সমস্যা সেই সমস্যার সমাধানের মোকাবিলার জন্য ত্রিপুরা সরকার যে কাজ করছেন তা অন্য যে কোন রাজ্যের চেয়ে তুলনা মূলকভাবে বেশী হয়েছে। ভূমিহীনদের ভূমি দেওয়ার ব্যবস্থা করার ব্যাপারে সরকার যে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন সেই প্রচেষ্টা এত দ্রুত গতিতে এগিয়ে যাচ্ছে তা অন্য যে কোন রাজ্যের চেয়ে বেশী দ্রুত গতিতে এগিয়ে যাচ্ছে। এইটা বাস্তবিকই ধন্যবাদের বিষয়। কিন্তু কতিপয় কর্মচারী কোন কোন এলাকায় ভূমিহীনদের নামের লিষ্টের মধ্যে যারা বড় বড় কৃষক, অনেক জমি আছে তাদেরকে খাস জমিতে বন্দোবস্ত দিয়েছে। যে ভূমিহীন কৃষক যে দশ বছর যাবত খাস জমি দখল করে আসছে তাকে হঠাৎ তহশীল অফিস থেকে বলা হলো যে তোমার জায়গা অন্যত্র। এই রকম বেশ কিছু গণ্ডগোল আছে। কাজেই আমি আপনার মাধ্যমে আবেদন রাখলাম যাতে এই সব গণ্ডগোল দূর করা হয়। ভূমিহীন কৃষককে দশ গণ্ডার বেশী জমি দেওয়া হবে না এই ব্যবস্থা সরকার করেছেন। মনে হয় জমি বেশী নাই বলেই সরকার এই ব্যবস্থা করেছেন। কাজেই এই পরিকল্পনা বানচাল যাতে না হয় সেই জন্য প্রশাসনের আরও সচেষ্টা হওয়া প্রয়োজন। আজকে পশুবিভাগে দেখা যাচ্ছে যে আমাদের দেশে যাতে আরও বেশী করে ভাল গরু আমদানী করা যায় তার চেষ্টা চলছে। কিন্তু আমাদের এখানে ভাল গরুর সংখ্যা খুব কম। তাই আমি পশুপালন বিভাগকে অনুরোধ করবো সেগুলির দিকে দৃষ্টি দেওয়ার জন্য এবং ভাল গরু যাতে নষ্ট না হয়ে যায়। মাননীয়

উপাধ্যক্ষ মহোদয়, আমি আরেকটা কথা না বলে পারছি না যে আজকে ট্রাইবেলদের ফরেষ্টের থেকে যে জায়গা দিয়ে পুনর্বাসন করার সরকার নিয়েছেন তাতে কিছু আদিবাসী ভাইদের সঙ্গে আমার আলাপ হয়েছে, তারা খুব খুশী। এখানে বিরোধী পক্ষের সদস্যরা এদের সম্বন্ধে কয়েকটা উক্তি করেছেন এইটা ঠিক নয়। এই বলে আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মি: ডেপুটি স্পীকার** :—দি হাউস ষ্টাণ্ড অ্যাবজর্ণড টিল টু পি, এম, টু ডে।

**মি ডে: স্পীকার** :—অনারেবল মেম্বার শ্রীসুশীল রঞ্জন সাহা।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীসুনীলচন্দ্র দত্ত মহাশয় মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করি এবং বিরোধী পক্ষ থেকে যে সমস্ত অ্যামেণ্ডমেন্ট এনেছেন রাজ্যপালের ভাষণের উপর সেগুলির আমি বিরোধীতা করি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় রাজ্যপাল উনার ভাষনে উল্লেখ করেছেন যে, অর্থ নৈতিক কার্য্যসূচী, ভূমি সংস্কার এবং কৃষির উপর সরকার সবচেয়ে বেশী গুরুত্ব আরোপ করছেন। এটা সত্যি খুব ভাল কথা। এতে আমাদের যারা কৃষক ভাই আছেন, তাদের প্রতি সবচেয়ে বেশী গুরুত্ব দেওয়া হবে। এবং তাদের উপর সব চাইতে বেশী গুরুত্ব দেওয়া উচিত। বিশেষ করে খাদ্যের উপর যদি আমরা স্বয়ং সম্পূর্ণতা অর্জন করতে চাই। আর তা নাহলে সাধারণ মানুষের যে জীবিকা ধারণ করা তা সম্ভবপর হবে না। তাই এটা অত্যন্ত গুরুত্ব পূর্ণ বিষয়।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরো উল্লেখ করতে চাই, উনার ভাষণে আগরতলাতে একটি আঞ্চলিক গ্রামীন ব্যাঙ্ক স্থাপিত হবার কথা বলেছেন। কিন্তু এই ব্যাপারে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে, গ্রামীন ব্যাঙ্ক থেকে কৃষকদের ঋণ পাবার ব্যাপারে যে প্রচলিত প্রথা আছে তাতে এমন কতকগুলি জিনিস তাদের করতে হয় যার ফলে তাদের পক্ষে ঋণ পাওয়া অসম্ভব হয়ে পড়ে। এবং ব্যাঙ্ক থেকে যে জৈবিক সার এবং বীজ দেওয়া হয় তাতে তারা ইন্টারেষ্টেড নয় এবং এই জৈবিক সার প্রয়োগ করার পদ্ধতিও তাদের জানা নেই। তাই তারা ব্যাঙ্ক থেকে এই ঋণ গ্রহণ করে না। কিন্তু সাধারণ কৃষক তা গ্রহণ না করলেও ব্যাংকে সেই সব জৈবিকা সার ব্যাঙ্কের লোকেরা তা চা বাগানে বিক্রি করে দেয় এবং হাজার হাজার টাকা অর্জন করে। যদিও কাগজে পত্রে তা এণ্ট্রি হয়ে যায়। কিন্তু যেহেতু সেই জৈবিক সার তাদের পক্ষে প্রয়োগ করা সম্ভব নয় সেইহেতু তারা তা নিচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আমার অনুরোধ থাকবে এই যে একটা অবস্থা সে অবস্থায় যাতে কৃষকদের পড়তে না হয় সেটা যেন তারা দেখেন। যদি এ ব্যাপারে সরকারের দৃষ্টি সে দিকে না থাকে তাহলে সরকারের শত চেষ্টা থাকলেও তারা পিছিয়ে পড়া জাতির কোন উন্নতি করতে পারবেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের ত্রিপুরা রাজ্যে মৎস্য চাষের যে দ্রুত উন্নতি হচ্ছে সে বিষয়ে কারো মনে সন্দেহ নেই। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় ত্রিপুরাতে আধুনিক বৈজ্ঞানিক প্রথায় মৎস্যের পোনা উৎপন্ন হচ্ছে। আমরা আশা রাখবো ভবিষ্যতে আমাদের

ত্রিপুরা রাজ্যের মানুষের যেটা আমারা সাধারণতঃ বাংলাদেশের উপর নির্ভর করে থাকি তা আমাদের আর করতে হবে না।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরো উল্লেখ করতে চাই যে, রাজ্যপালের ভাষণে যে রাবার চাষ সম্বন্ধে বলা হয়েছে তা হচ্ছে এই, ত্রিপুরা রাজ্যে ৫,০০০ হাজার হেক্টার জমিতে বর্তমানে রাবার চাষ হচ্ছে। এবং এ থেকে অনেক মুনাফা অর্জন করছে। তা অত্যন্ত ভাল কথা। কিন্তু আমার বক্তব্য হলো, সেটা সরকার করবে। কিন্তু যেখানে ত্রিপুরায় রাবার চাষের উপযুক্ত জমি পড়ে আছে, আছে কৃষক, শ্রমিক, আছে শিক্ষিত বেকার। তারা যাতে সরকার থেকে ঋণ নিয়ে রাবার চাষ করতে পারে সেটা আমাদের দেখতে হবে। কারণ এটা অত্যন্ত লাভজনক ব্যাপার। এবং এতে ত্রিপুরার কিছু বেকারেরও কর্মসংস্থানের সুযোগ হতে পারে। এবং আমি আরো দেখেছি এবং এটা অত্যন্ত আনন্দের সংবাদ যে গণ কর্মসূচী অনুযায়ী ১০,০০০ হাজার লোকের কর্মসংস্থান হবে। সেটা যদি সত্যি হয় তাহলে এটা অত্যন্ত আনন্দের সংবাদ। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরো দেখতে পাচ্ছি যে ১৪ নাম্বারে মাননীয় রাজ্যপাল বলেছেন, গ্রামীন বেকারদের যাতে সেল অ্যামপ্লয়মেণ্টে উৎসাহী করা যায়, তাদের জীবন ধারণের জন্য মুরগী, শুকর, হাঁস ইত্যাদি খামার করার ব্যবস্থা করা হচ্ছে। এবং এই খামার করে যাতে চাষাবাদ করতে পারে সেদিকে পরিকল্পনা আছে। আপনার মাধ্যমে আমি সরকারের কাছে আমার অনুরোধ থাকবে এই যে পরিকল্পনা সেটা কাগজে পত্রে পরিকল্পনা থাকলে চলবে না। এটা আমি বলছি এ জন্য যে অমরপুরে এরকম একটি খামার আছে এবং সেখানে কর্মচারী আছে। তাদের দ্বারা কোন সুফল এখন পর্য্যন্ত পাওয়া যায় নি। তাই আপনার মাধ্যমে আমার অনুরোধ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যাবে ঠিক ঠিক ভাবে সেই টাকা ব্যয়িত হয়। এই আশা আমরা রাখি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরো উল্লেখ করছি, এই বাজেট ভাষণে মাননীয় রাজ্যপাল বলেছেন যে, ডম্বুর প্রকল্পের কাজ এবার সম্পূর্ণ হতে চলেছে। এবং মার্চ মাসে শেষ হয়ে যাবে। হয়তো আমরা ডম্বুর থেকে ৫ মেগাওয়াট বিদ্যুৎ পেতে পারি কিংবা যদি উপযুক্ত পরিমাণ জল শুকিয়ে না যায় তাহলে আমরা ৮ মেগা-ওয়াট পর্যন্ত বিদ্যুৎ পেতে পারি। আমার একটা অনুরোধ আছে এ ব্যাপারে, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই যে বিদ্যুৎ উৎপন্ন হবে এই বিদ্যুৎ বিশেষ করে যেন নুতন বাজার হতে সোনামুড়া অব্দি সেই গোমতী নদীর দুই পাশে প্রচুর পরিমাণে ধানী জমি আছে, এই বিদ্যুৎ যদি ঠিক ঠিক ভাবে কৃষকদের কাছে পৌছে দিতে পারি তাহলে তাদের উপকার হবে। এবং কেন্দ্রের মুখাপেক্ষী হয়েও আর আমাদের থাকতে হবে না। সেটাকে যাতে রূপদান করা যায় সেই চেষ্টা করতে হবে। শুধু কৃষকদেরই উন্নতি হবে না সমগ্র ত্রিপুরার উন্নতি হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা আরো দেখতে পাচ্ছি সড়ক ব্যবস্থার সম্পর্কে বক্তব্য রেখেছেন। সড়ক ব্যবস্থা সম্পর্কে বলা হয়েছে যে এখানে বহু সড়ক হয়েছে। যেহেতু এই ত্রিপুরা অনুন্নত এবং পার্বত্য অঞ্চল। কিন্তু অত্যন্ত দুঃখের কথা আমাকে বলতে হচ্ছে তেলিয়ামুড়া—উদয়পুর রাস্তাটী টী. টী. সি. আমলে হয়েছিল। এই বিধান সভায় আমি বিগত ৪ বছর যাবৎ বক্তব্য রেখেছি এই রাস্তায় অমরপুর থেকে তেলিয়ামুড়ার রাস্তার মধ্যে এখানে একটা পুল নেই। তার ফলে বর্ষাকালে এখানে লোক আসা যাওয়া করতে

পারে না এবং রাস্তাঘাট বন্ধ হয়ে যায়। এই রাস্তার উপর সম্পূর্ণ দক্ষিণ অঞ্চলের যুদ্ধ নির্ভর করেছিল, এই যুদ্ধের সরঞ্জাম সবই এই রাস্তা দিয়ে পরিবহন করতে হয়েছিল কিন্তু এই রাস্তার যে দুরবস্থা সেটা দেখলে অত্যন্ত দু:খ জনক ব্যাপার। আমি আশা রাখব এই অধিবেশনের পরের অধিবেশনে যেন আমাকে রাস্তা নিয়ে এই বিধানসভায় কোন কথা বলতে না হয়। আপনার মাধ্যমে এই আশা রেখে আমি আমার সড়ক বক্তব্য শেষ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি আর একটা জিনিষ বলছি আপনার মাধ্যমে, এই রাইমা শর্মা ১৯৪টী পরিবারের পুনর্বাসন দেওয়া সম্পর্কে। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এটা সত্যই একটা ভাল কথা, এই ডম্বুর প্রকল্পের আওতায় এসেছে যারা জলমগ্ন হবে তাদের সরকার সাহায্য দেবেন ভাল কথা কিন্তু বিগত দিনের ইতিহাসে আমাকে কতটা শিক্ষা দিয়েছে সেটা আমি না বলে পারছি না। আমি লক্ষ্য করেছি যে রাইমা শর্মা থেকে আগত সেখানে উদ্বাস্তু হয়েছে তাদের যে জীবন ধারণ এমন একটা প্রতিক্রিয়া হ য়েছে সেটি তাদের কিছু জমি দিয়ে আমরা তাদের কি করতে পেরেছি? অনেক জমি যেখানে ট্রাইবেলরা ১০।১৫ বছর যাবত দখল করে আছে, হয়তো নুতন লোককে বন্দো বস্ত দেওয়া হয় না। আমার প্রশ্ন হল যদি কোন ট্রাইবেল এই জায়গা চায়। প্রকৃতপক্ষে ভূমিহীন তাকে উদ্বাস্তু করে নুতন ট্রাইবেল ভাইরা যাতে মারামারি বা সংঘর্ষ না হয় সেদিকে সরকারের সতর্ক থাকা দরকার এবং এই যে পরিকল্পনার পূর্বে তাদেরে বসানো হয়েছিল বহু ব্যয় করে বা বুলডেজার কেনা হয়েছে যেটির দাম এই পরিকল্পনার মধ্য থেকে কাটা হয়েছে। আমি জানি এই বুলডেজার কি কাজে লাগছে। সেখানে আমার আদিবাসী ভাইরা সেখানকার সে জমি যারা তারা কতটুকু উপকৃত হয়েছে? তাই আপনার মাধ্যমে আমি সরকারের কাছে অনুরোধ রাখছি। আমাদের পরিকল্পনা, এমন পরিকল্পনা সরকারের গ্রহণ করা উচিত যে জনসাধারণের অর্থ এমনভাবে ব্যয়িত হবে যে, যারা পিছিয়ে পড়া মানুষ আছে, যাদের কথা আমরা বলি তারা যেন প্রকৃতপক্ষে উপকৃত হয় নতুবা এই যে ১৯৪টী পরিবার আজও তাদের রেমিটেশন দেওয়া হয়েছে, তারা যখন মাথা ঘামাচ্ছে তাদের কোন সুষ্ঠু পরিকল্পনা হয় না এবং তাদের বেলায় যেন পরিবর্তন না ঘটে। আপনার মাধ্যমে আমি সরকারের কাছে অনুরোধ রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল উনার বক্তব্যের মধ্যে একটা কথা বলেছেন যে এই রাজ্যে শিক্ষার ব্যাপারে সত্যই অগ্রণী ভূমিকা নিয়েছে এবং বর্তমানে শিক্ষা বিভাগে বর্তমানে শিক্ষা সংক্রান্ত যে প্রতিষ্ঠানগুলি বর্তমানে রয়েছে তার উন্নতি সাধন করা বিশেষ প্রয়োজন। এই কথাটা আমার অত্যন্ত মনপুত: হয়েছে। আমি বিগত অধিবেশনে বলেছিলাম যে শুধু পল্লীগ্রামে স্কুল বাড়লে চলবে না, সরকারের কর্তব্য সকলের মানসিকতা এখানে গড়ে উঠানো। যে সমস্ত ছেলেরা শিক্ষা অর্জন করতে আসছে তাদেও মানসিকতা গড়ে উঠানো দরকার। এবং যে সমস্ত স্কুলে সিংগ্যাল টিচার আর ছাত্র আছে, সে স্কুল আজকে আর নাই। শুধু যেখানে আমরা জানি ত্রিপুরা রাজ্যের সঙ্গে সরকারের শিক্ষার সম্বন্ধে ধারনা থাকা দরকার। মানে কতটা জনসাধারণের পক্ষে কতটা স্কুল দরকার, কোন কোন স্কুলে কতজন ছাত্র আছে, কতজন শিক্ষকের দরকার, সরকারের নিয়ম আছে কিন্তু একটা স্কুল থাকলে সেখানে দুইজন ছাত্র নিয়ে পড়ানো সম্ভবপর নয়। শহরে অনেক স্কুল আছে এবং শিক্ষার সুযোগ আছে, গ্রামের পিছিয়ে

পড়া মানুষ যারা আছে, যারা দুইবেলা অন্ন সংস্থান করতে পারেনা, নিজের কাজের ক্ষতি করে ছেলেদের স্কুলে পাঠান সেখানে কোন সুব্যবস্থা নাই, সেখানকার মানুষ পড়াশুনার সুযোগ হতে বঞ্চিত। সমাজের এটা অত্যন্ত মর্মান্তিক ব্যাপার। এটা আমি বলতে পারি যে সরকারের একটা তদন্ত করা দরকার শহরের একটা স্কুলে কত বছর ধরে একজন শিক্ষক আছে। এখন আমাদের গ্রামে এবং রাইমা শর্মায় সেই কাঞ্চনপুরে একটা স্কুলে ১০ বৎসর একজন শিক্ষক আছেন কিন্তু এখন তার মনের মধ্যে ক্ষোভের সঞ্চার হয়েছে, সেখানে একটা সুরাহা দরকার। তাদের যে মানসিকতা, তারা যা করতে চা'ন সেই মানসিকতা তাদের থাকে না। এর জন্য অনেকটা আমরাও দায়ী সকলে করতে চান সেই জন্য আজকে স্কুল না বাড়িয়ে মাননীয় রাজ্যপাল যে বলেছেন সেখানে ভাল করার ব্যবস্থা করার কথা এটা অত্যন্ত প্রয়োজন এবং এটা অবিলম্বে করা দরকার এবং যেখানে স্কুল করলে চলবে না এবং যেখানে ছেলেরা লেখাপড়া করতে পারে সেই দিকে চেষ্টা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণে চিকিৎসা ব্যবস্থার কথা দেখতে পেয়েছি এবং এটা অত্যন্ত আনন্দের কথা। এই ত্রিপুরা রাজ্যে যেখানে একটা হাসপাতাল ছিল এই ভি. এম. হাসপাতাল মাত্র সেই ত্রিপুরা রাজ্যে, এখন বহু হাসপাতাল হয়েছে, প্রাইমারী সংস্থা হয়েছে, বহু উন্নতি হয়েছে এটা আমরা অস্বীকার করতে পারি না। আজকে আমরা অনেক অগ্রসর হয়েছি। সেই অবস্থা দেখে কিন্তু আমাদের দুঃখের সহিত বলতে হচ্ছে যে যারা প্রত্যন্ত আদিবাসী অধ্যুষিত এলাকায় ছিল তাদের এখানে কোন ডাক্তার ছিল, কিন্তু বিগত কয়েক বছর যাবৎ সেখানে কোন ডাক্তার নাই। সেই আদিবাসী একাকা, তপশীল উপজাতি অধ্যুষিত এলাকায় কোন ডাক্তার না থাকায় সেখানে জনসাধারণ এপিল করেছেন এবং মন্ত্রী পর্য্যায়েও তদারকী করেছেন, আমি এখানে বিধানসভায় বার বার বলছি এবং আমি আশা রাখছি যে অতি অনতি বিলম্বে সেখানে গরীব লোকেরা যাতে চিকিৎসার ব্যবস্থা থেকে বঞ্চিত না হয় সে দিকে সরকার নজর দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আর একটা জিনিষ লক্ষ্য করেছি যে মাননীয় রাজ্যপাল জনসংখ্যা নিয়ন্ত্রণের ব্যাপারে বলেছেন এটা আমাদের অত্যন্ত প্রয়োজনীয় জিনিষ। আমরা চিন্তা করতে পারি না এই বিষয়ে আমাকে কিছু বলতে হচ্ছে। আমরা জনসংখ্যা নিয়ন্ত্রণ করতে স্বীকার করছি। যারা লেখাপড়া জানা, লিভিং অব ষ্টাণ্ডারড মানুষ, যারা সহরাঞ্চলে বাস করে তাদের আমাদের ইনফ্লুয়েন্স করতে হয় না, তারা নিজেরা ভাল করে জানে নিজের কতটা ছেলেমেয়ে হলে তাদের লেখাপড়া করাতে পারবে এবং উপযুক্ত ব্যবস্থার মাধ্যমে সমাজে বাঁচতে পারবে সেই চিন্তা তাদের আছে, তা নিয়ে তারা চিন্তা করে বলে সেই ভাবেই তারা চলে প্ল্যানিং এর মাধ্যমে। গ্রামের মানুষ পিছিয়ে পড়া মানুষ, যারা দিন মজুরী করে খায়, যারা ক্ষেতে খামারে কাজ করে তারা অত্যন্ত অজ্ঞান। কিন্তু শহরের মানুষ আমি লক্ষ্য করেছি জন্মনিয়ন্ত্রণ করে করে তারা স্বতঃস্ফূর্ত হয়ে নিজেরা বাঁচছে এবং আরও বিভিন্ন সুযোগ সুবিধা পায়। যেমন শহরের অনেক লোক আছে তার অবসর সময়ে চিত্ত বিনোদনের জন্য সিনামাতে যায়, থিয়েটারে যায়, ক্লাবে যায়, বারে যায় বা আরও বিভিন্ন রকমের পার্ক আছে সেখানে গিয়ে চিত্ত বিনোদন করতে পারে। গ্রামের মানুষ এই সুযোগ সুবিধা পাচ্ছে না, তাই আজকে গ্রামের এবং তাদের চিত্ত

বিনোদনের জন্য তাদের মনটা ডাইভারট করার জন্য শুধু যে তাদের চিত্ত বিনোদন হবে স্বামী স্ত্রীর মাধ্যমে, তাই এই বিষয়ে যদি উন্নতি করা না হয় তাহলে শুধু ফেমেলি প্ল্যানিং করে আর তাদের প্রতি প্রচার করে পত্র পত্রিকার মাধ্যমে বলার মানে হয় না, যেটি প্রকৃতপক্ষে করতে পারছে না। এটা থেকে অনেক কিছু হয় এসব মানসিকতার প্রশ্নও আছে। সেটি অনেকটা আমরা বিভিন্ন দিক থেকে উপভোগ করি বা বললে এই সমস্ত দিক দিয়ে নিবৃত্ত হতে পারি সেটি গ্রামের লোক পারে না। তাই আপনার মাধ্যমে আমি অনুরোধ রাখছি এইদিকে যেন গ্রামের মানুষ সুযোগ পায় তাহলে তারা নিজেরা এগিয়ে যাবে। মাননীয় রাজ্যপাল এই ত্রিপুরা রাজ্যের এই পার্ব্বত্য অঞ্চলে এখান হতে আমরা লক্ষ্য করি পানীয় জলের কোন ব্যবস্থা সেখানে নাই।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পানীয় জলের কথা বলছি। পানীয় জলের জন্য প্রতি বছর লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়। এই প্রসঙ্গে আমি অমরপুরে ৯০০০০ টাকা খরচ করে যে ডিপ টিউবওয়েল করা হয়েছে তার কথা উল্লেখ করছি। সেই ডিপ টিউবওয়েল থেকে এক ফোটা জলও পাওয়া যায় নি, এরূপ ডিপ টিউবওয়েল করা হয়েছে, কিন্তু তাতে পাইপ লাইন না থাকাতে সাধারণ মানুষের কোন উপকার হচ্ছে না। কাজেই আমি অনুরোধ করব যাতে এই ধরনের ঘটনা বা অর্থ অপচয়ের পুনরাবৃত্তি না ঘটে। টাকা খরচের ফলশ্রুতি যাতে মানুষ পায় সেই দিকে আমাদের লক্ষ্য রাখতে হবে।

মাননীয় রাজ্যপালের একটা সংক্ষিপ্ত ভাষণে আমি একটা জিনিষ লক্ষ্য করেছি এবং মাননীয় অধ্যক্ষ মহোদয় তা আমি আপনার মাধ্যমে এই হাউসের সামনে বলছি। কতজন বেকারের কর্ম্ম সংস্থানের সুযোগ হয়েছে তা রাজ্যপালের বাজেট ভাষণে নেই। যদি বেকার ভাইদের কর্ম্ম সংস্থানের ব্যাপারে কোন উল্লেখ থাকতো তবে তাদের মধ্যে হতাশা জনিত ক্ষোভ আসতো না। আমি সর্ব্ব শেষে মাননীয় রাজ্যপালের ভাষণের প্রতি ধন্যবাদ সূচক প্রস্তাব সমর্থন ক র আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের বাজেট ভাষণের প্রতি মাননীয় সদস্য শ্রী সুনীল বাবু যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তা সমর্থন করি এবং বিরোধী সদস্যদের বক্তব্যের বিরোধীতা করে আমি আমার ভাষণ রাখছি। গত আর্থিক বছরে সরকার কি কি কাজ করেছেন মাননীয় রাজ্যপালের বাজেট ভাষণে তারও আভাষ পেয়েছি। আমাদের এই ত্রিপুরা রাজ্যে যে অরাজকতা সৃষ্টি হয়েছিল জরুরি অবস্থা ঘোষণার দ্বারা তা আয়ত্বে এসেছে। ত্রিপুরা রাজ্যের সর্ব্বত্র তথা বিধান সভার কাজ কর্ম্ম স্তব্ধ করার যে ষড়যন্ত্র ও প্রস্তুতি চলছিল জরুরী অবস্থা ঘোষণার দ্বারা তা দমন করা হয়েছে। সাধারণ দৃষ্টি ভঙ্গির পরিবর্ত্তন ও গণতন্ত্রে বিশ্বাসী জনগণ ও সংস্থা ও দেশ সমূহ দেশের জরুরী অবস্থা ঘোষণাকে অভিনন্দন জানিয়েছেন। রাজ্যপাল তার বাজেট ভাষণে প্রধানমন্ত্রীর ২০ দফা অর্থ নৈতিক কর্ম্মসূচীর সুস্পষ্ট ইঙ্গিত দিয়েছেন। উপজাতিদের বেআইনী জমি ফেরৎ দেওয়ার জন্য বিধান সভায় আইন পাশ হয়েছে। ঐ দখল করা জমি আগামী বৈশাখ মাসের মধ্যে ফিরিয়ে দেওয়া সম্ভব বলে আশা করা হচ্ছে। ১,৬২,০০০ নাম জারির আবেদন পত্রের মধ্যে ১, ২২,০০০

আবেদন পত্রের কাজ শেষ হয়েছে। সময় মত নাম জারি না করার ফলে অনেক কৃষকের ক্ষতি হয়েছে। জরুরী অবস্থা ঘোষণা এবং প্রধান মন্ত্রীর ২০ দফা অর্থনৈতিক কর্মসূচী ঘোষণার দ্বারা কৃষকদের মহাজনদের কাছ থেকে নেওয়া ঋণ মুকব করা হয়েছে। সরকার আগরতলায় একটি আঞ্চলিক গ্রামীণ ব্যাঙ্ক স্থাপন করার কথা চিন্তা করছেন। তা রাজ্যপালের ভাষণে আছে। গ্রামের বিভিন্ন এলাকাতে ঐ ব্যাঙ্কের শাখা খুলতে পারলে বহু বহু গ্রামীণ ও প্রান্তিক কৃষকের উপকার হবে। উত্তর পূর্বাঞ্চল পর্যদ কর্তৃক মঞ্জুরীকৃত হাওড়া নদীর উপত্যকায় ৫৪টি ভূমিহীন ও জুমিয়া উপজাতি পরিবারের পুনর্ব্বাসন দানের স্কীম অনুযায়ী ৯৮ হেক্টর সরকারী জমির উদ্ধার ও উন্নয়ন করা হয়েছে। এগ্রিকালচারেল রিফাইনান্স এণ্ড ডেভেলাপমেন্ট কর্পোরেশন করা হচ্ছে এবং তাতে প্রায় ১০,০০০ লোকের কর্মসংস্থানের সুযোগ ঘটবে। ত্রিপুরা রাজ্যে রাবার চাষের জন্য ৫০০০ হেক্টর বাঁশ ও সিট্রোনেল চাষের জন্য ১০০ হেক্টর জমি নিয়ে এক পরিকল্পনা গৃহীত হয়েছে। এবং তা নিঃসন্দেহে আনন্দের বিষয়। উত্তর ত্রিপুরাতে রেশম চাষের কেন্দ্র স্থাপিত হয়েছে। ইতিমধ্যে চারটি কেন্দ্র স্থাপিত হয়ে গেছে এবং আগামী বছর আরও বৃদ্ধি হবে আমি জানি না উদয়পুরে হয়েছে কি না। সেখানে যদি এইরকম একটি কেন্দ্র স্থাপিত হয় তাহলে গ্রামাঞ্চলে মানুষদের আর্থিক উন্নতি হবে এটা আমি আশা করি। আমি এই বছর দেখেছি পি, ডাবলিউ, ডি প্রায় ৯০ কি. মি. রাস্তা তৈরী করেছে এবং আগামী বছর আরও ১১০ কি. মি. রাস্তা তৈয়ারী করবে। এই যে রাস্তা হচ্ছে এটা ত্রিপুরার জন্য খুব গর্ব্বের বিষয়। কারণ আমাদের আগে কোন ভাল রাস্তা ছিল না। তখন আমরা টাকার অভাবের জন্য রাস্তা করতে পারি নি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে ১১০ কি. মি. রাস্তা হবে যে সাবডিভিশানে যোগাযোগের ব্যবস্থা নাই সেই সাবডিভিশানকে অগ্রাধিকার দেওয়া হোক।

শিক্ষা ক্ষেত্রে আমি দেখেছি যে ত্রিপুরার অগ্রগতির জন্য শিক্ষার প্রয়োজন এবং রাজ্যপালের ভাষণেও আমরা তা দেখতে পাচ্ছি। প্রতি ১০ হাজার লোকের জন্য ১০টি প্রাইমারী স্কুল এবং একটি উচ্চ বিদ্যালয় সেখানে হচ্ছে। কিন্তু দুঃখের বিষয় আমরা এটা করেছি ঠিকই গ্রামে গেলে দেখা যায় বেড়া ভাংগা, চাল নেই, প্লাষ্টার নেই, কোথাও কোথাও বেঞ্চ নাই টেবিল নেই। সেদিকে সরকারের দৃষ্টি দেওয়া উচিত। কেবল স্কুল স্থাপন করলেই হবে না স্কুলে প্রয়োজনীয় জিনিষ পত্র যাতে দেওয়া হয় শিক্ষক দেওয়া হয়। আমি দেখেছি আগরতলা টাউনে এবং সাবডিভিশান টাউনে যেখানে শিক্ষক বেশী দরকার নাই সেখানে হয়তো ৪০।৫০ জন শিক্ষক আছে। যেখানে গ্রামে শিক্ষক ২।১ জন শিক্ষক আছে সেখানে সরকার থেকে একটি লিষ্ট করে যেখানে শিক্ষক দরকার এবং যেখানে শিক্ষক বেশী আছে সেখান থেকে যেন সমানভাবে শিক্ষক দেওয়া হয়। সে ব্যবস্থা নেওয়া আশু দরকার। আমাদের এই স্কুলগুলি বেশীর ভাগই আমি দেখেছি ছনের ঘর এবং গ্রামবাসীরা তৈরী করে নিচ্ছে সরকার থেকে প্রত্যেক বছর যাতে একটা স্কীম করে প্রত্যেক সাবডিভিশানে স্কুল রিপেয়ার করে দেওয়া হয় তাহলে হয়তো শিক্ষার পরিবেশ হয়। কারণ আজকে ছেলেরা স্কুলে যায় গিয়ে দেখে টেবিল নেই বেঞ্চ নেই টেবিল নাই ঘন্টা দুই এক পরে তারা বাড়ীতে চলে আসে। তা যেন না হয়।

উপজা তিদের এলাকায় একটা নুতন গ্রাম্য হাসপাতাল স্থাপন করছি। সেটা হল কাঞ্চনপুরে। এই ধরনের হাসপাতাল যদি আর দুই একটা দিতে পারি তাহলে ত্রিপুরাতে যেগুলি সাব ব্লক এরিয়া করেছি যেমন ট্রাইবেল অধ্যুষিত এলাকা এবং যে জায়গায় কম সেই সব এলাকায় এই ধরনের হাসপাতাল স্থাপন করতে পারি তাহলে গ্রামে উপজাতিদের চিকিৎসার একটা সুবিধা আসবে। কারণ তারা সব সময় আগরতলাতে এবং সাবডিভিশানে আসতে পারে না। অনেক সময় তারা চিকিৎসার কোন সুযোগ পাচ্ছে না তাই আমি সরকারের কাছে অনুরোধ রাখব মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে সাব ব্লকের প্রতি এলাতে যেখানে চিকিৎসার সুযোগ না থাকে সেখানে যেন গ্রাম্য হাসপাতালের স্থাপন করা হয়। মাননীয় রাজ্যপাল মহাশয় প্ল্যানের প্রতি গুরুত্ব দিয়েছেন প্ল্যান ছাড়া কোন কাজই কার্য্যকর হবে না। আমি উদাহরণ দিয়ে বলতে পারি যে আমাদের লোক সংখ্যা যে হারে বাড়ছে সেই হারে যদি বাড়তে থাকে তাহলে আমরা যতই পরিকল্পনা করি না কেন আমাদের অর্থনৈতিক অবস্থা ভাল হবে না। স্বাধীনতার পর এবং এ পর্য্যন্ত আমাদের ভারতে প্রায় ১৫ কোটি লোক বেড়েছে যা রাশিয়ার লোক সংখ্যা সমান। রাশিয়া ভারত থেকে প্রায় ৬ গুণ বড়। আমরা প্রতি বছর দেখছি এখানে লোক সংখ্যা বেড়েছে ১ কোটি ২০ লক্ষ। অষ্ট্রেলিয়ার লোক সংখ্যার সমান। অষ্ট্রেলিয়া ভারত থেকে প্রায় আড়াই গুণ বড়। এ হারে যদি আমাদের পপুলেশান বাড়ে তাহলে সরকার যতই পরিকল্পনা করুন না কেন এই লোক সংখ্যার আধিক্যের জন্য আমাদের অবস্থা আগের চাইতে খারাপ হবে। তাই আমি অনুরোধ রাখব যে পরিকল্পনা করলেই হবে না তা যাতে যথাযথ ভাবে রূপায়িত হয় সে দিকে সরকারের দৃষ্টি রাখতে হবে। ত্রিপুরার অর্থনৈতিক অবস্থা যদি আমাদের উন্নতি করতে হয় তাহলে আমাদের কৃষি, বন এবং এ্যানিম্যাল হাসবেণ্ড্রি, ক্ষুদ্র শিল্প, রেশম শিল্প আমাদের জোর দিতে হবে এবং মাননীয় রাজ্যপাল সেই কথাই বলেছেন। তাই আমি আশা রাখব আগামী বছর যাতে এই সব কাজের পরিকল্পনা অনুযায়ী যদি আমাদের ত্রিপুরাকে গড়ে তুলতে হয় তাহলে আমাদের গ্রামীন অর্থনৈতিক অবস্থার উপর আরও জোর দিতে হবে। ত্রিপুরাতে আমি দেখাতে পাচ্ছি যে গোমতী প্রজেকট আগামী কয়েক মাসের মধ্যে এটা চালু হবে এবং সেই বিদ্যুৎ দিয়ে যাতে আমরা ব্যবহার করতে পারি এবং আমার পূর্ব্ববর্ত্তী বক্তা মাননীয় শ্রীসুশীল সাহা অমরপুর থেকে সোনামুড়া পর্য্যন্ত সব জায়গাতে যাতে মেসিন বসিয়ে জল সেচের ব্যবস্থা করা হয় তাহলে কৃষি ক্ষেত্রে আরও উন্নতি করতে পারব। তার ফলে আমাদের কৃষকের অবস্থা আরও ভাল হবে। মাননীয় সদস্য শ্রীগুণপদ জমাতিয়া এমেণ্ডমেণ্টে বলেছে যে ল্যাণ্ডলেসদের কাছ থেকে সরকার জোর করে ধরে ধান আদায় করতে গিয়েছে সেটা ঠিক নয়। ল্যাণ্ডলেসদের যাদের জমি নাই তাদের তো ধান থাকার কথা নয়। তবে কোন কোন গ্রামে দেখেছি যে যার এক কানিও জমি নাই তাদের গোলাতে ১০০ মন ৫০ মন ধান পাওয়া গেছে। এবং তাদের বাড়ীর ধান যে জোতদারের বাড়ীতে রেখেছে সেই ধান আমরা এনেছি। ল্যাণ্ডলেসদের ধান থাকবে কোথা থেকে। সুতরাং সরকার অন্যায় করেন নি। আমি আবার রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার** :— শ্রীঅনন্তহরি জমাতিয়া।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :— ১৯৭৬-৭৭ ইং বছরের বিধান সভায় মাননীয় রাজ্যপালের সংক্ষিপ্ত ভাষণকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য রাখতে চাই। সারা বছরের সমগ্র ত্রিপুরা-বাসীর কল্যাণের জন্য সংক্ষিপ্ত বক্তব্যে কতগুলি ইংগিত রাখা হয়েছে এই ইংগিতগুলিকে আমি বাস্তবে রূপ দিতে চাই। ঠিক সেই দিক থেকে চিন্তা করে কতগুলি আলোচনা করব যে প্রথম পৃষ্ঠার ৩য় কলামে এখানে বলা হয়েছে তীব্র প্রতিকূলতার মধ্যেও রাজ্যের পুলিশ বাহিনী প্রশংসনীয় কাজ করেছেন। একথা আমি উল্লেখ করতে চাই যে পুলিশ বাহিনী সদস্যদের বাস গৃহ নির্ম্মাণের জন্য আমাদের সরকার ১৯৭৫-৭৬ সনে ১৬ লক্ষ টাকা খরচ করবেন। সেদিক থেকে যেহেতু এখানে টাকার অংক ধরা হয়েছে এবং নির্দ্দিষ্ট একটি বাস গৃহের কথা বলা হয়েছে তা সত্বেও আমি আর একটা কথা আমার আলোচনাতে রাখতে চাই যে বর্ত্তমানে আগরতলা সদরের পরেই তেলিয়ামুড়া এলাকা সবচেয়ে জনবহুল এলাকা এবং অত্যন্ত দুর্গম এলাকা। সুদূর তেলিয়ামুড়ার পর আমবাসা পার হয়ে গঙ্গানগর পর্য্যন্ত তেলিয়ামুড়ার থানার এরিয়া। মুষ্টিমেয় কিছু সংখ্যক ষ্টাফ এবং জানতে পারলাম কিছু দিন আগেও একটি গাড়ী দেওয়া হয়েছে, তাও জানি যে বর্ত্তমানে তেল কনট্রোলের উপর অফি-সারদের এক দিনের যে তৈল দেওয়া হয় তা মাসের তৈল দেওয়া হয় তেলিয়ামুড়া থানার জন্য। কাগজের কাজ অত্যন্ত বেড়েছে। আমি যতটুকু জানি এবং যা দেখি অফিসাররা দাঁড়িয়ে দাঁড়িয়ে কাগজের লেখা পড়া করছে। একটা জিনিষ আমি লক্ষ্য করেছি এবং অত্যন্ত কৌতুহলের বিষয় যে কনেষ্টবল যারা আছে যারা রাত্রে নাইট ডিউটি দেয় যারা আউটপোষ্টে থাকে, জংগলে থাকে তাদের হাফ প্যান্ট ছাড়া ফুল প্যান্ট দেওয়া হয় না। আমি নিজের অভিজ্ঞতা থেকে বলছি গঙ্গানগর আউট পোষ্টে এবং আমাদের এখানে দোম্বীতে একটি আউট পোষ্ট আছে, সেখানের কনেষ্টবলদের মাধ্যমে আমি জানতে পারলাম এবং আমার নিজের অভিজ্ঞতাও রয়েছে সাধারণত: আষাঢ় এবং ভাদ্র মাসে ব্যাপক ভাবে সাপের উপদ্রব হয়।

অতএব যেখানে যেখানে বাজেটকে রূপান্তর করবার জন্য টাকা ধরা হয়েছে সেইদিক থেকে আমি মাননীয় উপাধ্যক্ষের মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। ভাষণের ৫ কলমে আছে "সরকার সর্ব্বাধিক গুরুত্ব আরোপ করেছেন-আনুমানিক ৪৫,২১৪টি ভূমিহীন কৃষি শ্রমিক পরিবারের মধ্যে এ পর্য্যন্ত ৩৬,৩৭৩টি পরিবারকে ভূমি দান করা হয়েছে।" কত দেওয়া হয়েছে এখন সেটা আনুমানিক। আমার এখন একটা কৌতুহল হল স্যার আনুমানিক কেন হবে স্যার। ৮,৮৪১টি পরিবার বাকি আছে এটা আনুমানিক। আমাদের সরকারের আণ্ডারে সংস্থা রয়েছে ষ্ট্যাটিক্স ডিপার্টমেন্ট। মাননীয় রাজ্যপাল কেন আনুমানিক বলবেন। অন্ততঃ আমি আশা করবো যে এই বাজেট সেশনে এর সঠিক উত্তরটা অর্থাৎ তথ্যটা পাবো। সঙ্গে সঙ্গে শুধু কৃষক, ভূমিহীন এটাও আনুমানিক তথ্য। ৪২,৬৫০টি ভূমিহীন শ্রমিক পরিবারের মধ্যে ২০,৬৬৫টি পরিবারকে বাস্ত ভিটা দান করা হয়েছে। ভূমিহীন শ্রমিক এটাও আনুমানিক তথ্য। আনুমানিক তথ্য কেন হবে স্যার। আমাদের এতগুলি সংস্থা রয়েছে যেমন ভি, এল, ডবলু, পঞ্চায়েৎ সেক্রেটারী রয়েছে, গাঁও প্রধান রয়েছে, ষ্ট্যাটিক্স ডিপার্টমেন্ট রয়েছে, তথাপি এত বছর পরেও কেন আমরা আনুমানিক বলবো স্যার। আর এই যে সংখ্যা এই সংখ্যা কি গত আর্থিক বছরের না আবহমান-কাল থেকে এ পর্য্যন্ত সেইগুলো লেখা হয়েছে সেই পরিবারের তথ্য। সেটাও আমরা আগামীতে যে বাজেট পেশ করবেন সেই বাজেটে জানতে চাই।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা সিলিং করতে আরম্ভ করেছি। যাদেরকে জমি দেওয়া হয়েছে তাদেরকে আমরা এইদিক থেকে চিন্তা করা উচিৎ। সিলিং এর উপরে যেসমস্ত ভালো চাষোপযুক্ত জমি পাওয়া যাবে তাদেরকে যদি এই জমি দেওয়া হয় এবং এটা দেওয়ার পরে, ঐখানে পরিস্কারভাবে উল্লেখ রয়েছে, যদিও আনুমানিক সংখ্যা তথাপি এখানে উল্লেখ নেই যে কৃষি শ্রমিক বা ভূমিহীন শ্রমিক যাদেরকে ভূমি দেওয়া হয়েছে তাদেরকে বাসস্থান তৈরী করার বা চাষযোগ্য জমিতে রূপান্তরিত করার জন্য আর্থিক সাহায্যের কি ব্যবস্থা করা হয়েছে সেটা এখানে উল্লেখ করা নেই। অতএব আমি আগেই বলেছি যে এই অল্প ভাষণে সমস্ত কথা উল্লেখ নেই যে ইংগিতটুকু রয়েছে ত্রিপুরার ১৬ লক্ষ ১৭ লক্ষ মানুষের জন্য এই ইংগিতের মাধ্যমে আগামী বাজেটে এইগুলি পরিস্কার করে যাতে পাই সেটাকে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বেকারদের সম্পর্কে আমার সহকর্মী শ্রীসুশীল রঞ্জন সাহা বলে গেছেন। এ বিষয়ে আমার মন থেকে একটি কথা বলতে চাই স্যার যে ভাষণে উল্লেখ করলেই যে বা রাজ্যপালের বক্তব্য আসলেই যে সমস্ত সমস্যার সমাধান হয়ে যাবে সেথা বলতে চাই না। তবে গত বছর আমাদের বাজেট ভাষণে মাননীয় রাজ্যপাল এর ভাষনে উল্লেখ করা হয়েছে উপজাতির সমস্যা এবং রাজ্যে বেকারদের সমস্যা। এবং এই দুটি সমস্যাকেই গুরুত্ব দেওয়া হয়েছে। কিন্তু গত এক বছরের মধ্যে আমরা কতটুকুন দিতে পেরেছি বা চেষ্টা করেছি। সেটা গত বছর জাতীয় সমস্যা হিসাবে ধরা হয়েছে, এক বছর পরেও তার উল্লেখ থাকবে না সেটা আমাদের একটা কৌতুহলের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় সে দিক থেকে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যাতে আগামী বাজেট ভাষণে এই বিষয়গুলি পরিস্কার ভাবে হয়। ১৯৬৯ সালের ১লা জানুয়ারী বা তারপর উপজাতিদের যে সব জমি বে-আইনীভাবে অ-উপজাতিদের নিকট হস্তান্তরিত হয়েছে সেইসব জমি প্রত্যার্পণের জন্য যেসব আবেদনপত্র পাওয়া গেছে সেগুলি সম্পর্কে জরুরী ভিত্তিতে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। এর মধ্যে বহু সংখ্যক ক্ষেত্রেই অনুসন্ধানের কাজ শেষ হয়েছে এবং আগামী বছর বৈশাখ মাসে অনেকেই জমি ফিরিয়ে দেওয়া সম্ভব হবে বলে আশা করা হচ্ছে। এখানেও পাওয়া গেছে বলা হয়েছে এবং কাজও করা হয়েছে বলা হয়েছে। কিন্তু কতগুলো আবেদন পত্রের পরে কতগুলি কাজ করা হয়েছে তার এখানে উল্লেখ নাই। তারপর আগামী বছর বৈশাখে বলতে কি এই ইংরেজী সাল না বাংলা সনের বৈশাখ আমরা ধরে নেব স্যার। শুধু পরিস্কার ভাবে যদি সন থাকে স্যার তাহলে আমরা আরও আশ্বস্ত হতে পারি।

কলম ৭এ উল্লেখ আছে—ত্রিপুরা ঋণগ্রস্থ কৃষক ত্রাণ আইন যা ২১শে জানুয়ারী ১৯৭৬ তারিখে রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছে সেটিও প্রধান মন্ত্রীর অর্থ নৈতিক কার্য্যসূচীর পরি-প্রেক্ষিতে আর একটি উল্লেখযোগ্য বিষয়। যেসব ভূমিহীন শ্রমিক, প্রান্তিক চাষী এবং গ্রামীণ কারিগরের বার্ষিক আয় ২,৪০০ টাকায় বেশী নয় এই আইনে তাদের ঋণ সম্পূর্ণ মুকুব করে দেওয়া হয়েছে। ঋণ মুকুব করা হয়েছে বলতে যেহেতু মহাজন বা সরকার কোনটাই উল্লেখ নেই তখন আমরা বুঝব যে সরকার বা মহাজন যে যখন যেখান থেকে ওই আয়ের লোকেরা ঋণ নিয়েছে সর্ব্বতোভাবে তাদের ঋণ মুকুব হয়েছে, এই কথাই আমরা ধরে নিতে পারি এবং পরিস্কার ভাবে বলতে চাই তাদের যে সুযোগ সুবিধা

দেওয়ার জন্য অর্ডিন্যান্স এর পরিবর্তে ত্রিপুরা কৃষি ঋণ বিষয় নামে কিছু নুতন বিল চলতি অধিবেশনে পেশ করবেন। এই বিষয়ে আমার বক্তব্য হচ্ছে স্যার তেলিয়ামুড়ায় ইউ. বি. আই ও ফারমারস সার্ভিস সোসাইটি প্রভৃতি স্থাপন করা হয়েছে কৃষকদের মংগলের জন্য। আমাদের এলাকার কিছু কিছু লোক সাহায্য পেয়েছেন ও তদুপরি আমি বক্তব্য রাখছি যে ব্যংকে আমরা যে ধরণের যে সর্বভারতীয় ভিত্তিতে নিয়ম কানুনগুলো তৈরী হয়ে থাকে আর আমরা যদি সেই ব্যবস্থার উপর নির্ভর করে এই আইনগুলো তৈয়ী করা হয় তাহলে যারা যারা উৎসাহী বা যারা সাহায্য পেতে চায় বা ঋণ নিয়ে বাঁচার চেষ্টা করতে চায় তাদের পক্ষে ঋণ নেওয়া সম্ভব হয়ে উঠে না। যে সমস্ত আইন সর্বভারতীয় ভিত্তিতে অন্যান্য উন্নত প্রভিন্সে করা হয়েছে সেই সমস্ত স্থানেও আদিবাসীদের সংগে যদি তুলনামূলকভাবে যদি আইন করা হয় তাহলে আমাদের পক্ষে সম্ভব পর হয়ে উঠে না। অতএব আমাদের ত্রিপুরার অবস্থা ত্রিপুরার নাগরিক, যারা কৃষি শ্রমিক তাদের উপর দৃষ্টি রেখে যাতে এই বিল তৈরী করা হয় তার জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আর কৃষির উপরে নানাভাবে অনেকে বলেছেন। এবং অনেক তুলনা মূলক উন্নতি হয়েছে যদিও সেটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। গত বছর বাজেটে দেখেছি, মনে না থাকলেও, কৃষি ক্ষেত্রে মাত্র ৩১ লক্ষ টাকা। ত্রিপুরাতে বড় বড় নদী আছে। যেমন গোমতী, খোয়াই নদী ও মনু প্রভৃতি নদী আছে। অফুরন্ত জল এবং নদীর দুই পাশে বিরাট মাঠ: এই সমস্ত জায়গাতে ইরিগেশানের মাধ্যমে প্রচুর জল দেওয়ার সুযোগ রয়েছে। শুধু আমাদের বাজেট বরাদ্দে তুলনামূলক ভাবে অন্যান্য দপ্তর থেকে চাইতে কম। আমার মনে হয় লিফট ইরিগেশনএ কম করে ধরা হয়। তার জন্য যে যে টাকা ধরা হয় তা বৎসরে দুই তিনটি লিফট ইরিগেশন করার বাইরে আর একটা পয়সাও খরচ করার উপায় থাকে না। তার ফলে অনেক চাহিদা থাকা সত্ত্বেও অনেক প্রয়োজন থাকা সত্ত্বেও লিফট ইরিগেশনটা আমরা যে ভাবে চাইছি সেইভাবে হতে পারছে না। অতএব বাজেট যাতে ওই দিক থেকে অর্থাৎ কৃষি উন্নতির জন্য, যেখানে গ্রামের ৮০ থেকে ৮৫ ভাগই কৃষক সেখানে কৃষকদের উন্নতির জন্য জল সরবরাহ করার ব্যাপারে যাতে দৃষ্টি রাখা হয় তার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে এই ভাষণের তৃতীয় পৃষ্ঠায়, ১৫ নং প্যারাগ্রাফে বলা হয়েছে বন বিভাগ সম্পর্কে — 'আমার সরকার ত্রিপুরা বন উন্নয়ন ও বনায়ন কর্পোরেশন নামে একটি সংস্থা গঠন করছেন এবং এই সংস্থা উপরোক্ত প্রকল্পটি রূপায়িত করবে। নিঃসন্দেহে এই প্রকল্প রাজ্যের বন সম্পদ উন্নয়নে নূতন অনুপ্রেরণা এনে দেবে। আমার সরকারের বন উন্নয়ন কার্যসূচীর আর একটি বিশেষ দিক হল উপজাতীয় জুমিয়াদের নিজেদের বসতি এলাকার মধ্যে তাদের অর্থনৈতিক পুনর্বাসনের ব্যবস্থা করা। পঞ্চম পরিকল্পনার প্রথম দুই বছরে বন বিভাগ ২১২টি পরিবারকে পুনর্বাসন দিয়েছে এবং ১৯৭৬-৭৭ সালের কার্যসূচীতে আরও ২০০ পরিবারের পুনর্বাসন দানের কথা আছে।' এটা অত্যন্ত আশাব্যঞ্জক। আমি নিজেও দেখেছি, তবে সেখানে আমার বক্তব্য থাকবে যেকোন বিভাগ, যে কোন সংস্থার জন্য, উপজাতি পুনর্বাসনের জন্য বিভিন্ন সেল করা হয়েছে, বিভিন্ন ক্ষেত্রে যাতে তারা অগ্রসর হতে পারে তার জন্য চেষ্টা করা হয়েছে, কিন্তু সেগুলি সরকারী চিন্তার সংগে তাল মিলিয়ে চলতে পারেনা। যেমন বন বিভাগ থেকে যখন টাকা দেওয়া হয়

বীজ ধান খরিদ করার জন্য, তখন কৃষি বিভাগ'এর সহযোগিতা থাকবে না, উপজাতি উন্নয়ন দপ্তরের কোনরকম যোগাযোগ থাকবেনা, এবং সেই সমস্ত কারণে সময়ামত তারা সাহায্য পাচ্ছেনা, যার ফলে—মনে করেন বন বিভাগ থেকে বীজ ধান খরিদ করার জন্য টাকা দেওয়া হল যখন জুম কাটা আরম্ভ হল—আমি শুধু বন দপ্তর সম্পর্কে বলছিনা, প্রত্যেক বিভাগেই এইরকম হচ্ছে। বন বিভাগ ব্যাপকভাবে কাজ চালিয়েছেন সেই বিষয়ে সন্দেহ নাই। আঠার-মুড়া'তে আমি নিজে দেখেছি এক জায়গায় পুনর্বাসন পরিকল্পনা নিয়ে অনেক লোকের বাস-স্থানের ব্যবস্থা করেছেন বন বিভাগ'এর মাধ্যমে, তদরূপ পানীয় জল থেকে আরম্ভ করে সবকিছু যাতে স্বয়ং সম্পূর্ণভাবে হতে পারে—যে বিভাগকে উন্নয়নমূলক কাজের ভার দেওয়া হবে, সেই বিভাগ যাতে পুরো দায়িত্ব নিয়ে—অর্থাৎ একই ডিপার্টমেন্ট যদি সেটা না করেন, অন্য ডিপার্ট-মেন্টের আশায়, কৃষি বিভাগের আশায়, উপজাতি দপ্তরের আশায় যদি থাকতে হয় তাহলে বন বিভাগ যে টাকা দেন, সেটা সময় মত যদি না পৌঁছে তাহলে সেটা লোকের কাজে লাগেনা। সেই কারণেই আমার বক্তব্য যেভাবে কাজ চলছে, তা না করে সুষ্ঠুভাবে যাতে কাজ চালানো যায় তার জন্য স্বয়ং সম্পূর্ণভাবে কাজ করার জন্য প্রত্যেক ডিপার্টমেন্টে আগে থেকে যেন ব্যবস্থা রাখা হয়।

চতুর্থ পৃষ্ঠার ১৫ কলমে উত্তর পূর্বাঞ্চল পরিষদের কারিগরী ও আর্থিক সহায়তায় রেশম শিল্পেও উল্লেখযোগ্য উন্নতি ঘটেছে। যদি কাজের বর্তমান উৎসাহ ও উদ্দীপনা বজায় থাকে তবে ১৯৭৫-৭৬ সালে স্থাপিত চারটি সম্প্রসারণ কেন্দ্রও ১৯৭৬-৭৭ সালের জন্য অনুমোদিত দুটি নূতন কেন্দ্র এই রাজ্যকে ভারতের রেশম শিল্পের মানচিত্রে স্থান করে দিতে সক্ষম হবে।' কিন্তু এখানে 'যদি' কথাটা থাকবেনা। যদি আমরা উন্নয়নের চেষ্টা করে থাকি, জনসাধারণকে উপলব্ধি করানোর ফলে যদি এই ব্যবস্থা করা হয়ে থাকে, আগামী দিনেও সেটা হবে, কাজেই 'যদি কাজের বর্তমান উৎসাহ ও উদ্দীপনা বজায় থাকে' এই 'যদি' কথাটা কেন থাকবে, উৎসাহ উদ্দীপনা তাদেরকে করে দিতে হবে যে কোন প্রকারে আমাদেরকে, সোসাইটির মাধ্যমে বা যে কোন সংস্থার মাধ্যমেই হোক, যেকোন পার্টির মাধ্যমেই হোক—অর্থনৈতিক সাহায্য দিয়ে। আমাদের কুটির শিল্প অনেক জায়গায় আমি জানি আমাদের কতকগুলি ব্যবস্থার ত্রুটির জন্য বাইরে ঠিকমত প্রসার লাভ করতে পারে নাই, তারপরও আমরা একথা বলছি। কাজেই এই 'যদি' কথাটা আমাদের বাদ দিয়ে করতে হবে, কারণ একথাটা আমার মনের দিক থেকে বাইরে দিতে চাই এবং সংগে সংগে বলতে চাই যেকয়টি রেশম শিল্প স্থাপন করা হচ্ছে তার মধ্যে তেলিয়ামুড়ার স্থানও যাতে থাকে। তেলিয়ামুড়া চাকমাঘাটে আমি দেখেছি যে ঐ এলা-কার মেয়েরা রেশম শিল্প নিজেদের চেষ্টায় স্থাপন করতে চেষ্টা করছে। এবং তারা যে কাপড় বোনে, সেই কাপড় তাঁত থেকে নামানোর আগেই বিক্রী হয়ে যায় এত চাহিদা। এই ব্যাপারে গভর্ণমেন্ট কোন ইনিশিয়েটিভ নিয়েছে বলে আমার জানা নেই। আমি নিজে যোগাযোগ করেছি, আইন কানুন আমি বুঝিয়ে বলতে পারবনা। আমি শুধু বলব তাদের মধ্যে যাতে তাঁত বিতরণ করা হয়। যেখানে কাজের উৎসাহ রয়েছে, সেখানে আমি 'যদি' বলতে যাব কেন, কাজেই এই 'যদি' কথাটা বাদ দেওয়া হোক এবং আমি যে জায়গাটার কথা উল্লেখ করলাম সেটা আগামীতে স্থান পায়।

এরপর পঞ্চম পৃষ্ঠায় ১৯ কলমে বলা হয়েছে যে '১৯৭৬ সালের ৩১শে মার্চ ৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের শক্তি সম্পন্ন গোমতী জল বিদ্যুৎ বাঁধ এবং বিদ্যুৎ নির্মাণের কাজ সম্পন্ন হবে বলে আশা করা হচ্ছে।' আজ মার্চ মাসের ৯ তারিখ, আর মাত্র ২২ দিন, তার মাথায় ৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের কাজ শেষ করতে আমরা চলেছি এবং ১৭ লক্ষ মানুষের মংগলজনক কাজ আমরা হাতে নিয়েছি। অনেক লোককে ক্ষতিপূরণ দিয়েছি এবং ক্ষতিপূরণের বাইরেও আরও থেকে গেছে। যে ১৯৪টি পরিবার ক্ষতিগ্রস্ত রয়েছে বলে বলা হয়েছে, আমার মনে হয় পরিসংখ্যানটি ঠিক নয়। আমি যেটা জানতাম, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, উপজাতি এবং অ-উপজাতি সম্মিলিতভাবে ২২/২৩ শ' ফেমিলি তার মধ্যে ১২ শ' ফেমিলী এর আওতায় অন্তর্ভুক্ত, তার মধ্যে বাংগালী পরিবার তিন শ'। এখানে পরিসংখ্যানে পাওয়া গেছে ১৯৪। কাজেই আমি বলব যারা ক্ষতিগ্রস্ত হয়েছে, তাদের কারও প্রতি যাতে ইনজাষ্টিস না হয়, যাদের বাস্তুভিটে থেকে সরিয়ে দেওয়া হয়েছে, আমরা আমাদের পুরানো বাস্তুভিটা থেকে সরিয়ে দিয়ে যেমন কষ্ট হয়, দুঃখ লাগে, তেমনি সকলেরই দুঃখ হয়, সেই জায়গাতে পরিসংখ্যানের ভুলের জন্য কেউ ক্ষতিপূরণ যদি না পায়, তাহলে সেটা অত্যন্ত দুঃখের বিষয়, এই কারণেই আমি এখানে এই আলোচনা রাখছি, কারও প্রতি যাতে ইনজাষ্টিস না করা হয়, এটা যেন আমরা বাজেটের ভাষণের মাধ্যমে জানতে পারি। এই বলে রাজ্যপালের ভাষণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপাল এবারকার বাজেট সেশানের পূর্বাহ্নে যে ভাষণ দিয়েছেন, সেটা ত্রিপুরার সম্প্রতিকালের ইতিহাসে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারণা করেছেন। তিনি তাঁর ভাষণে ত্রিপুরার মূল সমস্যাগুলো আছে এবং সেগুলি কি করে সমাধান করা হবে, তার ইংগিত দিয়েছেন—যিনি ভারতের প্রধান মন্ত্রী, শ্রীমতী ইন্দিরা গান্ধী নেহেরু কর্তৃক প্রদর্শিত যে নূতন পথেরও কার্যাক্রমের নিশানা দিয়েছেন তার সংগতি রেখে তিনি তাঁর অভিভাষণ প্রদান করেছেন—যার মধ্যে দরিদ্র থেকে দরিদ্রতম এবং যে সমস্ত পেছনে পড়া মানুষ, তাদের আশা আকাংখার কথা পরিপূর্ণভাবে তাঁর ভাষণে ফুটে উঠেছে। রাজ্যপাল তাঁর সংক্ষিপ্ত ভাষণে সেই সমস্ত সমস্যার প্রতি জোর দিয়েছেন, যে সমস্ত সমস্যাগুলি দরিদ্র কৃষকের আদিবাসীদের জন্য বিশেষ প্রয়োজন ছিল। দরিদ্র কৃষকদের, আদিবাসীদের বিশেষ প্রয়োজন ছিল। বাজেট এসেছে, বাজেট গিয়েছে, তার সমালোচনা হয়েছে। অর্থ ব্যায় বরাদ্দের পরিমাপ দিয়েই সাফল্যের পরিমাপ করা হয়েছে কিন্তু সেই অর্থের দ্বারা কি পরিমাণ গুণগত কাজ হল কতখানি কাজ জনতার ইচ্ছা পরিপূর্ণ হল জনতার কাজ পরিপূর্ণ হল কি না তা জানার জন্য আমরা আগে ততখানি আগ্রহশীল ছিলাম না, আগ্রহ বেশী ছিল বাজের জন্য কি পরিমাণ ব্যায়িত হয়েছে। কিন্তু এবারকার রাজ্যপালের ভাষণ বিশেষ তাৎপর্য্যপূর্ণ এটা গুরুত্বপূর্ণ এই জন্য যে শুধু অর্থের ব্যয় বরাদ্দের নিশানা নয়, কি করতে হবে এবং কি করলে পর, যারা কৃষক, যারা শ্রমিক তাদের প্রকৃত অর্থ নৈতিক এবং সামাজিক উন্নতি হতে পারে এবং তাদের জীবন ধারণের মান নিরূপিত হতে পারে, সেই জিনিষগুলিই উল্লেখ এবারের ভাষণে আছে।

সেজন্য এবারের ভাষণ বিশেষ গুরুত্বপূর্ণ। আর তারই কথা, তারই উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। গত ৮ মাসের ভিতর এই যে একটা এ্যাসিভ্মেন্ট বা এই যে কার্য্য সম্পন্ন করার নিরলস সংগ্রাম এটা ত্রিপুরার সাম্প্রতিককালের কাজের ফিরিস্তির একটা ইতিহাস হয়ে আছে। ইতিহাস হয়ে আছে এই জন্য যে বহুদিন থেকে ত্রিপুরার যারা ভূমিহীন কৃষক, যারা বহুদিন থেকে তাদের আবেদন রেখে আসছিলেন, কিন্তু সেই জমির উপর বা গৃহবাসের জমির উপর তাদের যে মালিকানা, সেটা স্বীকৃত হচ্ছিল না যদিও সেটেল্মেন্ট বহুদিন আগেই শেষ হয়ে গিয়েছিল, যদিও বাজেটে তার জন্য অর্থ ব্যয়িত হয়েছিল। দীর্ঘ সময়ে নানা বিশৃঙ্খলায় যে হয়নি এখন আমরা বাজেটের মধ্যে দেখি যে এই অল্প সময়ের মধ্যে অর্থাৎ গত ৮ মাসে কত পরিমাণ লোককে জমি দেওয়া গিয়েছে, এটা সে দিক দিয়ে একটা মস্ত বড় গৌরবপর্ণ সম্ভবনা বলা যায়। অবশ্য কেউ বলেছেন অনুমানিক কথাটা এখানে লেখা হল কেন ? ভূমিহীন পরিবারের বেলায় আনুমানিক শব্দটা লেখা হল কেন ? এটা দেখলে যে কেউ বলতে পারেন এটা ট্রেন্সলেশানের বিভ্রাট বলা যেতে পারে। এটা একটা সাংঘাতিক কিছু নয়। ইংরেজীতে এর তর্জমা করা হয়েছে আউট অব এষ্টিমেটেড নাম্বার অব ফর্টি কাইভ থাউজেণ্ড টু হাণ্ড্রেড এ্যাণ্ড ফোর্টিন। কাজেই গুণে পাওয়ার পর যে সংখ্যাটা পাওয়া গিয়েছে, সেটাই এখানে উল্লেখ করা হয়েছে। কাজেই আনুমানিক এই যে কথাটা, এটা হচ্ছে বাংলা করার জন্য অর্থাৎ একে যদি ঠিক ভাবে করা যায় আউট অব এষ্টিমেটেড নাম্বার অব ফোর্টি টু থাউজেণ্ড, তার অর্থ হল এই যে গুণে পেয়ে ফোর্টি টু থাউজেণ্ড সিক্স হাণ্ডেড এ্যান্ড ফিফ্টি। এমন হতে পারে ৪২ হাজারে মধ্যে একজনের দরখাস্ত হারিয়ে গিয়েছে, সরকারের কাছে যে ৪২ হাজার দরখাস্ত এসে পৌঁচেছে সেগুলির নাম্বার, এটাই বিচার করা হচ্ছে। কাজেই এখানে যে একজন সমালোচনা করেছেন তার মধ্যে কোন যুক্তিকতা নাই। যা হোক এবারের যে জিনিষটাকে তৈরী করা হচ্ছে আমি আগে যে কথা বলছিলাম সেটা একটা বাস্তবভিত্তিক এবং কর্মভিত্তিক যে কাজগুলি করলে কৃষকদের কাজ হত, শ্রমিকদের কাজ হত, সেই যে ২০ বছরের কাজ এই ৮ মাসের মধ্যেই করা হয়েছে। কাজেই এই যে জরুরীকালীন অবস্থা, এই জরুরী কালীন অবস্থা হচ্ছে জরুরীভাবে দারিদ্র্যের বিরুদ্ধে সংগ্রাম করার জন্য, সমাজের যারা পিছিয়ে পড়া মানুষ, যারা আদিবাসী, যারা তপশীলভুক্ত এদের যারা পিছনে পড়ে রয়েছে অর্থ নৈতিক দিক দিয়ে সেই সব পিছনে পড়া মানুষগুলিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য যে কথা, সেটাই রাজ্যপাল তার ভাষণে ব্যক্ত করেছেন। আরও একটা মস্তবড় জিনিষ যেটা রাজ্যপাল তার ভাষণের মধ্যে বলেছেন সেটা হচ্ছে ঋণ মুকুবের কথা। এটাও একটা মস্ত বড় বৈপ্লবিক সিদ্ধান্ত। বৈপ্লবিক সিদ্ধান্ত এই জন্য যারা মার্জিন্যাল ফার্মাস, তাদের ক্ষেত্রে ঋণ মুকুব করে দেওয়া হয়েছে সেটা হচ্ছে আইন মতাবিক। অর্থাৎ এই আইনটা আছে, সেই আইনের যাদের ঋণ মুকুব হবে, কিন্তু সরকারী ঋণ মুকুব হবে না সেটা আইনের বিধানের মধ্যে নেই আইনের বিধানের মধ্যে আছে মহাজনদের কাছ থেকে নেওয়া যে ঋণ সেই ঋণগুলি মার্জিন্যাল কৃষকদের বেলায় সম্পূর্ণভাবে মুকুব হয়ে গিয়েছে, আর মার্জিন্যালের উপর যদি হয়, তার বেলায় একটা কমিশন গঠণ করে, তার যে দায় দায়িত্ব, বিচার করবে। কাজেই একটা মাত্র সিদ্ধান্ত ত্রিপুরার কৃষকদের ক্ষেত্রে তথা ভারতের

সামগ্রিক কৃষকদের জীবনের পরিপ্রেক্ষিতে একটা বৈপ্লবিক রূপায়ণ। যে সমস্ত কৃষক বছরের পর বছর ঋণের জালে জড়িত হয়ে অর্থ নৈতিক বন্ধনের হাত থেকে মুক্ত হতে পারছিলেন না. এই বছর কর্মের প্রেরণায় কর্মজীবনের মুক্তির আকাঙ্খায় নূতন বিশ দফার আলোকে উদ্ভাসিত হয়ে আজকে সরকারের এই সিদ্ধান্তে যে তাদেরকে ঋণ মুক্তি ঘটেছে। কৃষকদের সেই ঋণ থেকে মুক্তি দেওয়া হয়েছে। পারে, তারও ব্যবস্থা কাজেই সেই দিক দিয়ে যাতে ভবিষ্যতে ঋণ পেতে হচ্ছে। আজকে অনেকগুলি ব্যাংক কাজ করছে. এটা লক্ষ্য করার মত বিষয় যে আগরতলাতে আগে যেখানে মাত্র দুইটি ব্যাংক ছিল, সেখানে এখন এলাহাবাদ ব্যাংক, ইউনিয়ন ব্যাংক হয়েছে তাছাড়া আরও অনেকগুলি ব্যাংক হচ্ছে এবং রাজ্যপাল তার ভাষণের মধ্যে উল্লেখ করেছেন যে আরও একটি ব্যাংক স্থাপনের কথা পরিকল্পনার মধ্যে আছে। তাহলে দেখা যাচ্ছে কাজ কত দ্রুততর করার ব্যবস্থা নেওয়া হয়েছে, সেই কথাটাই রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। কাজেই সে দিক থেকে এবারকার রাজ্যপালের ভাষণ ত্রিপুরা রাজ্যের জন মানসের কাছে নূতন আশার আলোকবর্তিকা নিয়ে এসেছে। এটা শুধু ভবিষ্যতের আশার কথাই নয়, এই বছরের এই সময়ের মধ্যে কতখানি কাজ করা হচ্ছে, তা দিয়েই বিচার করা যাবে যে সরকার কতখানি করছেন। যারা সমালোচনা করেন বা বলেন যে হচ্ছে আর হচ্ছে এই তো শুনে আসছি, কিন্তু বর্ত্তমান প্রকাশ ভঙ্গিমার মধ্যে সরকার দৃঢ়তা এবং সরকারের কাজ করার আকাঙ্খা পরিপূর্ণভাবে ফুটে উঠেছে। এবং যেগুলি তারা অল্প সময়ের মধ্যে করছেন. সেগুলি তারা জনতার কাছে পৌঁছে দিয়েছেন এবং ভবিষ্যতের জন্যও রাজ্যপালের ভাষণে সেই আশার বাণী নিয়ে এসেছে যে আগামী বাজেটেও তাদের কাছে পৌঁছে দেওয়া হবে। কাজেই এই যে আশাপূর্ণ কর্মের উপর নির্ভরশীল বাস্তব ত্রিপুরার পরিপূর্ণ চিত্রটা রাজ্যপাল তার ভাষণের মধ্যে তুলে ধরেছেন তাতে ত্রিপুরার জনসাধারণের মনে আশা আকাঙ্খা পরিপূর্ণভাবে ফুটে উঠেছে। কাজেই এর মধ্যে নীতির দিক দিয়ে এমন কিছু নাই যা লুকিয়ে রাখার বা না বলার প্রচেষ্টা করা হয়েছে এবং নূতনভাবে যে জিনিষগুলি ঢেলে সাজোনো হয়েছে, সেটা দেখলে বুঝা যাবে আমরা বনায়ণের ক্ষেত্রে এক। নূতন পদক্ষেপ তৈরী করেছি। ত্রিপুরা রাজ্যের রবার শিল্প যে সম্ভবনা নিয়ে ত্রিপুরার জনতার কাছে উপস্থিত হয়েছে, ত্রিপুরা রাজ্যের অর্থ নৈতিক বন্ধনকে ছিন্ন করার যে ক্ষমতা রবার শিল্প নিয়ে এসেছে, তা মাত্র গত বছরেই লক্ষ্য করা গেল যে সেই সম্ভাবনা অতি উজ্জল হয়ে উঠেছে। এই ১ বছরের মধ্যে ত্রিপুরা সরকার সিদ্ধান্ত নিয়েছেন একটা কর্পোরেশান গঠন করার জন্য। এবং সেই কর্পোরেশান গঠন হয়ে গেলে পর তার জন্য যে সমস্ত মূলধন এবং অন্যান্য সাগগ্রী সেই সবের জন্য প্রস্তুতি চলছে। কাজেই পরিপূর্ণ ভাবে কর্ম, সংস্থানের যে প্রচেষ্টা সেটা এই বাজেটের মধ্যে রয়েছে। কোন কোন সদস্য বলেছেন যে বাজেটের মধ্যে কর্মসংস্থানের কথা থাকত কিন্তু এই বাজেটের মধ্যে কর্মসংস্থানের কথা নেই। কিন্তু বাজটকে যদি পরিপূর্ণ ভাবে দেখা যায় তাহলে সমস্ত বাজেটটাই কর্ম্মসংস্থানের বাজেট। যেমন বলা হয় আরও ফসল ফলাও যেমন বলা হয় যে জমিতে বুরো ফসল করতে হবে আউস ফসল করতে হবে রবি ফসল করতে হবে তার অর্থ হচ্ছে একই জমিতে আরও কর্ম্মসংস্থানের ব্যবস্থা বাড়াতে হবে। কিন্তু যদি কেউ মনে করেন যে এটাতো

কৃষির কথা বলা হচ্ছে তাহলে কিন্তু সেটা একটা ভুল ধারণা করা হবে। কারণ আজকের দিনে কৃষির যে কাজ এটাও শিক্ষিত লোকেরই কাজ যদিও তথাকথিত শিক্ষিত লোক বলতে আমরা শুধু লেখাপড়া জানা লোককেই বুঝি। কিন্তু কৃষির যারা কাজ করেন তারাও পণ্ডিত—কেউ যদি মনে করেন যে কর্মসংস্থান অর্থ হল যে এডুকেটেড লোকের কর্মসংস্থান তাহলে আমি মনে করি যে এটা আজকের দিনে একটা ভুল ধারণা। এই রকম ভুল বুঝা আজকের দিনে উচিত নয়। কারণ কাদের জ্ঞানী বলা হয় কৃষকেরা কৃষির কাজ করতে করতে তারা পণ্ডিত হয়েছেন তারা আবার বয়স্ক শিক্ষা কেন্দ্রে কিছুটা পড়ালেখাও শিখেছে। যদি তর্কের খাতিরে বলা হয় যে তারা তথাকথিত শিক্ষিত নয় তাহলেও আজকে রেডিওর মাধ্যমে আজকে কৃষির বিষয়ে আলাপ আলোচনা হচ্ছে সেই আলাপ আলোচনার ভিতর থেকে তারা তাদের জ্ঞান আহরণ করে নিচ্ছেন, তারা যেটুকু শিখে নেওয়ার তারা তা শিখে নিচ্ছেন। কাজেই তাদের আজকে অশিক্ষিত বলা চলে না এবং এই ধারণা রাখা উচিত নয়। এই প্রসংগে আমার একটি কথা মনে পড়ে গেল—আমি একটা বইয়ে পড়েছি হঠাৎ মনে হয়ে গেল। ডাঃ এলুইন সাহেবের লিখা একটা বইয়ে পড়েছি। তিনি এই কথাটি বলেছিলেন। তিনি আদিবাসীদের চিত্র অঙ্কন করতে গিয়ে তিনি এই কথা বলেছিলেন। তিনি যখন আদিবাসী অঞ্চলে যান সেখানে দেখেন যে একটি আদিবাসী রমনী ছবি আঁকছেন কিন্তু তাতে কোন সরল রেখার কোন কাজ নেই। সমস্তই বক্র রেখা। তখন তিনি আদিবাসী রমণীকে জিজ্ঞাসা করলেন যে তোমার ছবিতে কোন সরল রেখা দেখছি না কেন? তখন সেই আদিবাসী ভদ্রমহিলা বলেছিলেন যে প্রকৃতির রাজ্যে আমাকে দেখাও যে কোথায় সরল রেখা টানা আছে। তখন ডাঃ এলুইন সাহেব-এর খেয়াল হল যে প্রকৃতির রাজ্যে কোথাও সরল রেখা টানা নেই। প্রকৃতির রাজ্যে আকাশ বলুন মেঘ বলুন কোথাও সরল রেখা টানা নেই। দিগন্ত বলুন সেখানেও সরল রেখা নেই। কাজেই অশিক্ষিত আদিবাসী রমণী আজকে ডাঃ এলুইন সাহেবকে জ্ঞানদান করেছেন। কাজেই আমরা যারা সাধারণভাবে আক্ষরিক জ্ঞান না থাকলে আমরা তাদের অশিক্ষিত বলে মনে করি এই ধারনা আজকে আমাদের ভুলতে হবে। কাজেই আজকে যদি গ্রামে কর্মসংস্থানের ব্যবস্থা হয় তাহলে শিক্ষিতেরও কর্মসংস্থান হয়—এই ধারণা থাকা উচিত নয়। এটা আমাদের ভুলে যাওয়া উচিত। এবং সেটা যদি ভুলতে পারি তাহলে আমরা দেখতে পাব যে এই বাজেটের মধ্যে এই কথার উল্লেখ রয়েছে। ১৪ নম্বরে রয়েছে in the context of creating rural employment and providing gainful occupation to the weaker sections of the people, it is worth mentioning এই বলে বাকিটা বলেছেন এবং এই দৃষ্টি ভংগী হল বাজেটের এক দিক আর এক দিকে সামাজিক যে অন্যায় হচ্ছে সেগুলি বন্ধ করা। আর এক দিকে হচ্ছে কর্মসংস্থানের জন্য বিভিন্ন এভিনিউজ সৃষ্টি করা। এবং সেজন্য কৃষির যেসব সমস্যা আছে সেগুলি দূর করা সেগুলির উল্লেখ আছে। রবার চাষের কথা রবার শিল্পের কথা তারও উল্লেখ আছে তাতেও বহু শিক্ষিত লোকের কর্মসংস্থান হবে। কাজেই সমস্ত জিনিষটাকে দেখতে হবে—হোল বাজেটটা তার জন্য বিশেষ দৃষ্টীভংগী নিয়ে হয়েছে যার উদ্দেশ্য হল কর্মসংস্থানের এভিনিউজ তৈরী করা। এবং তার দিকে আমাদের গভীরভাবে তাকিয়ে দেখতে হবে। সর্বশেষ ৩৩ নম্বরে সেখানে মাননীয় রাজ্যপাল এই কথা বিশেষ ভাবে বলেছেন :—

Hon'ble Members, the record of my Government has on the whole kept pace with the spirit of resurgence evident throughout the country. New ground has been broken and new avenues of employment are being opened by pressing into service a variety of schemes.

কাজেই যারা বলবেন যে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই তাহলে আমি বলব যে তাহলে তারা এই জিনিষটা লক্ষ করেন নাই। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণে এই দিকে দৃষ্টি রেখে কিভাবে সমাজের দুর্বলতম যারা তাদের কর্মসংস্থান এর ব্যবস্থা করার উল্লেখ আছে। কাজেই যারা বলেন, বেকার সমস্যার উল্লেখ নেই, তাদের কথা একেবারেই নেই একথা ঠিক নয়। আমি বিশেষ ভাবে এই জিনিষটা তাদের অনুধাবন করার জন্য অনুরোধ করছি। আজকে যেকথা আমাদের প্রধান মন্ত্রী বলেছেন যে আজকে যে যুগ এই যুগটা এটা শুধু দাবির যুগ নয় এটা কর্তব্যের যুগ এটা অনুশাসনের যুগ এটা নিয়মের যুগ। কাজেই আমাদের যার যা কর্তব্য আছে যার যে দায়িত্ব আছে তা যদি আমরা ঠিক ঠিক ভাবে পালন করি তাহলে আজকের দিনে এই তাৎপর্য্য গভীরভাবে উপলব্ধি করতে পার। আজকে আমরা যারা জনপ্রতিনিধি আছি তাদের এইভাবে জিনিষটাকে ভাবতে হবে। আজকে এই নতুন সমাজ সৃষ্টি করার মধ্যে আমার কন্ট্রিবিউশান কি আমি কতখানি এ জন্য কাজ করছি। যার নুতন বাতাবরণ সৃষ্টি হয়েছে— যেটা আমরা আগে দেখেছি ইমার্জেন্সার হওয়ার পর আগে দেখেছি এই ইমার্জেন্সীর আগেও এই সব কর্মচারীরাই ছিল এমন মন্ত্রী সভাই ছিল এই সব মাননীয় সদস্যরাই ছিলেন কিন্তু এমন একটা বাতাবরণ সৃষ্টি হয়েছিল যার সুর শুধু ভাংগ আর ভাংগ শুধু ধ্বংস কর ধ্বংস কর। সেই ছিল এক বিশেষ রূপ তার মধ্যে কোন প্রকৃত কাজ হচ্ছিল না। এই ভাংগ ভাংগ করতে করতে সমস্ত জিনিষটাকে সমস্ত কাঠামোটাকে ভেংগে চুরমার করে দেওয়ার জন্য চেষ্টা হচ্ছিল। শুধু মুখে গণতন্ত্র কিন্তু কাজে করাচ্ছেলেন এই ভাবে সমস্ত জিনিষটাকে সমস্ত কাঠামোটাকে ভেংগে চুরমার করে দেওয়ার জন্য ভেংগে চৌচির করে দেওয়ার জন্য প্রচেষ্টা কিন্তু দেখা গেল,যখন ইমার্জেন্সী জারী করা হলো তখন , সংগে সংগে ভারতবর্ষে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে নতুভাবেন একটা কর্ম্মপ্রেরণা মানুষের মনে আসলো এবং ভারতবর্ষে যারা চিন্তাশীল ব্যাক্তি, যারা শান্তির কথা বলেন তারা এগিয়ে আসেন। কিন্তু শান্তির কথা যারা মুখে মুখে শুধু বলেন তারা কাজে রূপদান করতে আসেন না তারা বাঁধার সৃষ্টিই করেন। কাজেই কর্ম প্রেরণার মূলধারা কিভাবে রক্ষা করা যায়, সরকার সেই বিষয়ে যে সজাগ আছেন তা রাজ্য-পালের ভাষণে উল্লেখ করা হয়েছে। যে সরকার এই বৎসর এতটুকু করেছেন এবং আগামী বৎসর কতটুকু করা হবে তার ইংগিত রয়েছে। রাজ্যপাল তার বক্তব্যের শেষে যে কথাটা বলেছেন কিন্তু ইংরাজীর শেষ লাইনটা আমি মনে করি সকলেরই মনে রাখা উচিত। তিনি বলেছেন "May you apply your minds to the tasks and to your responsibilities so as to bring the fruits of economic prosperity to the maximum number of peoples." কাজেই রাজ্যপাল তার ভাষণে সমস্ত জিনিষটার বাস্তব দিক থেকে করণীয়

দিক থেকে সভ্য হিসাবে, মেম্বার হিসাবে আমাদের যে দায়িত্ব আছে এবং জনসাধারণের কাছে এই পরিকল্পনার নতুন আশার বাণী এই নতুন কর্ম প্রেরণার বাণী পৌঁছে দেওয়ার এবং তাকে রূপায়িত করতে গেলে তার ধারাকে অব্যাহত করতে হলে আমাদের সক্রিয় দৃষ্টি রেখে তার সঙ্গে সক্রিয় সহযোগিতা করতে হবে। সেইটা নীরব সহযোগিতা নয়, কর্মের সহযোগিতা। ভুল ত্রুটি থাকতে পারে কিন্তু তৎসত্বেও সেইটাকে পরিপূর্ণভাবে ফুটিযে তুলতে হবে। কাজেই সেদিক থেকে এবারকার ভাষণ অনেকটা বাস্তব রূপ নিয়ে ফুটে উঠেছে এবং তার মধ্যে থেকে তিনি ত্রিপুরার পোরোপুরি চিত্রটা তুলে ধরেছেন। মাননীয় স্পীকার মহোদয়, কেউ কেউ এই ভাষণের মধ্যে খাদ্যনীতির কথা উল্লেখ করে বলেছেন কেন এবার সমস্ত কিছুকে খাদ্যদ্রব্যকে রাষ্ট্রায়ত্ব করা হয় নি ? এটা দেশের সামনে একটা গুরুত্বপূর্ণ সময়, ত্রিপুরা আমরা সহজভাবে জানি ঘাটতিপূর্ণ এলাকা সেখানে প্রত্যেক বৎসরই বাইরে থেকে খাদ্য আসে, এই ব্যাপারে সরকার যতই শিফট করার পক্ষে কিন্তু একেবারে এভাবেজলি কৃষকের ঘ র চাউলের হিসাব ঠিক পুরোপুরি হিসাব পাওয়া যায় না। ব্যবসায়ীকে বাজারে চাউল আনতে হয় এবং সরকারের যে পরিমাণ চাউল বা গম মজুত থাকা উচিত সেই পরিমাণ গম বা চাউল ঠিক বর্তমান অবস্থায় সরকারের গুদামে রাখা কঠিন হয়ে পরে। কাজেই এই পরিকল্পনা হাতে নিলে দেশের মধ্যে যে স্পীডি ওয়ার্কের প্রয়োজন এবং প্রারম্ভিক যে কতগুলি কাজের প্রয়োজন আছে যতক্ষণ পর্যান্ত এই প্রারম্ভিক কাজগুলি শেষ না হয় ততক্ষণ পর্য্যন্ত পুরোপুরি খাদ্যকে রাষ্ট্রায়ত্ব করা যায় না। বিশেষভাবে ত্রিপুরার ক্ষেত্রে সমস্যা বেশী। যেহেতু এই রাজ্য একটি আন্তর্জাতিক সীমানায় অবস্থিত সেই হেতু যদি পার্শ্ববর্তী দেশে খাদ্যাভাব থাকে তাহলে আমাদের ত্রিপুরার আভ্যন্তরীণ ক্ষেত্রেও খাদ্য দ্রব্যের প্রাচুর্য্যের কৃত্রিম অভাবের সৃষ্টি হওয়া স্বাভাবিক। সেই অবস্থায় আমাদেরকে আরও যত্নশীল হতে হবে এবং সমস্ত অবস্থাটাকে বিশ্লেষণ করে সেই জিনিষটা করতে হবে। আজকে কোন বড় ব্যবসায়ীকে ত্রিপুরাতে চাউলের ব্যবসা করতে লাইসেন্স দেওয়া হচ্ছে না। কিন্তু যারা ক্ষুদ্র ব্যবসায়ী চাউলের ব্যবসা করছেন তাদেরকে ঠিক বাঁধা দেওয়া হচ্ছে না তার কারণ হচ্ছে এর সঙ্গে তাদের জীবিকা নির্ব্বাহের প্রশ্ন জড়িত আছে। যতক্ষণ পর্য্যন্ত আরেকটা বিকল্প পরিপূর্ণ খাদ্যভাণ্ডার তুলে নেওয়া যায় ততক্ষণ পর্যান্ত কোন গরীব নিম্ন বা মধ্যবিত্ত যারা ব্যবসা করছে তাদেরকে একেবারে জীবিকার ক্ষেত্রে বিপদে ঠেলে দেওয়া যায় না। সরকার সমস্ত বিষয়টা সতর্কতার সংগে লক্ষ্য করছেন এবং ধীরে ধীরে অভিজ্ঞতা সঞ্চয় করছেন। এবার যে সমস্ত খাদ্যক্ষেত্রে এজেন্ট নিয়োগ করা হয়েছে সেই সমস্ত এজেনসী অধিকাংশ কোঅপারেটিভকে দেওয়া হয়েছে। অধিকাংশ ক্ষেত্রে এবার প্রকিউরমেন্ট কো-অপারেটিভের মাধ্যমেই করা হয়েছে। আজকে সরকার খাদ্য সংগ্রহের ব্যাপারে কো-অপারেটিভকে সংযুক্ত করছেন এবং আরেক দিকে খাদ্য সংগ্রহের ব্যাপারে পঞ্চায়েতকে যুক্ত করছেন। অধিকাংশ বেচাকিনি আগামী বছর কো-অপারেটিভের মাধ্যমেই হবে। কাজেই গ্রামের ক্ষেত্রে, পঞ্চায়েতের ক্ষেত্রে এই খাদ্যসংগ্রহের ব্যাপার দেওয়া হয়েছে। যদি প্রত্যেকটি গ্রামে গ্রামভিত্তিক খাদ্য গোদামজাত না করা যায় তাহলে আমাদের উদ্দেশ্য সফল হবে না। এইবার খাদ্য সংগ্রহ করা হয়েছে সাবডিভিশন

বেসিসে এবং ভবিষ্যতে যখন আবার এই প্রকিউরমেন্ট করা হবে তখন গ্রামের ক্ষেত্রে পঞ্চায়েৎ এবং কো-অপারেটিভগুলিকে কো-টারমিনেজ করে এই জিনিষটাকে করা হবে। কাজেই রাষ্ট্রায়ত্ব না হলেও তার প্রস্তুতি সরকার গ্রহণ করছেন। এইবারের প্রকিউরমেন্টের মধ্যে বিশিষ্ট ভূমিকা নিতে হয়েছে পঞ্চায়েৎকে। কাজেই কাজ করার যে সুযোগ পঞ্চায়েৎকে দেওয়া হয়েছে খাদ্য সংগ্রহের ব্যাপারে এইটা একটা নতুন ঘটনা এবং এই দিক দিয়ে ত্রিপুরার খাদ্য সংগ্রহ নীতি সেইটা স্বয়ং সম্পূর্ণ একটা অটোনমাস বা স্বয়ং শাসিত একটা সংস্থা আস্তে আস্তে দেওয়া হবে বা কো-অপারেটিভ এমন একটা সংস্থাকে হয়তো দেওয়ার ব্যবস্থা করা হবে। এই কথা বলে মাননীয় উপাধ্যক্ষ মহোদয় প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডিপুটি স্পীকার :— শ্রীমতী লক্ষ্মী নাগ।

**শ্রীমতী লক্ষ্মী নাগ :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব হাউসের সামনে এসেছে তাকে আমি সমর্থন করছি। এই যে বাজেট এখানে এসেছে, এ বাজেটের মধ্যে আমরা দেখতে পাই এবারের বাজেটের মধ্যে অনেক নূতনত্ব আছে। এবারের বাজেটে বিশেষ করে অর্থনীতি, কর্মসংস্থান এবং কৃষির উপর যথেষ্ট জোর দেওয়া হয়েছে। যাতে সমাজের দুর্বল শ্রেণী সমাজের মধ্যে সুষ্ঠুভাবে বাস করতে পারে সে দিকে দৃষ্টি দেওয়া হয়েছে। ইন্দিরাজীর জরুরী অবস্থা ঘোষণার পর দেখা যাচ্ছে যে, চোরাবাজারী, মজুতদারী, কালো টাকা এবং বিদেশী টাকা অবৈধ উপায়ে অর্জন করার যে একটা বিশেষ প্রবণতা দেখা গিয়েছিল সেটা প্রায় দমন করা গেছে। এবং এর জন্য কিছু সংখ্যক লোককে আটকও আছেন। দমন এখনও শেষ হয় নাই। এবং বিদেশী মুদ্রা সংরক্ষণ করবে তাদের প্রতি দৃষ্টি রাখছেন। বিশেষ করে শ্রমিক, কৃষক এবং মধ্যবিত্ত শ্রেণীর প্রতি এবারের বাজেটে নজর রাখা হয়েছে। এবং যারা ভূমিহীন, যারা দরিদ্র কৃষক আছেন, যারা দুঃস্থ, যারা গৃহহীন তাদের প্রতি নজর রাখা হচ্ছে। গৃহহীনকে গৃহ দেওয়া হচ্ছে, যারা ভূমিহীন তাদের ভূমি দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এবং যারা প্রান্তিক কৃষক আছে তাদের কৃষি ঋণ মুকুব করার ব্যবস্থা করা হয়েছে। যাদের আয় ২,৪০০ টাকা বেশী নয় তাদের ঋণ মুকুব করার প্রস্তাব করা হয়েছে। এটা অত্যন্ত ভাল প্রস্তাব। এবং যেসব জমিতে আগে টিলা ছিল, অন্যান্য জমি পড়ে থাকত সে সব জমি ব্যবহার করে আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা অর্জন করতে পারি। বিশেষ করে দরিদ্র শ্রেণীর উন্নতির জন্য, কৃষি ব্যবস্থার উন্নতির জন্য নজর রাখছেন। আমি আরো দেখতে পাচ্ছি রাজ্যপাল উনার ভাষণে শিক্ষিত যে বেকার তাদের কথার কোন উল্লেখ না করলেও আধা শিক্ষিত এবং দিন মজুর শ্রেণীর লোক যারা আছেন, যারা দুই বেলা ভাত খেতে পারে না, যাদের ছেলে মেয়েদের দুবেলা ভাত খাওয়াতে পারে না। ভাত খাওয়াতে তাদের কষ্ট হয় সে দিকে নজর রাখা হয়েছে। এবং সে জন্যই বলছি যে এটা গতানুগতিক বাজেট নয়। এ বাজেটে নূতনত্ব কোন কিছু নেই, একথা ঠিক নয়। মাননীয় রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি, আরো আছে ত্রিপুরার ক্ষুদ্র শিল্প এবং হস্তচালিত শিল্প সম্পর্কেও অনেক কিছু বলা হয়েছে। ত্রিপুরা হস্তচালিত শিল্পের সুনাম আছে বাহিরে। বাহিরে যথেষ্ট দাম আছে,

ত্রিপুরার শিল্পের। এই হস্তচালিত এবং ক্ষুদ্র শিল্পে মহিলারা বিশেষ করে কাজে লাগতে পারেন। তাদের যে অবসর সময় আছে সে সময় তারা এই শিল্পে আত্মনিয়োগ করতে পারেন। এবং সরকার থেকে যদি তাদের দিকে নজর রাখা হয়, তাহলে ত্রিপুরার মহিলাদের যে দুর্বিসহ অবস্থা তা থেকে তারা মুক্তি পেতে পারে। এবং সরকার যদি সত্যি সত্যি এ দিকে দৃষ্টি রাখেন তাহলে তাদের কাছ থেকে যে সব জিনিস উৎপন্ন হবে সেগুলি বাহিরে পাঠিয়েও আর্থিক সংকট কমাতে পারেন। আমি আরো দেখতে পাই, আদিবাসী উন্নয়নের ব্যাপারে সরকার যথেষ্ট গুরুত্ব আরোপ করেছেন। ইন্দিরার ২০ দফা কর্মসূচীর মধ্যে আদিবাসীদের কথাও ছিল এবং ইন্দিরার ২০ দফা কর্ম্মসূচীকে রূপদান করার জন্য ত্রিপুরাতেও যথেষ্ট আগ্রহ দেখা যাচ্ছে। আদিবাসীদের জমি যাতে হস্তান্তর না করতে পারে সে দিকে নজর দেওয়া হয়েছে এবং যে জমি হস্তান্তর করা হয়েছে সে জমি যাতে ফেরৎ পেতে পারে তার ব্যবস্থাও নেয়া হয়েছে। এবং আমরা আশা করি যে অদূর ভবিষ্যতে ত্রিপুরার আদিবাসী ভায়েদের জন্য আমরা অনেক কিছু করতে পারব এবং তারা ধীরে ধীরে উন্নতির পথে অগ্রসর হবে। অন্যান্য বছরের বাজেটের তুলনায় এবার আদিবাসীদের সম্পর্কে অনেক কিছু করার প্রতিশ্রুতি আছে এবং অতীতে যে সব করা যায় নি সেগুলি এবার ইন্দিরার ২০ দফা কর্ম্মসূচী দ্বারা রূপদান করা যাবে। তারা তখন শিক্ষিত ছিল না। এখন আদিবাসী ভায়েরা শিক্ষিত হয়ে উঠছে। এখন তাদের নিজস্ব সত্বা জন্মাচ্ছে পূর্ব্বে যা ছিল না। এবং এবারের বাজেটে আদিবাসীদের সম্পর্কে যা বলা হয়েছে তা যদি সত্যি করা যায় তাহলে তারা সমাজে শান্তিতে বসবাস করতে পারবে। এবং জমি তারা আর হস্তান্তর করতে পারবে না। সে দিকেও ব্যবস্থা নেওয়া হয়েছে। তাই আমি বলছি সে এবারের বাজেট অন্যান্য বছরের মত গতানুগতিকভাবে আসেনি। এবারের বাজেটে সমাজের দুর্ব্বল শ্রেণীর উপর নজর এবং দৃষ্টি রেখে মাননীয় রাজ্যপাল বাজেট ভাষণ রেখেছেন। সেটা খুবই আনন্দের কথা। এবং আরো আনন্দের কথা এবারের বাজেটে ন্যায় বিচারের ব্যবস্থা করা হয়েছে। আগে যে ন্যায় বিচার কষ্টকর ছিল সে দিকে দৃষ্টী রেখেই এবার বাজেটে বিচারের সুযোগ সুবিধা করা হয়েছে। দরিদ্র শ্রেণীর লোকেরা যাতে ন্যায় বিচার পেতে পারেন সেদিকে দৃষ্টী রেখেই এটা করা হয়েছে। যাতে সুন্দর এবং শান্তি ভাবে বসবাস করতে পারেন তার ব্যবস্থা রাখা হয়েছে এবারকার বাজেটে। অন্যান্য বছরের তুলনায় এবার অনেক উন্নত এবং অনেক আশার কথা দেখা যায়। আমি আশা করবো আমরা যারা জনপ্রতিনিধি আছি এবং সরকারী কর্ম্মচারী যারা আছেন, যদি সুন্দর ভাবে কাজ করে যাই এবং ইন্দিরার ২০ দফা কর্ম্মসূচীকে যদি রূপদান করতে চাই তাহলে আমাদের কাজ করে যেতে হবে। এই বলেই আমি রাজ্যপালের বাজেট ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডিপুটি স্পীকার :—** অনারেবল ষ্টেট মিনিষ্টার শ্রীমতী বাসনা চক্রবর্তী।

**শ্রীমতী বাসনা চক্রবর্তী :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণ আমাদের সামনে পেশ করা হয়েছে, এখানে এই ভাষণকে আমি স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। রাজ্যপাল-এর ভাষণটা সংক্ষিপ্ত হলেও তার মধ্যে প্রতিটি বিষয় অতি সুস্পষ্টভাবে ফুটে উঠেছে। যাতে ত্রিপুরার বিভিন্ন দিকের উন্নয়নের পথের উল্লেখ আছে। আমরা জানি

শুধু ত্রিপুরা রাজ্য নয় সারা ভারতবর্ষেই যে তাণ্ডবলীলা শুরু হয়েছিল, রাজ্যে শক্তির লড়াই চলছিল, শক্তি দখল করার জন্য, একে অপরের গদি দখল করার জন্য যে ধরণের অপচেষ্টা সমস্ত ভারতবর্ষে শুরু হয়েছিল তার ঢেউ ত্রিপুরাতেও এসে পড়েছিল এবং শুরু হয়েছিল তাণ্ডব লীলা। আমরা যখন গত বাজেট অধিবেশনে বসেছিলাম ত্রিপুরার জনসাধারণের দিকে চেয়ে, তাদের আশা আকাঙ্খাকে রূপ দেবার জন্য যে বাজেট পেশ করা হয়েছিল তাকে ভণ্ডুল করার জন্য এক শ্রেণীর লোকের যে অপচেষ্টা ছিল তার মূল কারণই ছিল ক্ষমতা দখলের লড়াই এসব শক্তির লড়াই। তারা চেয়েছিল জনসাধারণের সামনে ভাওতা রেখে ক্ষমতা দখল করতে পারে কিনা। ভাওতা বাজী জনসাধারণ চায় নি। তাই তো আট মাস আগে যখন জরুরী অবস্থা ঘোষণা করা হল দেশের এই পরিস্থিতি বিবেচনা করে আমাদের প্রধানমন্ত্রী যখন বললেন যে দেশের এই পরিস্থিতির মধ্যে সত্যিকারের অর্থনৈতিক সঙ্গতি যদি আমরা আরও বাড়াতে চাই, দেশের গরীব দুস্থ জনসাধারণকে সত্যিকারের যদি আমরা সহযোগিতা চাই এবং দেশকে উন্নতির পথে নিয়ে যেতে চাই তাহলে সেভাবে শৃঙ্খলাবদ্ধ হয়ে একতাবদ্ধ হয়ে অগ্রসর হওয়া দরকার। তার জন্য সকলের মিলিত প্রচেষ্টা দরকার, তাই মিলিত প্রচেষ্টা যদি করতে হয় তবে এই ধরণের অরাজকতা চলতে পারে না, তাই জরুরী অবস্থা ঘোষণার ফলে আমরা জনসাধারণের কাছে এগিয়ে লক্ষ্য করেছি সকলের মনে আনন্দ। যে জিনিষ বাজারে অনেক টাকা দিয়েও পাওয়া যেত না, আজকে সেই জিনিষ সহজে পাওয়া যায়। যে দ্রব্যের অসুবিধা ছিল অনেক জিনিষ লুকিয়ে রেখে যেখানে জনসাধারণের দুঃখ দুর্ভোগের চূড়ান্ত ছিল সেই জিনিষ এখন অনেক কম দামে সহজে পাওয়া যায়। এই অবস্থার জন্য সত্যিকারের কি ব্যবস্থা করা হয়েছিল ? শুধু একটা শ্রেণীকে আমরা দোষ দেব, যেখানে আমরা যারা জনপ্রতিনিধি আছি, আমরা যারা জনসাধারণ আছি তাদের দৃষ্টিতে তারা তো সব করেন নি, তবে সকলেই আমরা সমবেতভাবে চেষ্টা করব। সরকারকে দোষ দিলে চলবে না। প্রতিনিধি যারা এসেছেন, তারা জনতার প্রতিনিধি, তাদেরও গুরুদায়িত্ব আছে। সেই সমস্ত রন্ধ্রে রন্ধ্রে খবর জেনে প্রকাশ না করে এটা অত্যন্ত অন্যায় এবং সেই দায়িত্ব থেকে নিজেকে সরিয়ে রাখা, তা আরও গুরুতর অন্যায়, কিন্তু এতে সকলেই সমালোচনা করেন। একটু আগে মাননীয় ফুড মিনিষ্টার আমাদের একটা কর্ত্তব্য এবং দায়িত্ব সম্পর্কে বলেছেন, আমরা যদি সচেতন না থাকি তাহলে দেশের উন্নয়ণ করা সম্ভব নয়। প্রতিনিধি আমরা এসেছি কিন্তু জনতার স্বার্থে যে কাজটা করা উচিত সেটি অন্যায়ভাবে চালিয়ে দিলে সে কোনদিন সম্ভবপর নয়, যে আমি প্রতিনিধি হয়ে এসেছি, জনসাধারণের দেশকে আমি ভালবাসি, এসব কাজ আমাকে করতেই হবে। কাজেই যে সমস্ত বাধা এবং প্রতিবন্ধকতা আছে তা আমাকে দূর করতেই হবে। এই চেতনা জনসাধারণের মধ্যে যতি সত্যিকারের অন্তঃত না জাগে, শুধু বাইরে দেখলেই চলবে না এটাকে আমাদের দূর করতেই হবে। জনসাধারণের মধ্যে যদিও সদস্যরা, প্রতিনিধিরা থাকেন না জানি, তাই এখানে শিল্প এবং শিক্ষা, বিদ্যুৎ, কুটিরশিল্প বিভিন্ন দিকে বক্তব্য রেখেছেন আমাদের রাজ্যপাল মহাশয় সেখানে এখন আদিবাসীদের বিশেষ পুনর্ব্বাসনের ব্যবস্থা, তাদের আর্থিক সাহায্যের বিষয়ে এগুলি বার বার বলে সময় নষ্ট করা আমি যুক্তিসঙ্গত

মনে করিনা। যে আমাদের দেশের বিভিন্ন সমস্তাগুলি সম্পর্কে এবং সেগুলি নিয়ে আমাদের রাজ্যসরকার যেভাবে অগ্রসর হয়েছে তার একটা ব্যাখ্যা যে কৃষি বিষয় সম্পর্কে উল্লেখ আছে তা ছাড়া আমাদের ভবিষ্যতে আমরা কি করব সে সম্পর্কে একটা ইঙ্গিত আছে, একটা কথা সহজে আমরা বুঝতে পারি যে আমরা করে যাচ্ছি তার আমরা অনেক গুন বলতে পারি, কিন্তু তবু আমাদের প্রতিনিধিবৃন্দ এক যোগে আমাদের সঙ্গে কাজ করা উচিত। আজকে আমরা দেখতে পাই রাজ্যপাল বলেছেন এই রাজ্যে শিক্ষার ব্যাপারে সব সময় অগ্রনী ভূমিকা দিয়েছে কিন্তু তবুও আমরা লক্ষ্য করি অনেক জায়গা স্কুল ঘর নাই বলে সবাই অভিযোগ করেছেন, কোথাও এই কথাটা শুনিনি যে আমাদের স্কুলের দরজা, জানালা ভেঙ্গে নিয়ে যাচ্ছে কিন্তু এটা বাস্তব সত্য। আমি দাড়িয়ে বলব যে এই ঘটনা ছাড়াও আমরা লক্ষ্য করেছি যে কোন এলাকায় যত স্কুল হয়েছে, তৈরী করে দেওয়া হয়েছে। জানালা একজন নিয়ে গেল, দরজা একজন নিয়ে গেল, কোথায় নিয়ে গেল তা কেউ কেউ বলতে পারেন কিন্তু বলছেন না, কারণ সেখানে যদি তাদের ভোটের সংখ্যা কিছু কমে যায় কিংবা অন্য যদি একটা শত্রু তার সৃষ্টি হয় সেই জন্য অনেকে সত্য কথাটা প্রকাশ করতে চান না, চুপ করে থাকে সেটাও আমাদের নৈতিক দিক থেকে আমরা অনেক পিছিয়ে গেলাম, কাজেই দায়িত্ব বোধ আমাদের জাগাতে হবে। এটা সরকারের দিক থেকে আমি আমার দায়িত্ব সম্পর্কে শুধু দেখছিনা নাগরিক সম্পর্কে আমাদের ওয়াকিবহাল থাকতে হবে, সেটি নিশ্চয় আমাদের সকলের দিক থেকে, এক দিক থেকে আমরা যখন চাইছি আর একদিকে তার রক্ষনাবেক্ষণের দায়িত্ব আমাদের সরকার যাদের সার্বি স্বার্থকে আমাদেরই নিয়ে সরকারের আজ এই সম্পর্কে ওকাকিবহাল থাকতে বাধ্য। আর একটা জিনিষ যেখানে শিক্ষাক্ষেত্রে উনি কয়েকটি জিনিষ উল্লেখ করেছেন যে আমাদের রাজ্যপালের ভাষণে উল্লেখ করেছেন প্রাপ্ত বয়স্কদের শিক্ষার জন্য চেষ্টা চলছে দুস্থ মহিলাদের জন্য আবাস তৈরী করা হচ্ছে এবং পিতৃমাতৃহীন শিশুদের জন্য গৃহ নির্মান করা হয়েছে। এবং তাদের আশ্রয় দেওয়া হয়েছে এই সমস্ত ব্যাপারে আপনাদের সহযোগিতা ও সাহায্য সর্ব্বপ্রকারে প্রয়োজন—। গ্রন্থাগার সর্বত্র ত্রিপুরায় করা হচ্ছে। সমস্ত ব্লকে ধীরে ধীরে করা হচ্ছে গ্রন্থাগার দিয়ে, শুধু তাই নয় সেখানে রাজা রামমোহনের ফাউণ্ডেশান এই ত্রিপুরায় সার্বিক আরও সম্প্রসারণ করা হচ্ছে গ্রামাঞ্চলে যাতে গ্রামের জনসাধারণ সেই গ্রন্থাগারের সুযোগ সুবিধা পেয়ে নিজেদের শিক্ষা দীক্ষার দিক দিয়ে অগ্রসর হতে পারে। প্রধানমন্ত্রী তার ২০ দফা কর্মসুচীর অংশ হিসাবে বিভিন্ন নির্দিষ্ট কনজিউমার এবং অন্য সংস্থাকে দিয়ে যাতে ন্যায্য দামে জিনিষপত্র পায় তার জন্য সমবায়ের কনজিউমার কিংবা কনজিউমার সোসাইটি থেকে বা কনজিউমার সংস্থা থেকে জিনিষপত্র সাপ্লাই দেওয়া হচ্ছে যাতে তারা ন্যায্য মূল্যে জিনিষপত্র পেতে পারেন এবং বাজার দরের সংগে তাদের জিনিষপত্র অতিরিক্ত মাত্রায় বেশী না হয়। তাই এইবার রাজ্যপালের বক্তৃতায় একটা কথা বিশেষভাবে লেখা আছে যে সমবায় আন্দোলন ত্রিপুরাতে বিশেষ উৎসাহের সংগে জনসাধারণ তাকে গ্রহণ করছেন এবং সারা দেশে যে সমবায় হচ্ছে দুস্থ জনসাধারণের একটা সংস্থা সমবায়ের মাধ্যমে আমাদের বিভিন্ন রকমের সুযোগ সুবিধা পেতে পারেন, ব্যাঙ্ক ঋণ পেতে পারেন এবং কৃষকরা তাদের জমিতে চাষের জন্য সার নিয়ে তাদের জমিতে উন্নয়ণ করতে পারেন এই চিন্তা-ধারাটা তাদের মধ্যে ব্যাপক হয়েছে এবং তার ফলে আমরা দেখতে পাচ্ছি এই বছরের প্রথম

থেকে যেখানে শতকরা ৮০ ভাগের মত আনরিয়েলাইজ ব্যবসা ছিল, ব্যাঙ্কের ঋণ জনসাধারণের মধ্যে উৎসাহ উদ্দীপনা জাগানোর ফলে বাস্তব রূপ সম্পর্কে ওয়াকিবহাল হওয়ায় সেই আন-রিয়েলাইজ ব্যবসাকে এগিয়ে এনেছেন এবং ৫১ জন আন-রিয়েলাইজ ব্যবসা দেখিয়েছেন, এর ফলে রিজার্ভ ব্যাঙ্ক থেকেও টাকা ব্যাঙ্কগুলিতে এসেছে। ডেভলাপমেন্টের জন্য ১৮ লক্ষ্য টকা এবং সেটি প্রথম এই ত্রিপুরা রাজ্যে করা হয়েছে শুধু তাই নয়, এখানে সমবায় সংস্থা শুধু যে ঋণ দেয় এবং ঋণ আদায় করে এই দায়িত্ব নিয়েছে তা নয়, সরকারের যে পলিসি প্রকিউরমেন্ট এবং ক্রয় করে যদি কৃষকরা নায্য মূল্যে না পাওয়ার ফলে তারা নিঃসহায় অবস্থায় ছিল সে সময় সময় সমবায়গুলিকে জুট কর্পোরেশনের কয়েকটি সোসাইটিকে দায়িত্ব দেওয়া হয়। তারা এই সমবায়ের মাধ্যমে পাট ক্রয় করেন এবং যার ফলে পাটের দামও বাজারে উঠে যায় অত্যন্ত আনন্দের সংগে আমরা লক্ষ্য করছি যে কৃষকরা বলছে এবার আমরা পাটের ন্যায্য মূল্য পেয়েছি এবং এটা সত্যি আনন্দের বিষয় যে কৃষকদের যারা আগে কোন সময় ন্যায্য টাকা পেত না তাদের দুর্দিন ঘুচে সুদিন এসেছে, অন্ততঃ তারা বুঝেছে। শুধু তাই নয় প্রকিউরমেন্টের কাজও সমবায়ের মাধ্যমে করা হয়েছে। তার শতকরা ৪০ ভাগ সমবায়ের মাধ্যমে প্রকিউরমেন্ট করা হয়েছে। সমবায় সংস্থা শুধু কৃষকের ঋণ দিয়ে নয় এভাবে সরকার বিভিন্ন পরিকল্পনাকে সাহায্য সহযোগিতার মধ্য দিয়ে রূপ দান করছে, মৎস্য চাষের মাধ্যমেও হচ্ছে। মৎস্য চাষ ও বিপননের ক্ষেত্রেও সমবায় সংস্থাগুলোর এগিয়ে আসার ফলে দরিদ্র মৎস্যজীবীগণ ও জনসাধারণ উপকৃত হচ্ছেন। দলীয় নেতা মুখ্যমন্ত্রী মহোদয়ের বলিষ্ট নেতৃত্বের মাধ্যমেই আজ সমবায়ের ক্ষেত্রে এ উন্নয়ন ও সার্বিক গণ সহযোগিতা সম্ভবপর হয়েছে। মন্ত্রী পরিষদের অন্যান্য মন্ত্রীগণেরও সহযোগিতা এতে আছে বলেই সমবায় আন্দোলন এত সহজ ও সুন্দর ভাবে অগ্রগতির দিকে এগিয়ে চলেছে। মাননীয় রাজ্যপালের ভাষণেও এর উল্লেখ রয়েছে। সমবায় আন্দোলনকে আরও জোরদার করে তুলে প্রধান মন্ত্রীর ২০ দফা অর্থনৈতিক কর্মসূচী রূপায়ণকে সহজতর করে তুলতে আমি সহযোগিতা আহ্বান করে, রাজ্যপালের বাজেট ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** আই কল অন অনারেবল মিনিষ্টার শ্রীমনোরঞ্জন নাথ।

**শ্রীমনোরঞ্জন নাথ :—** মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, আমি তার সমর্থন করছি। সে আলোচনা করতে গিয়ে মধ্যে মধ্যে মনে পড়েছে বিগত বৎসরের কথা। বিগত বৎসরে যখন আমরা বাজেট অধিবেশনে বসেছি তখন আমরা কি দেখেছি? প্রথমে দেখেছি সমগ্র রাজ্যে একটা উত্তপ্ত অবস্থা, একটা অশান্তি এবং একটা উশৃঙ্খলতা। আমরা যখন বাজেট অধিবেশন আরম্ভ করেছি তখন দেখেছি শ্লোগানের ছড়াছড়ি, এমন কি আমরা বাজেট অধিবেশনের সময় বামপন্থী ঘেষা যে সমস্ত কর্মচারী তারা ধর্মঘট করছিল। বাজেট আধবেশন যাতে না চলে সে জন্য চেষ্টা করছিল। এবং তাদেরকে মদত দিচ্ছিলো বিরোধী পক্ষের সদস্যরা। তারা নানা অপচেষ্টা করেছেন আমরা দেখেছি যখন বাজেট অধিবেশনের সময় রাজ্যে খরা চলছে সমস্ত ত্রিপুরা রাজ্যে দরিদ্র শ্রেণীর মানুষ চীৎকার করছে সাহায্যের জন্য তখন বিরোধী পক্ষের সদস্যরা নানা ভাবে বাজেট যাতে পাস

না হতে পারে তার জন্য চেষ্টা করেছেন। একদিকে তারা চীৎকার করছে সরকার সাহায্য দিচ্ছে না, অপর দিকে তারা বাজেট পাস হতে দেয় নাই। এই রকম নানা রকমের অপচেষ্টা তারা চালিয়েছেন। গণতান্ত্রিক ভাবে প্রতিষ্ঠিত সরকারকে তারা উচ্ছেদ করার জন্য নানা ষড়যন্ত্র করেছেন। তারপর ভয়াবহ খরা অবস্থা ত্রিপুরা তথা সমগ্র ভারতবর্ষে চলছিল। এই বিরোধী পক্ষের লোকেরা নানা রকম হিংসাত্মক এবং ধ্বংসাত্মক কার্য্য করে চলেছেন। এবং তারা গণতান্ত্রিক মুখোস পড়ে অগণতান্ত্রিক কাজ করেছেন। তারই পরিপ্রেক্ষিতে বিগত ২৬শে জুন জরুরী অবস্থা ঘোষণা করা হয় এবং প্রধানমন্ত্রী ২০ দফা কার্য্যসূচী ঘোষণা করেন। ২০ দফা কার্যসূচী ঘোষণার পরিপ্রেক্ষিতে আমি দেখেছি শান্তি আবার ফিরে এসেছে, শৃঙ্খলতা আবার ফিরে এসেছে, জনজীবনে এবং অর্থনৈতিক উন্নতি ঘটেছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণ আলোচনা করতে গিয়ে আমি বলব মাননীয় মন্ত্রীরা যে সমস্ত মেটারিয়েলস নিয়ে আলোচনা করেন, বিরোধী পক্ষের সদস্যরা অনেক মেটারিয়েলস উত্থাপন করেন। কিন্তু আজকের আলোচনায় আমি দেখতে পেলাম তেমন কোন মেটারিয়েলস তারা হাউসের সামনে উত্থাপন করতে পারেন নাই। যেন তারা মন মরা অবস্থায় আছেন। মন মরা অবস্থায় কথা বলছেন। মাননীয় সদস্য সুশীল বাবু এবং অজিত বাবু বলেছেন স্বাস্থ্য বিভাগ সম্পর্কে যে আদিবাসী অধ্যুষিত অধ্যুষিত অঞ্চলে আরও রুরেল হাসপাতাল হওয়া দরকার। সেই সম্পর্কে আমি বলতে চাই এবং বাজেটে যখন আলোচনা হবে তখন বিস্তারিত ভাবে আলোচনা করব। সেই সম্পর্কে আমি বলতে চাই যে ৫ম প্রথম বার্ষিকী পরিকল্পনায় আমাদের ৪টা রুরেল হাসপাতাল করবার পরিকল্পনা আছে এবং প্রত্যেকটি আদিবাসী অধ্যুষিত অঞ্চলে এবং কাঞ্চনপুরে একটি রুরেল হাসপাতালের কাজ আরম্ভ হয়েছে। আশা রাখি সেকাজ অবিলম্বে সমাপ্ত হবে এবং সেই হাসপাতালগুলিতে আদিবাসী এবং গরীব দুঃখীজন সেখানে চিকিৎসিত হয়ে খুব উপকৃত হবেন। এবং অন্যান্য প্রত্যেক ডিষ্ট্রিক্ট-এ একটা করে রুরেল হাসপাতাল করার আমাদের পরিকল্পনা আছে এবং আশা ৫ম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় সেগুলি করা যাবে। রাজ্যপালের ভাষণে আছে যে আমাদের জি. বি, হাসপাতালে হৃদরোগের একটা চিকিৎসা কেন্দ্র খোলা হয়েছে, একটা কার্ডিয়াক ক্লিনিক খোলা হয়েছে। পূর্ব্বাঞ্চলের মধ্যে এক মাত্র জি, বি, হাসপাতালেই আছে এবং সেই ইনষ্ট্রুমেন্ট বিদেশ থেকে আমাদানি করতে হয়েছে এবং আমাদের বিদেশী অনেক টাকা খরচ করতে হয়েছে। হৃদরোগের যে চিকিৎসার ব্যবস্থা হয়েছে তাতে অনেক গরীব শ্রেণীর লোকেরা বিশেষ ভাবে উপকৃত হবে। মাননীয় রাজ্যপালের ভাষণে আছে যে ক্যানসার ওয়ার্ডের কথা। সেই ক্যানসার ওয়ার্ডের জন্য আমরা টাকা মনজুর করেছি এবং সে ক্যানসার ওয়ার্ডের কনষ্ট্রাকশানের কাজ আরম্ভ হইতেছে এবং আশা রাখি সেই কাজ কিছুদিনের মধ্যেই কমপ্লিট হবে এবং সেখানে কাজ আরম্ভ করতে পারব। আমাদের দেশের যে সমস্ত লোক ক্যান্সার রোগের চিকিৎসার জন্য বাহিরে যেতে হয় তাদের আর যেতে হবে না। ত্রিপুরাবাসী ক্যানসার রোগ থেকে যথেষ্ট উপকৃত হবে। রাজ্যপালের ভাষণে জি, বি, হাসপাতালে একটি জীবাণু নাশক কেন্দ্র খোলার কথা আছে এবং তার দ্বারাও ত্রিপুরাবাসী

যথেষ্ট উপকৃত হবে। আমাদের ত্রিপুরায় বেশ সংখ্যক পংগু লোক আছে। তাদের আর্টি-ফিসীয়েল লেগের কোন ব্যবস্থা নাই। তারই পরিপ্রেক্ষিতে একটি আর্টিফিসীয়েল লেগ সেন্টার খোলার জন্য একটি হাসপাতালের আমরা চেষ্টা করছি। মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্যরা বলেছেন যে গ্রামাঞ্চলে চিকিৎসার ব্যবস্থা খুব প্রসারিত করার জন্য। তারই পরিপ্রেক্ষিতে আমি বলছি আগামী ৫ম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ৩২টি চিকিৎসা কেন্দ্র খোলার আমাদের পরিকল্পনা আছে এবং বিগত বৎসরে আমরা ১০টি ডিস্‌পেনসারী খোলার পরিকল্পনা করেছি এবং কনষ্ট্রাকশানের কাজ আশা করি অবিলম্বে শেষ হবে এবং আমরা সেই ১০টি ডিস্‌পেনসারী অবিলম্বে খুলতে পারব।

মাননীয় স্পীকার স্যার, আমি হাউসের কাছে আরও বলতে চাই যে আমাদের ২৪টি ডিস্পেন্সারী আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আপগ্রেডেড করব। বর্তমান বৎসরে কয়েকটি ডিস্পেনসারীর অনুমোদন দেওয়া হয়েছে এবং ৪টি ডিস্পেনসারী একসটেনশানের জন্য কাজ অলরেডি আরম্ভ হয়ে গেছে। আমি আশা করি সেই ডিস্পেন্‌সারীগুলির কন্‌সট্রাক্‌শানের কাজ অবিলম্বে শেষ হবে এবং সেই ডিস্পেন্‌সারীগুলিতে চিকিৎসিত হয়ে মানুষ হবে। মাননীয় স্পীকার স্যার, সমস্ত ডিস্পেন্‌সারীগুলি এবং এক্‌সপেনশান ডিস্পেন্‌সারী সমস্তই গ্রামাঞ্চলে, গরীব জনসাধারণ যাতে উপকৃত হয় তারই দিকে দৃষ্টি রেখে সে সমস্ত মঞ্জুর করা হয়েছে। মাননীয় স্পীকার স্যার, তারা বলেছেন লেপ্রোসীর কথা। লেপ্রোসীর জন্য যদিও মাননীয় রাজ্যপালের ভাষণে তেমন কোন উল্লেখ নাই। তবুও আমি হাউসকে বলতে চাই যে রাজ্যপালের ভাষণে সমস্ত কিছু উল্লেখ থাকা সম্ভবপর নয়। এটা বাজেটে থাকবে। তবে লেপ্রোসীর জন্য আমরা টেম্পোরারী হসপিটালাইজেশানএর ব্যবস্থা করতেছি এবং আমি আশা করি কিছুদিনের মধ্যে সে ব্যবস্থা হবে। আমরা মনু অঞ্চলে সে পরিকল্পনা গ্রহণ করেছি। মাননীয় স্পীকার স্যার, লেপ্রোসীর কলোনীর কথা বলা হয়েছে। লেপ্রোসীর জন্য কেন্দ্রীয় স্বাস্থ্য বিভাগ সেদিগ দিয়ে কলোনীর জন্য উৎসাহিত নয় এবং সে দিকে তারাও ডিসকারেজ করেন। সেই কারণে এই বাজেটে বা রাজ্যপালের ভাষণে তা উল্লেখ করা যায় নাই। কিন্তু আমরা সাব-প্ল্যানে কিছু করা যায় কিনা সেই চেষ্টায় আছি। মাননীয় স্পীকার স্যার, এখানে ফেমিলী প্ল্যানিং সম্বন্ধে আলোচনা হয়েছে। আমাদের ভারতে তথা ত্রিপুরায় জনসংখ্যা বৃদ্ধি এ রকম পর্য্যায়ে যাচ্ছে, এটা জনসাধারণের মধ্যে সীমাবদ্ধ না হয়ে, পরিবারের মধ্যে সীমাবদ্ধ না হয়ে ইহা সামাজিক এবং রাষ্ট্রীয় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। একটু আগে আমার মাননীয় সদস্য শ্রীঅজিতবাবু বলেছেন এবং দুই একটি উদাহরণ দিয়েছেন যে ভারত তথা ত্রিপুরায় কি পরিমিত লোকসংখ্যা বৃদ্ধি পাচ্ছে। সুতরাং সেই দিকে দৃষ্টি দিয়ে আমাদের পরিবার পরিকল্পনাতে যাতে লোক উদ্বোদ্ধ হয় সেই দিকে চেষ্টা করা দরকার এবং প্রত্যেক সদস্য এবং বিরোধী পক্ষের সদস্যদেরকেও সেই দিকে আমি আহ্বান জানাচ্ছি, যাতে পরিবার পরিকল্পনার কাজ দ্রুত অগ্রসর হয় সেই দিকে চেষ্টা করা দরকার। নতুবা আমরা যে কোন পরিকল্পনাই করি না কেন এই অর্থনীতির দরুণ আমাদের সমস্ত পরিকল্পনাগুলি বাঞ্চাল হবে। সেই দিক দিয়ে আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যদিগকে আমি অনুরোধ করব যাতে পরিবার পরিকল্পনার দিকে তারাও দৃষ্টি দেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি জুডিসিয়েল সম্বন্ধে বলতে গিয়ে বলব যে গরীব এবং সমস্তরের মানুষ যাতে

সুবিচার পায় এবং স্বল্প খরচে সে সুবিচার পায় তার জন্য আমরা জুডিসিয়েলকে বিকেন্দ্রীকরণ করেছি। তারই পরিপ্রেক্ষিতে গরীব জনসাধারণ, দূরদূরান্তরের মানুষ যাতে অতি সহজে আদালতে উপস্থিত হতে পারে এবং তারা যাতে সুবিচার পায় তার জন্য আমরা বিচার বিভাগকে বিকেন্দ্রীকরণ করেছি। তার জন্য এ্যাডিশান্যাল ডিষ্ট্রিক্ট জজ কোর্ট এবং উদয়পুর ও ধর্মনগরে সার্কিট কোর্ট হিসাবে খোলা হয়েছে এবং সাব-জাজের কোর্ট কৈলাশহরে করা হয়েছে। উদয়পুরেও সাব-জাজ কোর্ট করার পরিকল্পনা আছে। আমাদের জুডিসিয়েল অফিসার নিযুক্ত হলেই আমরা সেই কোর্ট খুলব। তারপর আমরা ইতিমধ্যেই বেশ কিছু সংখ্যক জুডিসিয়েল মেজিষ্ট্রেট বা মুন্সেফ আমরা নিযুক্ত করেছি এবং আরও জুডিসিয়েল মেজিষ্ট্রেট বা মুন্সেফ নিযুক্ত করার জন্য আমরা চেষ্টা করছি। যদি আমরা সেই সমস্ত পদগুলি পূরণ করতে পারি তাহলে বিচার বিভাগ সুন্দরভাবে পরিচালিত হবে। অতি অল্প খরচে এবং অল্প দিনের মধ্যে সে বিচার নিষ্পত্তি হবে এবং জনসাধারণ উপকৃত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আমার বক্তব্য আর লম্বা করছি না। আমি রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার** ;—শ্রীহরিচরণ চৌধুরী।

**শ্রীহরিচরণ চৌধুরী** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গতকল্য রাজ্যপাল যে ভাষণ এটা অত্যন্ত ধন্যবাদসূচক : এই রাজ্যপালের ভাষণে দেখা যায় উপজাতিদের সমস্যা এবং পরিকল্পনার মধ্যে আরও উপ-পরিকল্পনা আমরা করেছি। সেই পরিকল্পনার মাধ্যমে আমরা আরও সুষ্ঠভাবে জুমিয়াদের পুনর্বাসন দেওয়ার জন্য এবং বিভিন্ন গ্রামীন উন্নয়ন কাজের জন্য আমরা এগিয়ে চলেছি এবং আরও এগিয়ে যাব। মাননীয় বিরোধী দলের সদস্যরা বলেছেন যে ৩২ হাজার পরিবারকে আমরা পুনর্বাসন দিয়েছি। এবং বিভিন্ন সাব-ডিভিশানে বিভিন্ন জায়গায় আমরা আরও পুনর্বাসন দিয়েছি তাদের প্রত্যেকে আমরা সুযোগ সুবিধা দিয়ে চলেছি। রাস্তাঘাট, পানীয় জল এবং স্কুল ইত্যাদি সব কিছুই আমরা দিয়ে চলেছি। ডম্বুর জল বিদ্যুৎ প্রকল্পে তাদের কষ্ট হয়েছে এটা ঠিক কিন্তু তাদের কষ্ট লাঘবের জন্য আমরা আরও ৫টি পরিকল্পনা ১৯৭৩ ইং থেকে আমরা সেটা করছি। তাদের রাস্তাঘাট, পানীয়জল এবং তাদের শিক্ষা ইত্যাদি সব কিছু সুযোগ সুবিধা আমরা করে দিয়েছি। সেখানে তাদের ভূমি দেওয়ার জন্য আমরা হাজার হাজার একর ভূমি সংস্কারের ফলে এক শ্রেণীর রাজনৈতিক দল তাদের নিজেদের স্বার্থ সিদ্ধির জন্য নানারকম উস্কানি দিয়ে তাদের নানা রকম কথা বলে তাদের কা না করার জন্য এবং পরিকল্পনা বানচাল করার জন্য অনেক ক্ষেত্রে চেষ্টা করছে। সেখানে ১১৬টি পরিবারকে তাদের ভূমি এ্যালটমেন্ট করে দেওয়া হয়েছে। কিন্তু দুঃখের ব্যাপার সেখানে এক শ্রেণীর রাজনৈতিক দল তাদের বলে যে তোমরা কাজ করবে না। এই ভাবে অনেক পরিকল্পনা পণ্ড হয়ে গেছে। এই অবস্থায় কিছু সংখ্যক পরিবার হয়ত কষ্ট পাচ্ছে। তাছাড়া তাদের রাস্তাঘাট রয়ে গেছে, তাদের ঔষধ পত্র, খাবারের সমস্যা রয়ে গেছে। সেই পরিকল্পনাগুলি ভেঙ্গে দেবার জন্য প্রচেষ্টা চালাচ্ছে। আমরা ১৮৯টি পরিবারকে সুষ্ঠভাবে জুমিয়া পুনর্বসতি দেওয়ার জন্য আমরা প্রচেষ্টা চালাচ্ছি। আমি আশা করি যে, যে পরিকল্পনা আমরা করেছি তাতে তাদের কোন অসুবিধা হবে বলে আমি মনে করি না। কারণ রাস্তাঘাট, স্কুল ইত্যাদি সব কিছুর ব্যবস্থা সেখানে করার আমাদের পরিকল্পনা আছে এবং আমরা কিছু কিছু করেছি।

তারা যদি সেইভাবে নিজের বাঁচার চেষ্টা না করে তাহলে বলতে পারি না কি হয়, যদি তারা নিজেরা বাস্তবকে চিন্তা করে কাজ কর্ম করে চলেন তাহলে তাদের অসুবিধা হবে বলে আমি মনে করি না।

আরও বলেছেন যে অনেক জায়গায় আমরা কলোনী করেছি, সেই কলোনীতে তারা নাই, আদর্শ কলোনীতে আদর্শ বলে কিছুই নাই। কিন্তু আমরা দেখেছি যে সরকার তাদের কুটির শিল্পের জন্য সাহায্য করছেন, হস্ত শিল্পের জন্য ব্যবস্থা করেছেন বালোয়ারী স্কুল এর ব্যবস্থা করেছেন, মাছের চাষের ব্যবস্থা করেছেন। অনেক ক্ষেত্রে দেখা যায় বিভিন্ন রাজনৈতিক আন্দোলনের ফলে কয়েক পরিবার চলে গেছে এবং যারা যারা আছে তারা কিভাবেই সেখানে বসে আছে। তাদের অসুবিধা হবে বলে আমরা মনে করি না। ফরেষ্ট ডিপার্টমেণ্ট থেকে পূর্ব্বাঞ্চল পরিষদ আরও দুইশ' পরিবারকে পনর্ব্বাসন দেওয়ার পরিকল্পনা আছে। বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে ঘর, বাড়ী, স্কুল, বাগান ইত্যাদি নির্ম্মাণ করে দেওয়া হয়েছে। তারপর এগ্রিকালচার থেকেও সেখানে আরও শ'দুয়েক পরিবারকে বসানো হয়েছে তাদের সুষ্ঠু পুনর্বাসন দেওয়ার জন্য ব্যবস্থা করেছেন। সেখানে হাজার হাজার ভূমিহীনকে ভূমি দেওয়ার ব্যবস্থা এবং তাদের কাজ কর্ম করার জন্য তাদের ডেলী বেসিসে করার জন্য প্রত্যেকটি কাজ তাদের করার জন্য আমরা ব্যবস্থা করেছি। সেখানে মনে হয় এই যে প্রকল্প, এই যে পরিকল্পনা আমরা দুইটা সাব-রুকে ওভার ফ্লো করেছি। অনেক ক্ষেত্রে ছাগল, গরু মোরগ ইত্যাদি দিয়ে তাদের সাহায্যের ব্যবস্থা আমরা করেছি অর্থ নৈতিক দিক দিয়ে। তারপর শিল্পের জন্য বালোয়ারী এবং ফীডিং সেনট্রারের ব্যবস্থা করেছি যাতে তারা খেয়ে দেয়ে ঠিকভাবে স্কুল করতে পারে। আর স্কুল সম্পর্কে বলা হয়েছে যে তাদের জন্য কোন ব্যবস্থা করা হয় নি বুকগ্র্যাণ্ড ইত্যাদি কোন কিছু দেওয়া হয় নাই বা পায় নাই। কিন্তু ইনফ্যাণ্ট ক্লাস থেকে, ক্লাস টু থেকে আমরা তাদের বুক গ্র্যাণ্ট দিয়ে চলছি এবং গরীব ছেলেদের জন্য তাদের পড়ার পুস্তক এবং বোর্ডিং এর ৮০০ ছাত্রছাত্রীদের স্টাইপেণ্ড দিয়ে চলেছি। ১৯৫৩ সন থেকে নাইন, টেন এবং ইলীভেনে যারা পড়ে তাদের ৩০ টাকা করে দেওয়ার জন্য ব্যবস্থা রেখেছি এবং সবরকম সাহায্য করে চলেছি। আমার মনে হয় পড়াশুনার মধ্য দিয়ে অসুবিধা হবে বলে আমি মনে করি না। সর্ব্ব দিক দিয়ে তাদের কল্যানের জন্য, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে দেখা যায় তাদের যে সুষ্ঠু পুনর্ব্বাসন তাতে তাদের অসুবিধা হবে বলে মনে হয় না। আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রীমৌলানা আবদুল লতিফ :**— মাননীয় স্পীকার, স্যার, আমি আমাদের হাউসের সামনে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণ আজকের দিনে উপযোগী বলে আমি মনে করি। এই ভাষনে রাজ্যের সমস্যার কথা উল্লেখ করা আছে। আমরা দেখতে পাই যে গত ২০ বছরে যে কাজ হয় নাই, সেই কাজ তারা ৮ মাসে করেছে। এটা একটা প্রশংসার ব্যাপার। মাননীয় স্পীকার স্যার, আমরা এই ভাষণে দেখতে পাই ভূমিহীন দরিদ্রদের মধ্যে ৩৬,০০০ কে ভূমি দেওয়া হয়েছে। কিন্তু এতে আত্ম সন্তোষ্টির কিছু নাই। যে ভূমি যাতে কাজে লাগতে পারে সেই দিকে মাননীয় সদস্যরা যদি যত্নবান হন এবং চেষ্টা

করেন তাহলে এই ভূমি দেওয়ার ব্যাপারটা সার্থক হবে। আমি এই হাউসের মাননীয় সদস্যদের কাছে আবেদন রাখছি যে আমরা যে ভূমি দিয়েছি তা যাতে তারা কাজে লাগায় সেজন্য সচেষ্ট হতে হবে। আমাদের রাজ্যপালের ভাষণের ১৯৬৯ সন ১লা জানুয়ারীর পর থেকে আমাদের উপজাতি ভায়েরা যারা বে আইনীভাবে জমি থেকে বঞ্চিত হয়েছে, জমি বিক্রি করেছে তাদের জমি দেওয়ার আইন পাশ করেছি। এটা অত্যন্ত সুখের বিষয়। যারা জমি থেকে এতদিন বঞ্চিত ছিল তাদের জমি পাওয়া দরকার। কিন্তু আমি সংগে সংগে সরকারের কাছে সুপারিশ রাখব যে যারা অন্য দেশ থেকে ছিন্নমূল হয়ে এখানে এসে জমি পেয়েছিল মানবিকতার প্রশ্নে তাদের দিকটাও দেখা দরকার। তারা আমাদের উপজাতি ভাইদের কাছ থেকে জমি নিয়েছিল ৬/৭ বছর আগে। আমি বিশ্বাস করি ওরা এই জমি থেকে বঞ্চিত হয়ে যারা সর্ব্বস্ব হারিয়েছে তাদের দিকটার সরকার দেখবেন। যারা এই সমস্ত জমিতে মাথা গুঁজেছিল এবং আজ যারা এই সমস্ত জমি থেকে বঞ্চিত হচ্ছে তাদের দিকটাও সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন বলে সরকারের প্রতি আমার বিশ্বাস আছে। আর একটা জিনিষ মাননীয় রাজ্যপালের ভাষণে আমি দেখতে পাই যে প্রান্তিক চাষী গরীব চাষাদের ঋণ মকুব করা হয়েছে আইন করে। এটা অত্যন্ত সুখের বিষয়। আমরা মাননীয় রাজ্যপালের ভাষণে দেখতে পাই যে আমরা শুনতে পাই যে গ্রামীণ এগ্রিকালচার্যাল ব্যাঙ্ক হবে। যাতে গ্রামীন ব্যাঙ্ক থেকে তারা ঋণ দ্রুত পেতে পারে সেই ব্যবস্থার সুপারিশ আমি হাউসের সামনে রাখছি।

মাননীয় স্পীকার স্যার, আমরা বেকার সম্বন্ধে চিন্তা করি। শিক্ষিত বেকার সম্বন্ধে আমাদের মাননীয় মন্ত্রী শ্রীতড়িতমোহন দাশগুপ্ত বাবু বলেছেন যে বেকার বলতে শুধু শিক্ষিত ছেলেই মনে করবেন না। এখন যারা গ্রামে আছে যারা থ্রি, ফোর, ফাইভ, সিক্স পর্যন্ত পড়েছে তারাও বেকার। সত্য কথা স্যার। বেকার বলতে আমরা কিন্তু যা বুঝি যারা লেখাপড়া করেছে সেই সমস্ত ছেলেরাই বেকার। আমরা জানি বেকার সমস্যা কোন গভর্ণমেন্টই কোনদিন শেষ করতে পারে না। আর ত্রিপুরায় এই বেকার সমস্যাই হচ্ছে সবচেয়ে বড় সমস্যা। সেই জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে কিছু কিছু চাকার চাকরি হয়। অন্যদিকে আমি মাননীয় রাজ্যপালের ভাষণে দেখতে পাই কর্মসংস্থানের জন্য অনেক আইটেম এখানে আছে। মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাই কুমারঘাটে ২৫০ মেঃ টন মণ্ড হওয়ার জন্য ভারত গভর্ণমেন্ট অনুমোদন শীঘ্রই পাওয়ার আশা আছে। যদি ভারত গভর্ণ-মেন্টের অনুমোদন পাওয়া যায় তাহলে আমি সরকারের নিকট অনুরোধ রাখব যাতে তাড়াতাড়ি এই কলের কাজ আরম্ভ হয় এবং যদি কিছু বেকার ছেলেমেয়ের কর্মসংস্থান হয় সে দিকে লক্ষ্য রাখবেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা দেখতে পাই যে ১টা কাগজ কলের কাজ চলছে। যদি এই কাগজ কলের জন্য যে সব যন্ত্রপাতি দরকার সেগুলো যদি দ্রুতআসে হাতে চট বস্তা এই সমস্ত জিনিষ উৎপাদন হোত এবং অনেক ছেলে মেয়েদের বেকার সমস্যা সমাধান হোত। এর সংগে এখানে মাননীয়া কোপারেটিভ মিনিষ্টার মিসেস চক্রবর্ত্তী বলেছেন, পাটের দর অনেক সময় কমের দিকে যায় যদি চটকল এ পুরোদমে কাজ শুরু করে তাহলে কাঁচা পাটের দর কোন সময় কমতে পারে না, তার তাতে আমাদের কৃষকরা কাঁচা পাটের উপযুক্ত দাম পাবে, অন্যদিকে

আমাদের বেকার ছেলে মেয়েরা আবার কর্মসংস্থানের সুযোগ পাবে। আমি তাই অনুরোধ রাখব আমাদের সরকারের নিকট যাতে পাটকল পুরাদমে চলতে পারে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণে কর্মসংস্থানের ব্যাপারে অনেক কিছু আছে। আমরা দেখতে পাই, ৫ হাজার হেক্টর জমি রবার চাষ এর আওতায় আনা হয়েছে। যদি এই জমিটা রবার জন্য তাড়াতাড়ি আনা হয় তাহলে আমাদের অনেক ছেলে মেয়ের কর্মসংস্থান হবে। মাননীয় অধ্যক্ষ স্যার, আমরা দেখতে পাই, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে বে-সরকারী ভাবে ত্রিপুরাতে ৪০ হাজার মে: টন উৎপাদনক্ষম দুটি ময়দা কল তৈরী হচ্ছে। একটি আগরতলায় আর একটি ধর্মনগরে। যদি এই মিলের মালিকরা ত্রিপুরার লোক না হন তাহলে আমার সরকার যেন নির্দেশ দেন যে ত্রিপুরার ছেলেমেয়েরা এই মিলে যেন কর্মসংস্থানের সুযোগ যেন পায়। মাননীয় স্পীকার স্যার আমাদের রাজ্যপালের ভাষণে শিক্ষা সম্বন্ধে আছে যে শিক্ষার দিক দিয়ে আমরা অনেক অগ্রসর এটা বলার অপেক্ষা রাখে না। মাননীয় রাজ্যপালের ভাষণে স্বাস্থ্য সম্বন্ধে আছে যে আমাদের এখানেও ক্যান্সার ও হার্টের রুগীদের জন্য চিকিৎসার ব্যবস্থা হচ্ছে। কিন্তু আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর নিকট অনুরোধ রাখবো যেখানে যেখানে এখনও হেলথ সেন্টার নেই সেখানে যেন হেলথ সেন্টার করা হয়। এবং স্বাস্থ্য কেন্দ্রে যেখানে ডাক্তার নাই সেখানে যেন উপযুক্ত ডাক্তার দেওয়ার ব্যবস্থা করা হয়। মাননীয় স্পীকার স্যার, রাস্তাঘাট সম্পর্কে আছে যে আমরা অনেক রাস্তাঘাট করেছি, এটা সত্য, কিন্তু স্যার, ত্রিপুরার দু একটা যেন রাস্তা আছে সেটা মানুষ চলার অনুপযুক্ত। সেই জন্য আমি অনুরোধ রাখবো যেই যে রাস্তাগুলো আছে যেগুলো দিয়ে সরকারী যানবাহন চলাচল করে সে রাস্তাগুলো অন্ততঃ যাতে হয় সেই দিকে সরকার লক্ষ্য রাখবেন। মাননীয় স্পীকার স্যার, আমাদের কৈলাসহর ও আগরতলা রাস্তায়, কুমারঘাট থেকে আগরতলা আসার কোন বাস নাই কৈলাসহর থেকে। কেন নেই এটা খুব দু:খের। আমি অত্যন্ত দু:খের সহিত বলছি যে, রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই। আমি যখন ১৯৭২ সালে এই বিধান সভায় আসি তখন আমার সঙ্গে চিফ ইঞ্জিনীয়ারের সংগে কথা হয়েছিল, আমি তাকে বলেছিলাম কৈলাসহরে জিনিষপত্র নেওয়ার সুবিধা করে দিন। কুমারঘাট ব্রিজ অত্যন্ত গুরুত্বপুর্ণ ব্রীজ। কিন্তু বছরের পর বছর পড়ে আছে। আমাকে কথা দেওয়া হয়েছিল যে ১৯৭৪ এর মধ্যে হবে, আবার বলা হোল ১৯৭৪-৭৫ এর মধ্যে হবে তারপর আবার বলা হোল ১৯৭৫-৭৬ এর মধ্যে হবে, কিন্তু সেটা এখনও হচ্ছে না। মাননীয় সদস্যরা শুনে অবাক হবেন যে. যে আমার ওখানে যদি কোন রুগী থাকে, তার অবস্থা যদি খারাপ থাকে, তাকে আগরতলা আনা যায় না। কারণ আমার ওখান থেকে আগরতলা আসার কোন যানবাহন নাই, আর সেই অসুবিধা হচ্ছে ওই ব্রিজের জন্য। আমাদের বেশী দিতে হয়। কারণ পরিবহন খরচ বেশী পড়ে। বর্ষার সময় ও খরায় জিনিষ পত্র পাওয়া যায় না। মানুষের জীবন মরণ সমস্যা এই রাস্তা নিয়ে, আর এই রাস্তাই তৈরী হচ্ছে না। অবশ্য ওনারা বলেছেন এপ্রিলের মধ্যে যদি না হয় জুনের মধ্যে করে

দেবেন। সুতরাং এই ব্রিজটি যাতে হয় সেই জন্য আমি সরকারের নিকট অনুরোধ রাখবো। মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষনে জল সরবরাহ সম্বন্ধে অনেক কিছু করা হয়েছে দেখতে পাই। বাস্তবিকই জল সরবরাহ সম্বন্ধে অনেক কিছু করা হয়েছে কৈলাসহর টাউনে, কিন্তু আমি আরও বলবো যে অনেক গ্রাম আছে যেখানে ইলেকশানের সময় আমরা বলে আসি আর কিছু পারি আর না পারি জলের ব্যবস্থা করে দেব। কিন্তু আজ পর্য্যন্ত সব গ্রামে জলের ব্যবস্থা হয় নি। সুতরাং আমি হাউসের সামনে অনুরোধ করবো যাতে প্রত্যেক গ্রামে অন্ততঃ লোকে পানীয় জল পায় তার ব্যবস্থা সরকার করবেন। এবং সেটা যাতে হয় তার জন্য আমি সরকারের কাছে অনুরোধ রাখবো।

মাননীয় স্পীকার স্যার, এই বাজেট ভাষণে রাজ্যপাল এই রাজ্যের সমস্ত সমস্যা তুলে ধরেছেন—এডুকেশান এর কথা, রাস্তাঘাট হওয়ার কথা, ইণ্ডাষ্ট্রীর কথা সমস্ত এই ভাষণের মধ্যে আছে, আমি আশা করব এই বাজেটে যা আছে, তা যাতে বাস্তবে রূপায়ন হয় এবং বাস্তবে আমরা যাতে দেখতে পাই সেই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** অনারেবল ডেপুটি মিনিষ্টার হংসধ্বজ দেওয়ান।

**শ্রীহংসধ্বজ দেওয়ান :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল গতকালের যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে আমি স্বাগত জানাই। এই ভাষণে সমস্ত রাজ্যের উন্নতির দিকে লক্ষ্য রেখে যে ভাষণ রেখেছেন সেখানে আমরা লক্ষ্য করলে দেখতে পাই আমাদের আগামী দিনের ভবিষ্যং ত্রিপুরার ২৭ লক্ষ লোকের যে উন্নতি সেটা পরিস্কার এবং উজ্জল বলে আমরা ধরে নিতে পারি। এই ভাষণে উনি অনেক কিছু ডেভেলাপমেন্টের কথা উল্লেখ করেছেন। রাজ্যপাল বিদ্যুৎ শক্তির কথা উল্লেখ করেছেন যে আগামী ৩১শে মার্চ্চের মধ্যে আমাদের ডম্বুর যে প্রকল্প সেই ডম্বুর প্রকল্পে ৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের কাজ শেষ হবে এবং সেখান থেকে আমরা ৫ মেগাওয়াট বিদ্যুৎ পাব বলে আশা করছি। এবং জল যদি পাওয়া যায় তাহলে সেটা বৃদ্ধি পেয়ে ৮ মেগাওয়াট পর্য্যন্ত আমরা পেতে পারি। তাছাড়া আগে যে আসাম গভর্ণমেন্টের সংগে যে চুক্তি হয়, সেই চুক্তি অনুসারে আমরা যে ৮ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়ার কথা ছিল, সেটা যদিও আমরা পাই নাই, কিন্তু না পেলেও সেই বিদ্যুৎ দ্বারা আমরা যতটুকু পেরেছি, সমস্ত রাজ্যে আমরা বিদ্যুৎ সরবরাহ করতে ত্রুটি করি নাই। এবং আমরা অনেক জায়গাতে বিদ্যুৎ দিয়েছি, সেই দিক দিয়ে অনেক অগ্রগতি হয়েছে সেই বিষয়ে সন্দেহ নেই। আমি আশা করি এই যে গ্যাসের দ্বারা যে বিদ্যুৎ আমাদের পরিকল্পনা চলছে সেই গ্যাস বিদ্যুৎ আমাদের পরিকল্পনা চলছে সেই গ্যাস বিদ্যুৎ যদি আমরা উৎপাদন করতে পারি, তাহলে ত্রিপুরা রাজ্যে বিদ্যুতের সমস্যা এবং চাহিদা মিটিয়েও আরও অন্যান্য রাজ্যে আমরা কিছু সরবরাহ করতে পারব। কাজেই সেই দিক দিয়ে আমাদের ভবিষ্যৎ উজ্জ্বল হওয়ার আশা আকাংখা রয়ে গেছে, আমি আশা করি সেটা আমরা পূরণ করতে পারব।

তাছাড়া রাজ্যের জনসাধারণের যোগাযোগ ব্যবস্থা না থাকলে সব দিক দিয়ে—কৃষির দিক দিয়ে, ব্যবসার দিক দিয়েই হোক, অর্থনৈতিক দিক দিয়ে উন্নতি হয় না, সেই দিক দিয়ে লক্ষ্য রেখে আমার সরকার এবং রাজ্যপালের ভাষণে তার

উল্লেখ আছে সেই যোগাযোগ ব্যবস্থার অনেক উন্নতি হয়েছে, যদিও সমস্ত রাস্তা ঘাট হয়তো পুরোপুরি আমরা করতে পারি নাই, আর্থিক অনটনের দরুন কিন্তু তথাপি আমার সরকার অনেক চেষ্টা করে চলেছেন এই রাস্তা ঘাটের সমস্যা দূর করার জন্য।

তাছাড়া উত্তর পূর্বাঞ্চল পর্ষদ থেকে যে অর্থ পেয়েছি তার দ্বারা দ্রুত কাজ আরম্ভ হয়েছে এবং দ্রুত গতিতে কাজ চলেছে। আমার মাননীয় সদস্য সুশীল রঞ্জন সাহা মহাশয় বলেছেন, উনি দুঃখ করে বলেছেন তেলিয়ামুড়া যে রাস্তা সেই রাস্তার কোন কিছু হয় নাই, সেটা সত্য কথা তবে বাজেট অত্যন্ত সীমিত ছিল যার জন্য করতে পারি নাই। আমরা আগামী দিনে যদি বাজেটে অর্থ বরাদ্দ হয়, তাহলে সেই কাজ আমরা নিশ্চয়ই করব, আমার সরকার চেষ্টা করবেন। ত্রিপুরাতে তাছাড়া গ্রামীন রাস্তাঘাটগুলির উন্নতি করার জন্য বিভিন্ন দিক দিয়ে চেষ্টা করে চলেছে, অনেক রাস্তা করা বাকী রয়েছে আমরা আশা করি সেই রাস্তাগুলি করতে পারলে গ্রামীন জনসাধারণের যোগাযোগ ব্যবস্থা সুদৃঢ় হবে। কাজেই সেই দিক দিয়ে অনেক কিছু অগ্রগতি হচ্ছে সেই বিষয়ে কোন সন্দেহ নেই।

তাছাড়া রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাই এই যে উপজাতি সমস্যা ত্রিপুরা রাজ্যে সব চেয়ে বড় সমস্যা। এই পেছনে পড়া উপজাতি সমাজের উন্নতি কল্পে এবং তাদের হিতার্থে আমাদের সরকার অনেক কিছু করছেন। ৫৯টি কলোনী এবং বিভিন্ন জায়গায় পুনর্বাসনে কাজ দিয়ে তাদের সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা করছেন। তাছাড়া ডুম্বুর প্রকল্পে যে সমস্ত উপজাতি ভাইয়েরা উচ্ছেদ হতে চলেছেন তাদের পাঁচ কানি করে তাদের দিয়ে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করেছেন। কিছু বিরোধী দল নানাভাবে প্ররোচনা দিয়ে সেই চেষ্টাকে ব্যর্থ করার প্রয়াস চালিয়েছিল কিন্তু আমাদের চেষ্টার ত্রুটি না থাকার ফলে তাদের সেই উদ্দেশ্য সফল করতে পারে নাই। তারা এখানে বসে আছে এবং সেখানে ফলের বাগান এবং বিভিন্ন রকমের এ্যাগ্রিকালচারের ব্যবস্থা চলেছে এবং তারা সেখানে আছে। আমি আশা করি সেই আদিবাসী ভাইয়েরা, উপজাতি ভাইয়েরা ধৈর্য ধরে সরকারের সাথে একমত হয়ে কাজ করে যদি যান তাহলে তারা বাঁচতে পারেন, সেকথা আমাদের রাজ্যপাল তাঁর ভাষণে রেখেছেন আমরা দেখতে পাই।

তাছাড়া কুটির শিল্পের দিকে লক্ষ্য রেখে এখানে উনি বক্তৃতা রেখেছেন। সেই দিক দিয়ে ত্রিপুরার এই যে হ্যান্ডিক্রেফট এবং হস্ত বয়ন শিল্প তার অনেক কিছু উন্নত হয়েছে এবং আরও হবে এবং সেই দিক দিয়ে অর্থ নৈতিক ক্ষেত্রে একটা বিশেষ পদক্ষেপ। ত্রিপুরায় বিশেষ যারা আদিবাসী তাদের জন্য হাঁস মুরগী পালন, গবাদি পশু পালন এদিকে লক্ষ্য রেখে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে রেখেছেন। সেই দিক দিয়ে আমি আশা করি সেই কাজের দ্বারা ত্রিপুরার পিছনে পড়া মানুষ যারা সেই গরীব জনসাধারণ অনেকভাবে উপকৃত হবেন।

তাছাড়া এই যে স্বাস্থ্যের দিক দিয়ে আমার মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন সেটা অত্যন্ত সুখের ব্যাপার এবং এখানে রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাই এই যাবত যেটা কোন দিন হয় নাই ত্রিপুরা রাজ্যে ত্রিপুরার আদিবাসী অধ্যুষিত অঞ্চলে হাসপাতাল হয় না কেন, এবার কাঞ্চনপুর ত্রিপুরার আদিবাসী অঞ্চল সেখানে একটা হাসপাতালের কাজ আরম্ভ হচ্ছে, সেই

দিক দিয়ে অত্যন্ত সুখের ব্যাপার। এতদিন পর্যান্ত যে বিরোধী দল'এর নানা চক্রান্তে যেসমস্ত ভূমিহীনদের ভূমি দেওয়া এবং বস্তুহীনদের আমরা বাস্তু ভূমি দিতে পারি নাই, সে কাজ জরুরী অবস্থা ঘোষণার সাথে সাথে ত্বরান্বিতভাবে আমার সরকার করতে পেরেছেন। এই জন্য অনেক চেষ্টা চলছে। আমার কর্মচারী ভাইরা যারা আছেন, উনারা রাত দিন ২৪ ঘন্টা অক্লান্ত পরিশ্রম করছেন আর তার ফলে আজকে ত্রিপুরা রাজ্যে অনেক ভূমিহীন এবং অনেক বাস্তুহীনকে আমরা জমি দিতে পেরেছি। এই যে জরুরী অবস্থা, এই জরুরী অবস্থা যদি আজকে না হত তাহলে আমাদের দেশের অবস্থা যে কি হত, আমি সত্যি, গতবারের যে বাজেট অধিবেশন হয়েছিল, তার কথা মনে পড়লে আমার একটা আতঙ্ক হয়। আজকে এই জরুরী অবস্থা ঘোষনার পর আমরা শান্তিতে আলাপ আলোচনা করতে পারছি এবং রাজ্যের সব বিষয়ে আমরামঙ্গলের কথা ভাবতে পারছি এবং সেভাবে কাজগুলি করতে চেষ্টা করছি। সেই দিক দিয়ে আমরা এই অবস্থাকে স্বাগত না জানিয়ে পারি না। এই জরুরী অবস্থার মধ্যে আমাদের মাননীয় প্রধান মন্ত্রীর যে বিশ দফা অর্থনৈতিক কর্মসূচী, সেই কর্মসূচীকে যাতে আমরা বাস্তবে রূপ দিতে পারি এবং দৃঢ়তার সহিত কাজ চালিয়ে যেতে পারি, তাহলে ত্রিপুরা রাজ্য ই নয়, সারা ভারতের উন্নতি যে হবে, তাতে আমাদের কোন সন্দেহ নাই। কাজেই মাননীয় রাজ্যপাল যে ভাষণ, সেই ভাষণকে আমি অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :—The House stands adjourned till 11 A. M. to-morrow, Wednesday the 10th March, 1976.

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House, Agartala on Wednesday, the 10th March, 1976 at 11 A. M.

### PRESENT

Mr. Speaker Shri Manindra Lal Bhowmik, was in the Chair, the Chief Minister, 6 Ministers, 2 Ministers of State, Deputy Speaker, 1 Deputy Minister and 29 Members.

### STARRED QUESTIONS.

**Mr. Speaker** :— To-day in the list of business are the following question to be answered by the Ministers concerned. Starred Question. Shri Radha Raman Nath.

**Shri Radharaman Nath** :—Question No. 4 Sir.

**Shri Hanghadhwaj Dewan** :—Starred Question No. 4.

(Dy Minister).

প্রশ্ন

১) চলতি আর্থিক বৎসরে ধর্মনগর কদমতলা রাস্তার মেটেলিং ও ব্লেকটপিং করার কোন পরিকল্পনা আছে কি ?

২) যদি না থাকে তাহলে তাহার কারণ ; এবং

৩) কবে পর্যন্ত এই রাস্তার মেটেলিং ও ব্লেকটপিং করা হবে ?

উত্তর

১) না।

২) চলতি আর্থিক বৎসরে উক্ত কাজের জন্য কোন অর্থ বরাদ্দ না থাকায় এই কাজ হাতে নেওয়া হয় নাই।

৩) আশা করা যায় আগামী আর্থিক বছর মেটেলিং ও কার্পেটীং এর কাজ হাতে নেওয়া যাইবে।

**মি: স্পিকার** :—শ্রীগোপীনাথ ত্রিপুরা।

**শ্রীগোপীনাথ ত্রিপুরা** :—কোয়েশ্চান নাম্বার ৫ স্যার।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—কোয়েশ্চান নাম্বার ৫ স্যার।

প্রশ্ন

১) ১৯৭৩ইং সালে কৈলাসহর মহকুমার অন্তর্গত কাচরঘাট হইতে হিরাছড়া (কনকপুর হইয়া) এবং কাচরঘাট হইতে (ইছবপুর হইয়া) পাথীর বাদা পর্যন্ত রাস্তা করার জন্য যেসব জমি সরকার অধিগ্রহণ (এ্যাকোয়ার) করিয়াছেন ঐসব জমির মালিকদের ক্ষতিপুরণ-এর টাকা দেওয়া হইয়াছে কি

২) ক্ষতিপুরণ দেওয়া না হইয়া থাকিলে কত দিনের মধ্যে দেওয়া হইবে ?

উত্তর

১) না।

২) আইনানুসারে জমি একুইজিশানের বিভিন্ন নিয়মাবলী পালনের পর ক্ষতিপুরণের টাকা দেওয়া হবে।

**শ্রীগোপীনাথ ত্রিপুরা** :—এই রাস্তা করার জন্য যে সমস্ত জমি একোয়ার করা হয়েছিল, দুই বছর পরও ক্ষতিপুরণ না দেওয়ার কারণ কি ?

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—এর উত্তর ২নং প্রশ্নের জবাবে আছে।

**শ্রীসুধন্বা দেববর্ম্মা** :—জমি যে একোয়ার করা হয়, জমি একোয়ার করার পর জমির মালিককে ত দের জমি একোয়ারের ব্যাপার জানানোর জন্য গেজেট যে প্রকাশিত হয়, তার কপি পাঠান হয় কি না ?

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—হয়।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—জমির ক্ষতিপুরণের যে টাকা নির্দ্ধারণ করা হয়, জমির মুল্য কিভাবে নির্দ্ধারণ করা হয় ?

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—আইনানুসারে সে জমি একোয়ার করা হয়।

**Mr. Speaker** :— Shri Achaichi Mag, absent. Shri Ajit Rn. Ghose, absent. Is any other member interested to ask the question of Shri Achaichi Mog ?

**Shri Radharaman Nath** : –Question No. 17 Sir.

**Shri Hanghadhwaj Dewan** :—Question No. 17 Sir.

প্রশ্ন

১) ১৯৭৩-৭৪ইং সনে বিলোনীয়া মহকুমার অন্তর্গত জোলাইবাড়ী বাজারে পানীয় জল সরবরাহের যে আবেদনটী মঞ্জুর করা হয়েছিল তদনুযায়ী কাজ কবে নাগাদ আরম্ভ হইবে ?

উত্তর

১) পুর্ত বিভাগ হইতে এমন কোন আবেদন মঞ্জুর কর হয় নাই।

**শ্রীরাধারমণ নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয়, সেই বাজারে পানীয় জল সরবরাহের প্রয়োজনীয়তা আছে বলে মনে করেন কি না ?

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—এই রকম আবেদন আসলে সরকার বিবেচনা করবেন।

**মিঃ স্পীকার :**—শ্রীঅজিত রঞ্জন ঘোষ।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :—কোয়েশ্চান নাম্বার ২৩ স্যার।

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—কোয়েশ্চান নাম্বার ২৩ স্যার।

প্রশ্ন

১) মির্জা হইতে মির্জাচাঁনপুর (শামুকছড়া) পর্যন্ত রাস্তাটি সংস্কার না হবার কারণ কি:

২) ঐ রাস্তাটির ইমপ্রুভমেন্ট করার জন্য কোন ডিটেইল্ড সার্ভে এবং এষ্টিমেট করা হয়েছে কি:

৩) যদি করা হয়ে থাকে তবে উক্ত রাস্তার কাজ কবে আরম্ভ হইবে;

৪) আদিবাসী অঞ্চল বলে ঐ রাস্তাটি ইমপ্রুভমেন্ট করার জনা অগ্রাধিকার দেওয়া হবে কি?

উত্তর

১) বিভিন্ন রাস্তার সংস্কার খাতে অর্থ বরাদ্দের পরিমানের অনুপাতে সময় সময় উক্ত রাস্তার সংস্কার করা হইতেছে।

২) মির্জা হইতে শামুকছড়া বাজার হইয়া চন্দ্রপুরীয়া কলোনী পর্যন্ত রাস্তা তৈরী করার জন্য ডিটেলড সার্ভে করিয়া এষ্টিমেট তৈরী করা হইয়াছে, ইহার আনুমানিক খরচ পড়িবে ৪,৩১,৬০০ টাকা।

৩) উক্ত রাস্তা তৈরীর কাজের জন্য কোন অর্থ বরাদ্দ নাই। অর্থ বরাদ্দ পাওয়া গেলেই কাজ আরম্ভ করা যাইবে।

৪) উপরোক্ত ৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠেনা।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন ঐ রাস্তার কি কি সংস্কার হয়েছে বিগত কয়েক বছর যাবত?

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—ঐ রাস্তার উপর দুইটা এস. পি. টি. ব্রিজ এবং একটা ফুট ট্র্যাক এর কাজ আরম্ভ করা হয়েছে।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :—সেই রাস্তা দিয়ে কি লোক চলাচল করিতে পারে?

**শ্রীহংসধ্বজ দেওয়ান** :—হ্যাঁ পারে।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :**—রাস্তার বহু অংশ ছড়ায় ভেঙ্গে গেছে এটা মাননীয় মন্ত্রী মহোদয়, জানেন কি?

**শ্রীহংসধ্বজ দেওয়ান :**—কোন কোন জায়গায় ভেঙ্গে যেতে পারে।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :—সেখানে কি মাননীয় মন্ত্রী মহোদয় নিজে গিয়ে দেখে এসেছেন?

**শ্রীহংসধ্বজ দেওয়ান :**—হাঁ, আমি দেখে এসেছি।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :**—আগামী বছর এই রাস্তার সংস্কার হবে কি?

**শ্রীহংসধ্বজ দেওয়ান :**—বাজেট বরাদ্দ থাকলে হবে।

## GOVERNMENT BUSINESS.

## INTRODUCTION OF BILLS

(Question of all the members present are over. No. body, seems interested for the Question of Sri Achaichi Mog. So, the Starred Q. No. 18 was laid on the table under the derection of the Speaker.)

So, the starred Question No. 18 was laid on the table under the direction at the Speaker),

**Mr. Speaker** —Hon'ble Members, next item of Business is introduction of Government Bills. I would now call on the Minister-in-charge of the Revenue Department to move his motion for leave to introduce the Tripura Professions, Trades, Callings and Employments Taxation Bill 1976 (Tripura Bill No 7 of 1976.)

**Shri S Sengupta** (Chief Minister)—Mr. Speaker Sir, I beg to move for leave to introduce the Tripura Profession, Trades, Callings and Employments Taxation Bills 1976 (Tripura Bill No. 7 of 1976).

(The Question was then put and carried by voice vote.)

**Mr Speaker**—The leave is granted.

( Secretary then read the long title of the Bill, viz. 'The Tripura Professions, Trades, Callings and Employment Taxation Bill, 1976 is a bill to levy a Tax on Professions, Trades, Callings and Employments with matters connceted therewith and incidental thereto),

**Mr. Speaker**—Now I would call on the Minister-in-charge of the Revenue Department to move his next motion to introduce the Bill.

**Shri S. Sengupta**—Mr. Speaker, Sir, I beg to move 'That the Tripura Professions, Trades, Callings and Employment Taxation Bill, 1976 ( Tripura Bill No. 7 of 1976) be introduced.'

(The question was then put and carried by voice vote.)

**Mr. Speaker**—The Bill is introduced. Copies of the Bill have already been circulated to the Members.

**Mr. Speaker**—Now I would request the Revenue Minister to move his Motion for leave to introduce the Tripura Agriculture Ciedit Operations Bill, 1976 (Tripura Bill No. 6 of 1976).

**Shri S. Sengupta**—Mr. Speaker, Sir, I beg to move for leave to introduce the Tripura Agricultural Credit Operations Bills, 1976 (Tripura Bill No. 6 of 1976).

(The questions was then put and carried by voice vote).

**Mr. Speaker**—The leave is granted.

(Secretary then read the long Title of the Bill, viz. 'The Tripura Agricultural Credit operations Bill, 1976 is a bill to make provisions to facilitate adequate flow of credit for agricultural production and development through Banks and other institutional Credit agencies and for mattes connected therewith and incidental thereto.

**Mr. Speaker**—Now I would call on the Revenue Minister to move his next motion to introduce the Bill.

**Shri S. Sengupta**— Mr. Speaker, Sir, I beg to move that the Tripura Agricultural Credit Operations Bill, 1976 (Tripura Bill No. 6 of 1976) be introduced.

( The question was then put and carried by voice vote.)

**Mr. Speaker**—The Bill is introduced. Copies of the Bill have already been circulated to the Members,

## DISCUSSION ON MOTION OF THANKS AND A DOPTION OF MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

**Mr. Speaker**—Next Business of the House is discussion on Motion of Thanks to the Governor's Address moved by Shri Sunil Chandra Dutta and seconded by Shri Benoy Bhusan Banerjee on 8. 3. 76 and amendments thereto. Now, I call on Shri Jaduprasanna Bhattacharjee to resume discussion.

**শ্রীযদু প্রসন্ন ভট্টাচার্য্য :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের রাজ্যপালের যে ভাষণ এই হাউসে আমরা পেয়েছি, ত্রিপুরার আগামী বছরের যে রূপরেখা তাঁর ভাষণে তুলে ধরা হয়েছে, যদি সত্যিই এইগুলি ইম্‌পলিমেন্টেড হয় তাহলে ত্রিপুরার জনসাধারণের কাছে সেটা খুব আশাব্যঞ্জক হবে এই সম্পর্কে কোন সন্দেহ নাই। রাজ্যপালের ভাষণে যে উন্নয়নের রূপরেখা তুলে ধরা হয়েছে তার ইম্‌প্লিমেন্টেশান সম্পর্কে আমাদের বিরোধী সদস্যরা অনেকেই সংশয় প্রকাশ করেছেন। তবে বিগত বৎসরে আমাদের যে উন্নয়ন প্রকল্প কার্য্যকরী করা হয়েছে তা যদি আমরা দেখি তাহলে আমাদের একেবারে নিরাশ হওয়ার কোন কারণ নাই বলেই আমি বিশ্বাস করি। এই ভাষণে ত্রিপুরার জনগণের আশা আকাঙ্খা রূপ দেওয়ার চেষ্টা করা হয়েছে। ত্রিপুরার আর্থিক ব্যবস্থা আমাদের যা করা সম্ভব এই প্রকল্পগুলিতে তা করার চেষ্টা করা হয়েছে। সেজন্যই আমি বলছি রাজ্যপালের ভাষণে যে চিত্র ধরা হয়েছে তা আশাব্যঞ্জক। ত্রিপুরা কৃষিপ্রধান এবং বনজসম্পদে পুর্ণ একটি রাজ্য। এই ভাষণে কৃষি উন্নয়নে যথেষ্ট পরিকল্পনা নেওয়া হয়েছে। বনজ সম্পদ উন্নয়নের জন্যও যথেষ্ট পরিকল্পনা নেওয়া হয়েছে। কৃষির উন্নতির জন্য জমির সমবণ্টন এবং সেই জমি যাতে কৃষি কাজে ব্যবহার করা হয় তার জন্য ভূমি সংস্কারের দরকার। এই দুটো বিষয়ের উপর যথাযোগ্য জোর দেওয়া হয়েছে। কৃষির উন্নয়নের জন্য যদি জলসেচের ব্যবস্থা ঠিক ঠিক না হয় তাহলে সত্যিকারের কৃষি উৎপাদনের আশা করা যেতে পারে না। সেই দিক দিয়ে গ্রামীন বিদ্যুৎ শিল্পের জন্য যে পরিকল্পনা নেওয়া হয়েছে জলসেচের জন্য, যদি সত্যি সত্যিই আমরা সেগুলি কার্য্যকরী করতে পারি তাহলে কৃষির দিক দিয়ে আমরা কিছু আশা করতে পারি। তবে আর একটা জিনিষ আমরা দেখেছি, ত্রিপুরা রাজ্যের কৃষকদের ফসল উৎপাদনের আগে কৃষকদের বিভিন্ন প্রয়োজনে তাদের লোনের প্রয়োজন হয়। অবশ্য বর্ত্তমান সময়ের আগে আমরা দেখেছি কৃষি ডিপার্টমেন্ট, রেভিনিউ ডিপার্টমেন্ট, ট্রাইবেল ওয়েলফেয়ার, বিভিন্ন দপ্তর থেকে কৃষকদের সাহায্যের জন্য কৃষিঋণ দেওয়ার ব্যবস্থা ছিল। ইদানীং কালে কৃষকদের

সেই সেই দপ্তর থেকে কৃষিঋণ দেওয়া বন্ধ করে দেওয়া হয়েছে এবং কৃষকদের জলসেচের জন্য শুধু ন্যাশন্যালাইজড ব্যাংকগুলি তাদের সাহায্য করছে আর করছে কো-অপারেটিভ ব্যাংক। এই জায়গায় একটা শূন্যতার সৃষ্টি হয়েছে। কো-অপারেটিভ ব্যাংক গ্রামাঞ্চলে খুব কম জায়গায়ই কাভার করে। কারণ যেখানে সোসাইটি আছে সেই অঞ্চলেই সেটা কাভার করতে পারে আমি দেখেছি আমার সাবডিভিশনে ইউ. বি, আই অল্প কয়েকটা গ্রাম নিয়েছে সে সমস্ত গ্রামে তারা কৃষিঋণ দিচ্ছে। কাজেই, কৃষকদের একটা বিরাট অংশ ন্যাশন্যালাইজড ব্যাংক থেকে ঋণ পাচ্ছে না। কো-অপারেটিভ ব্যাংক থেকে পাচ্ছে। তাদের সম্বন্ধে আমাদের চিন্তা করার প্রয়োজন আছে। অবশ্য ত্রিপুরার এগ্রিকালচারেল ক্রেডিট কো-অপারেটিভ ক্রেডিট কোঅপারেটিভ বিল বলে একটা বিল এসেছে তাতে যারা এলটমেন্ট পেয়েছে, যাদের জমি চাষ করার কোন রাইট নেই, যারা জুমিয়া পুনর্বাসন পেয়েছে, যাদের জমি চাষ করার কোন রাইট নাই তাদের জন্য একটা ব্যবস্থা হয়তো হয়েছে কিন্তু বর্ডারে সেই সমস্ত এলাকায় কোন ন্যাশন্যালাইজড অপারেট যদি না করে, সেই সমস্ত এলাকায় বর্ডারে কো-অপারেটিভ সোসাইটির কোন সোসাইটি যদি না থাকে তাহালে তারা সেই ব্যাংক বা কো-অপারেটিভ থেকে ঋণ তারা পাবেন না। এই যে নন্ কভারেজ এলাকাগুলি যদি এগুলি থেকে যাতে কৃষকরা কৃষি ঋণ পেতে পারে, তাই এই ব্যাপারে গভর্নমেন্ট ভাবছেন এটা আমরা আশা করি। যদি আমরা সেটা না করতে পারি তাহলে আমরা কৃষকদের উদ্দীপনা এবং উৎসাহ যোগাতে পারব না। আর তৃতীয়তঃ আর একটা কথা, যে সব ভূমি গুরুত্বপূর্ণ ত্রিপুরা রাজ্যে যে সুদীর্ঘ বর্ডার গিয়েছে। আমরা যদি হিসাব নিই, প্রতি বছর হাজার হাজার গরু বাংলাদেশে চালান হয়ে যায় বহু কৃষক গরু কিনার জন্য ঋণ পাচ্ছে না এবং বহু কৃষক বর্ডারে যারা বসবাস করছে, তাদের জমি তারা পুরাপুরি চাষ করতে পারছে না এবং গরু কিনার জন্য ব্যাংক থেকে কোন ঋণ দেয় না। শুধু কো-অপারেটিভ সেখানে ঋণ দেয় তাতে সেখানে কোন রুল নেই যে যে জমিতে তাদের পুনর্বাসন দেওয়া হবে। কিন্তু ন্যাশন্যালাইজড ব্যাংকের মাসিনারীর জন্য ইউ. বি. আই. ঋণ দেয় কিন্তু হালের বলদ কিনবার জন্য কোন ঋণ দেয় না কিন্তু কৃষকদের হালের বলদ কিনার জন্য তাদের একটা বিরাট প্রয়োজন রয়েছে। বর্ডারে যারা বাস করছে তাদের গরু চুরি হয়ে যায়, এর ফলে ১০।১২ পারসেন্ট যে সমস্ত কৃষক রয়েছে তাদের জমি চাষই হয় না। কারণ বলদ বুড়ো হয়ে যায় এবং নূতন বলদ তাদের কিনতে হয়, তাই তাদের তখন অর্থের দরকার হয় তখন ইউ. বি. আই. সে ক্ষেত্রে তাদের টাকা দিয়ে সাহায্য করে। যে সমস্ত অঞ্চলে কোন সোসাইটি নেই, সেখানে ইউ. বি. আই সেখানে নেই, সেই সমস্ত অঞ্চলে কোন কৃষক কোন সাহায্য পাচ্ছে না, তাই এই ব্যাপারে যদি একটা সাহায্য সম্প্রসারিত হয় সেইজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব। আর যে সমস্ত স্কীম ইউ. বি. আই. দিয়েছে, ন্যাশন্যালাইজড ব্যাংক দিয়েছে কি স্কীমের উপরে এগ্রিকালচার, কি আমরা সাহায্য করব সেই স্কীমের ভিতরে যাতে অন্ততঃ হালের গরু কিনবার জন্য ঋণ দেওয়ার জন্য একটা ব্যবস্থা হয় তার জন্য যেন রাজ্য সরকারের তরফ থেকে চেষ্টা করা হয়। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই অনুরোধ জানাচ্ছি। ত্রিপুরা রাজ্য বিশেষতঃ বনজ সম্পদে সমৃদ্ধ। রাজ্যপালের ভাষণে এই দুটির উপরে জোর আছে। তাছাড়া ইণ্ডাষ্ট্রির দিক দিয়ে এই রাজ্যে স্কোপ

খুবই। একটা ইণ্ডাষ্ট্রির জন্য যে ইনফ্রাষ্ট্রাকচার তার একটা বিশেষ মূল্যবান ইনফ্রাষ্ট্রাকচার হলো যোগাযোগ—এবং আমরা যে সমস্ত মাঝারী কাগজের কলের পরিকল্পনা নিয়েছি, আমি মনে করি না যে রেলওয়ে সম্প্রসারণ না হওয়া পর্যান্ত আমরা আমাদের ইণ্ডাষ্ট্রীকে একটা আশাপ্রদ রূপদান করতে পারব। বিগত বছরে রাজ্যপালের ভাষণেও ত্রিপুরায় রেলওয়ে সম্প্রসারণের বিভিন্ন আশ্বাস আমরা পেয়েছি। আমরা দেখেছিলাম গত বছর রেলওয়ে সম্প্রসারণের ব্যাপারে কিছু আশ্বাস পেয়েছিলাম কিন্তু এ বছর রেলওয়ে সম্প্রসারণের ব্যাপারে আমরা কোন আশ্বাস পাইনি। শুনেছিলাম যে বাংলাদেশের সঙ্গে একটা রেলওয়ে হবে। এই সম্বন্ধে আমরা রাজ্যপালের ভাষণে পেয়েছি। কাজেই ত্রিপুরাতে ইণ্ডাষ্ট্রীকে যদি উন্নত করতে হয় তাহলে রেলওয়ে সম্প্রসারণের দিকে রাজ্য সরকার যাতে চিন্তা করেন এবং এই চিন্তা যাতে চুপ না হয়ে যায় এই অনুরোধ আমি রাখছি। তাছাড়া কুটির শিল্প, রেলওয়ে ইত্যাদি যে নির্ভর করে যে সমস্ত শিল্প গড়ে উঠে সেইগুলি সম্বন্ধে মোটামুটি আমাদের রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। হস্তশিল্প এবং তাঁতশিল্প পুনরুজ্জীবনের জন্যই এইগুলির পরিকল্পনা নেওয়া হয়েছে। এটা খুব উৎসাহজনক এবং আশাব্যঞ্জক আমি আশা করব, যদি এই বিল সত্য সত্যই কার্য্যকরী হয় তাহলে ত্রিপুরা রাজ্য পাল্টে যেতে পারে এবং এগুলি যাতে অব্যাহত থাকে যে প্রকল্প নেওয়া হয়েছে তাহলে ত্রিপুরা রাজ্যের বিভিন্ন শ্রেণীর লোকেরা যারা আর্থিক দিক দিয়ে দুর্ব্বল তাদের কিছু উপকার হবে বলে আমি বিশ্বাস করি। তারপর প্রধানমন্ত্রীর ২০ দফা কার্য্যসূচীর ভিত্তিতে যে সমস্ত প্রকল্প নেওয়া হয়েছে তা প্রধানতঃ নির্ভর করে মেসিনারীর উপরে। আমরা যখন বলেছি ২০ দফা কর্ম্মসূচী এটা একটা নূতন সমাজ জীবনে এবং অর্থনৈতিক জীবনে একটা ইকনমিক চেইঞ্জ আনছে আমাদের এই সময় স্বভাবতই এটা যদি সত্য সত্যই হন তাহলে সমাজ জীবনের পত্তন হবে। কাজেই এই নূতন ব্যবস্থা কায়েম করতে গেলে এবং এটাকে ন্যাশন্যালাইজড করতে গেলে সেই কায়েমী স্বার্থবাদী প্রগতিশীলদের বাধা দেবে তার জন্য আমাদের প্রধানমন্ত্রী শিল্পের এ সম্পর্কে তিনি বলেছেন, সেই প্রগতিশীল কায়েমী স্বার্থবাদী যারা এই প্রগতিশীল সমাজের মধ্যে বাধা দেওয়ার, বাধার চেষ্টা করবেই। কিন্তু আমি বলতে চাই সমাজের ভিতরে যখন রয়েছে শক্তি। শুধু আমাদের এই মেশিনারীর মধ্যে তার বরাদ্দ রাখতে হবে। এই যে বর্গাদারদের ক্ষেত্রে জমির উপর রাইট যাতে পেতে পারে, যাতে চাষবাস করতে পারে তাদের রেকর্ড করার জন্য যেহেতু বর্গাদার হিসাবে তাদের নাম রেকর্ড করার জন্য ঘোষণা করেছেন। আমি দেখেছি এই ঘটনার পূর্ব্বে বহু সরকারী কর্মচারী যারা এইগুলি রেকর্ড করেছে সেই সমস্ত কর্ম্মচারী তহশীলদারদের এইভাবে বর্গাদার যদি তাদেরে দিয়ে দেওয়া হয় তাহলে নিম্ন মধ্যাবিত্ত শ্রেণী রক্ষা পাবে। অনেক সময় দেখা যায় সেই কায়েমী স্বার্থকে তারা রাখতে চাইছে, এই কায়েমী স্বার্থের প্রতি তাদের অনুরক্ত প্রজ্ঞাশীলতা, কাজেই এই সমস্ত সমাজ আবার নির্ভর করছে যারা এই প্রগতিশীল কর্ম্মব্যবস্থাকে রূপান্তরিত করবে। তাই আমাদের মেশিনারীর মধ্যে তার বরাদ্দ রাখা হয়েছে। আমরা দেখেছি সেই তহশীল কাছারীতে তার বর্গার জমি রেজেষ্ট্রী করার জন্য, তার নামে রেকর্ড করার জন্য পিটিশান দিয়েছে। এটা সেই তহশীলদারের কাছ থেকে জোতদার জানতে পারে এবং জানতে

পারার পর সেই জোতদার হাল দিয়ে তার জমি দখল করে নিয়েছে। কিন্তু সংগে সংগে এই বিষয়টা থানাতে জানানো হয়, থানাতে জানালে কি হবে থানা থেকে এই ব্যাপারে কোন এ্যাকৃশন নেওয়া হয় না। কাজেই আমরা দেখছি যে থানাগুলি আমাদের প্রগতিশীল কর্ম ব্যবস্থার বিরোধী, তারা জোতদারের সহযোগী এবং আর যারা তহশীলদার তারাও ঐ জোতদারের সহযোগী। কাজেই যত প্রগতিশীল আইনই আমরা করি না কেন, তার পিছনে যদি গণসংস্থা বা গণ আন্দোলন না থাকে বা তার পিছনে যদি ষ্ট্রং পলিটিক্যাল পার্টি সহায়তা না থাকে, এবং মেসিনারীগুলি যদি সিনসিয়ার বা ফেথফুল না হয়, তাহলে যত প্রগতিশীল আইনই আমরা করি না কেন, তাতে কোন কাজ হবে না। তাছাড়া আমরা দেখছি এই ভূমি সংস্কার আইনের উপর একটা বিরাট সামাজিক পরিবর্তন নির্ভর করছে। মহাজনের হাত থেকে ঋণ মুক্ত করার জন্য আমরা আইন করেছি। কিন্তু আমরা এও দেখেছি যে বহু মহাজন এরই মধ্যে সাব-কবলা করে কৃষকের কাছ থেকে জমি নিয়ে নিয়েছে টাকার বিনিময়ে। হয়তো ৪ হাজার টাকার একটা সম্পত্তি, সেই সম্পত্তি মাত্র ৫০০ শত টাকা দিয়ে সাব-কবলা করে নিয়েছে, সেখানে অবশ্য একটা এগ্রিমেন্ট করেছে যে যখন তুমি টাকা ফেরৎ দেবে, তখন তোমার জায়গা পুনরায় তোমাকে রেজিষ্ট্রী করে দেব। কিন্তু সেই এগ্রিমেন্টটা হচ্ছে আন-রেজিষ্টার্ড। অথচ এই আইন চালু হওয়ার পরে সাব-কবলার জোরে তহশীল কাছারীতে যোগাযোগ করে মহাজন তার নামে জমি নামজারী করে নিয়েছে। কিন্তু নামজারীর সময় আমরা দেখতে পাই যে নামজারীর সময় উভয় পক্ষ নোটিশ পাবে। কিন্তু যে জমি সাব-কবলা করে দিল, তার নামে কোন নোটিশ হয় না, শুধু ঐ মহাজনের নামে এক তরফা নোটিশ হয়ে নামজারী হয়ে গিয়েছে। কাজেই এই সমস্ত করার পর যখন নামজারী হয়ে গেল, তখন আমরা তার সম্বন্ধে এই আইন প্রয়োগ করতে পারি না। কাজেই আইন করলেই হয় না, সেই আইনকে কার্য্যকরী করার জন্য আমাদের মেসিনারী যদি ফেথফুল না হয়, আমাদের মেসিনারী যদি সিনসিয়ার না হয়, এবং তার জন্য পলিটিক্যাল পার্টিগুলি যদি সহযোগী না হয়, তাহলে সেই আইন কখনও কার্য্যকরী হবে না। আমরা দেখেছি যে বহু প্রগতিশীল আইন হয়েছে এই বর্গাদারদের জন্য, কিন্তু এই বর্গাদারদের জন্য কোন সংস্থা নাই, কোন পার্টি নাই, আমাদের বিরোধী পক্ষের তারাও এখানে আছেন, কিন্তু আমি জানি না বর্গাদারদের সাহায্য করার জন্য তাদের কোন সংগঠন আছে কিনা বা কোন সংগঠন তারা করেছেন কিনা। দু:খের সংগে আমাকে বলতে হচ্ছে যে আমার নিজের পার্টিরও এরজন্য কোন রকম সংগঠন নাই। যার জন্য বর্গাদারেরা এই সমস্ত কায়েমী স্বার্থবাদের সহযোগী, যারা আমলা কর্মচারী তারা তাদেরকে ঠকাচ্ছে এবং আমাদের নীতির যে স্পিরিট, উইল বা ইচ্ছা তাকে ব্যাহত করছে। কাজেই আমি এই কথা বলতে চাই যে আমরা রাজ্যপালের ভাষণে যে কর্ম প্রকল্পের রূপরেখা দেখতে পেয়েছি, তা যদি সত্যি সত্যি রূপায়িত হয় তাহলে সমাজের একটা বৈপ্লবিক পরিবর্তন এবং অর্থ নৈতিক পরিবর্তন আসবে, আর এই সম্বন্ধে আমার কোন সন্দেহ নাই। কিন্তু সেই পথে যে অন্তরায়, তার সম্বন্ধে একটা আভাস আমি এই হাউসকে আমার বক্তব্যের মাধ্যমে দেওয়ার চেস্টা করেছি। এই ব্যাপারে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি অনুরোধ করব যে সারা রাজ্যের মধ্যে এই প্রগতিমূলক কাজের পিছনে

যেন একটা সংগঠন গড়ে উঠে তার জন্য তিনি চেষ্টা করবেন। আর এই মেসিনারীর ভিতর কায়েমী স্বার্থবাদের সহযোগী যে গোষ্ঠি রয়েছে তাকে আমরা যাতে কব্জায় আনতে পারি, তার দিকেও তিনি নজর দিবেন। এই অনুরোধ জানিয়ে রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য সুনীলবাবু যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, সেটাকে সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীমনীন্দ্র দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য বুলু কুকী মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে এ্যামেণ্ডমেণ্ট গুলি এনেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা এখানে বলতে চাইছি। গ্রামের গরীব জনসাধারণকে মহাজনী ঋণ থেকে মুক্ত করবার জন্য সরকার যে ব্যবস্থা গ্রহণ করেছেন, তা শুনতে আমাদের কাছে বড় ভালই লাগে। কিন্তু অন্য দিক দিয়ে আমরা দেখছি যে সরকার থেকে ১০০ টাকা কৃষি ঋণ বা দাদন যারা নিয়েছেন, তাদের সবাই গরীব অংশের লোক, অথচ তাদের ঋণ মুকুব না হওয়ায়, সেই ১০০ টাকা ঋণের জন্য আজকে ক্রোক পরওয়ানা করে সরকার তাদের জমি নিয়ে নিচ্ছে। এই রকম একটা অবস্থার সৃষ্টি আজকে হয়েছে। কাজেই মহাজনী ঋণ থেকে গ্রামের গরীব সাধারণ লোককে রক্ষা করার মহৎ উদ্দেশ্য নিয়ে যদি এটা করা হয়ে থাকে এবং বর্তমানে যে একটা অবস্থা দেখা গিয়েছে, তাতে তাদের জন্য বিকল্প এমন কোন জায়গা নাই যাদের থেকে তারা ঋণ গ্রহণের সুযোগ পেতে পারে এবং এই সুযোগ না থাকার ফলে গ্রামের গরীব সাধারণ কৃষকেরা একটা অসহায় অবস্থার মধ্যে পড়েছে। আজকে তাদের গরু নাই, হাল নাই, বীজ ধান নাই। এমন কি খোরাকীর অভাবে, তাদের বাজার থেকে খরিদ করে খেতে হচ্ছে। অথচ তাদের জন্য গ্রামের মধ্যে বিকল্প কোন ঋণ পাওয়ার ব্যবস্থা করা হয় নাই। আর যে আশ্বাস দেওয়া হয়েছে তাতে দেখছি তাদের ঋণ পাওয়ার জন্য ব্যাংক করা হবে এবং এখানে কতগুলি ব্যাংকের নমুনাও আমরা দেখতে পাচ্ছি, তাতে ঋণ পাওয়ার জন্য যে নিয়ম ও নীতি নির্দ্ধারণ করা হয়েছে তার দ্বারা গ্রামের গরীব কৃষক জনসাধারণ আজকে বঞ্চিত হচ্ছে। মাননীয় স্পীকার স্যার, গ্রামের গরীব জনসাধারণের আজকে শুধু একদিক দিয়েই সংকট নয়, আর একটা দিকে দেখা গিয়েছে যে যারা এতদিন অন্যের গরু নিয়ে হাল চাষ করে নিজেদের জায়গা জমিতে ফসল ফলিয়েছে, এখন তারা সেটাও করতে পারছে না। কাজেই এই ক্ষেত্রে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে, আমি সেটা মাননীয় স্পীকারের মাধ্যমে জানাতে চাই যে যারা গরু বাহান দিয়ে নিজেদের খোরাকী বা জীবন ধারণের চেষ্টা করত, সরকার থেকে তাদের কাছ থেকে লেভী নেওয়ার ফলেও তারা অনেক বিপদের মধ্যে পড়েছে। যার ফলে আজকে গ্রামের মধ্যে কোন রকম গরু বাহানির সন্ধান পাওয়া যাচ্ছে না, এমন কি কোন মহাজনও আজকে গরু বাহনি দিতে রাজী নয়। কাজে কাজেই আজকে তারা গরুর জন্য গ্রামের মধ্যে হন্যে হয়ে ঘুরছে এবং হয়রানি হচ্ছে। কিন্তু সরকার থেকে তাদের জন্যও কোন বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হয় নাই। কাজেই এই সমস্ত অবস্থার সৃষ্টি করা হয়েছে বিশেষ করে গ্রামের মধ্যে। আজকে এখানে বলা হচ্ছে যে সাধারণ গরীব কৃষকদের রক্ষা করার উদ্দেশ্যে সরকার অনেকগুলি ভাল কাজ করার পরিকল্পনা নিয়েছেন। কিন্তু আমি এই কথা বলতে চাই যে লেভী আদায়ের জন্য সরকার এখন পর্য্যন্ত,

কোন রকম নীতি নির্দ্ধারণ করেন নাই। কারণ এর আগে পঞ্চায়েতকে এমন ভাবে ক্ষমতা দেওয়া হয়েছিল বা পঞ্চায়েতের মাধ্যমে ধান সংগ্রহের সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। তাতে বিভিন্ন গাঁও সভার সদস্য এবং প্রধান সহ মিলিতভাবে একটা লিষ্ট করা হয়েছিল এবং সেই লিষ্ট অনুপাতে যার থেকে যতটা পাওয়া যায়, তার থেকে ততটাই আদায় করার ব্যবস্থা হয়েছিল কিন্তু এখন কোটা পূরণ না হওয়ায় বিভিন্ন গাঁও সভাতে বি, ডি, ও এবং অন্যান্য কর্মচারীরা যারা হায়ার অফিসার, তারা বাড়ী বাড়ী গিয়ে ঐ সাধারণ কৃষকদের উপর চাপ সৃষ্টি করে বেশী করে ধান আদায় করে নিয়ে আসছে। এমন কতগুলি ঘটনার কথা আমি এখানে প্রমাণ স্বরূপ দিতে পারি, যেমন জগত মোহন দেববর্মা, পালগা বাজার, সে একবার ধান দিয়েছে, দ্বিতীয় বারও তার থেকে জোর করে আনা হয়েছে এবং তৃতীয় বার জোর করে আনতে গিয়ে তার বীজ ধান পর্য্যন্ত নিয়ে এসেছে। এর ফলে বর্ত্তমানে তার এমন অবস্থা হয়েছে যে তাকে এই মাসের মধ্যে খোরাকী কিনে খেতে হবে। আমার এলাকায় এমন কতগুলি জায়গা আছে, যেখান থেকে সিদ্ধ ধান পর্য্যন্ত নিয়ে আসা হয়েছে। এই কারণেই আমি বলছিলাম যে এই লেভীর সম্বন্ধে সরকার কি আগে থেকে কোন নীতি নির্দ্ধারণ করেন নাই যে জমির পরিমাণ এত হলে সেই মহাজনই হউক আর অন্য যে কেউ হউক তাকে এই পরিমাণ ধান লেভী হিসাবে দিতে হবে? এটা তো সবারই জানা আছে যে গ্রামের যারা সাধারণ কৃষক, তাদের জমির ফসল ছাড়া আর অন্য কোন ব্যবসা বাণিজ্য নাই এবং তাদের উৎপন্ন ফসলের সবটাই যদি সরকার নিয়ে আসে, তাহলে তারা কি খেয়ে বাঁচবে? এবং যে সাড়ে সাত কানি জমির খাজনা মুকুব বা রেহাই দেওয়ার প্রস্তাব সেটা আগেও এসেছে। এটা আজকের নয়। এটা বহু বছর আগেই আমরা এনেছিলাম। কিন্তু সেটা কার্য্যকরী করা হয় নাই। আমি যতটুকু শুনেছি বিভিন্ন রাজ্যে দেখা গেছে সাধারণ কৃষকদের জমির খাজনা মুকুব করা হয়েছে। জমির পরিমাণ খুব সম্ভবত: সাত কাণি কিংবা ৫ কাণি জমির খাজনা ইতিমধ্যেই মুকুব করা হয়েছে। তাদের জমির ট্যাক্স থেকে রেহাই দেওয়া হয়েছে। কিন্তু আমাদের দেশের এটার প্রয়োজন থাকা সত্ত্বেও এত বছরের মধ্যেও সেটা কার্য্যকরী করা হয় নাই।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, পানীয় জল সম্পর্কে এখানে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাতে দেখতে পাচ্ছি এখানকার প্রতিটি গ্রামে পানীয় জলের ব্যবস্থা করার পরিকল্পনা নেওয়া হয়েছে। এবং এখানে আরো বলা হয়েছে কৃষি উন্নয়নের জন্য জলসেঁচের ব্যবস্থা করার জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এখানে বলতে চাই যে, এতে কি কৃষির কোন উপকার হইবে? আমরা দেখতে পাই গ্রামাঞ্চলে কৃষকদের মাঠে জল সেঁচ করার জন্য পাম্প মেসিন দিয়েছেন। কিন্তু সেখানে তাদের জন্য কোন তেলের ব্যবস্থা করা হয় নাই। সেই তেল কৃষককে কিনে নিয়ে জল সেঁচ করতে হবে। যে জনসাধারণ খেতেই পারে না তাদের পক্ষে নিজ খরচে পাম্প মেশিন চালিয়ে জল সেচ করা অসম্ভব ব্যাপার। এবং সেই তেল কিনে নিয়ে তারা পাম্প সেট চালাবে এবং তারপর তাদের ফসল উৎপাদিত হবে। এটা আশাই করা যায় না। এই রকম পরিকল্পনা যদি সরকার নিয়ে থাকেন তাহলে কি করে কৃষির উন্নতি হবে সেটা আমি বুঝতে পারছি না। আমার এলাকা খোয়াই, সেখানে

এমন ছড়া আছে যেখানে ১২ মাস জলে ছড়া ভর্তি থাকে। এই ছড়া থেকে পাম্প দিয়ে মাঠে জল সেচের ব্যবস্থা করা যায়। কিন্তু সরকার সেই ব্যবস্থা করছেন না কেন তাও আমার পক্ষে বুঝতে পারা অসম্ভব। যদি কোন কারণে পাম্প মেসিন নষ্ট হয়ে যায় তাহলে আগরতলা খবর যায়, সেখান থেকে লোক আসতে আসতে ৭।৮ দিন লেগে যায় এবং তারপরে মেসিন ঠিক হয়। একটি মেসিন নষ্ট হয়ে গেলে পরে যদি এতদিন সময় লাগে তবে কি করে তারা কাজ করবে? ত্রিপুরার কৃষক ঘুমিয়ে থাকতে চায় না। তারা কাজ করতে চায়। আজকে আপ-নারা গিয়ে দেখুন সেখানে কি রকম কাজ হচ্ছে? আমার নিজের কথা বলতে পারি আমার এলাকায় কোন জলের সুযোগ নাই। দেড় মাইল দূর থেকে খাবার জল নিয়ে আসতে হয় কিংবা সেই দেড় মাইল দূরে যেয়ে স্নান করতে হয়। বি. ডি. ও সাহেব নিজে দেখেছেন। কিন্তু করছেন কিংবা করবেন এই বলে থাকেন। তাই কি করে যে পানীয় জলের সুযোগ সুবিধা করবেন তাই আমি বুঝতে পারছি না। আমরা জানি যে পূর্ব্বে জলের জন্য কোন ধর্ণাই দিত না। কিন্তু বর্তমানে জল শুকিয়ে যাওয়াতে তারা আজকে সরকারের কাছে গিয়ে ধর্ণা দিতেছে। জল সেচের এই সমস্ত ভাল ভাল কথা তো আজকে আমাদের নুতন করে শুনছি না। কিন্তু বর্ত্তমানের বাজেট ভাষণে আমরা দেখতে পাচ্ছি যে ত্রিপুরার উন্নতির কথা ধীরে ধীরে কমে আসছে। আগে রেলওয়ের কথা থাকত। কিন্তু এবারের বাজেটে রেলের কোন কথার উল্লেখ নেই। তাতে আমরা বুঝতে পারছি ত্রিপুরার অগ্রগতি কি রকম হবে। আপনারা কি রকম উন্নতি করবেন সেটা আমরা বুঝতে পারছি। এখানে আর একটা কথা দেখতে পাচ্ছি যে, যাদের পাঁচ কাণি জমি আছে তাদের রেশন কার্ড এখন দেওয়া হবে না। দেওয়া হবে বৈশাখ মাসে। কিন্তু যাদের পাঁচ কাণি জমি আছে তাদের কি অন্য কোন কিছু করতে হয় না? এই জমি থেকে যে ধান উৎপন্ন হয়, তা দিয়ে কি তাদের অন্য কোন কিছু করতে হয় না? শুধু খাবারের জন্য রেখে দিলেই চলে না। তাদের কাপড় কিনতে হয়, ঋণ পরিশোধ করতে হয় সরকারকে লেভি দিতে হয়। তাদের তো লেংটা থাকতে পারবে না। তাহলে যে লোকটার পাঁচ কাণি জমি আছে, সে লোকটাকে যদি বৈশাখ মাসে রেশন কার্ড পেতে হয় তাহলে তার পক্ষে বেঁচে থাকা সম্ভব নয়। আপনারা তো খুব জনসাধারণের উপকার করলেন? এখন জনসাধারণের মধ্যে কি কাজ হচ্ছে এবং তারা বর্ত্তমানে কি করছে সেটা কি দেখেছেন? আপ-নারা বলছেন যাদের জমি নাই তাদের জমি দেওয়া হবে। যাদের গৃহ নাই তাদের গৃহ দেওয়া হবে। কিন্তু এগুলি দিলেই তো চলবে না? তাদের কাজ করার সুযোগ দিতে হবে। গ্রামের যারা দৈনিক মজুর আছে আজকে তাদের অবস্থা আমরা কি দেখতে পাচ্ছি? আজকে তারা কি খাচ্ছে, কি ভাবে বেঁচে আছে, তা কি আপনারা লক্ষ্য করছেন? ছন বাঁশও তো আর নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরো কতকগুলি বিষয়ে উল্লেখ করতে চাই। আমরা দেখেছি যে কোন কৃষক তার ধান বাজারে নিয়ে যায় বিক্রির জন্য। কিন্তু বিক্রি সে করতে পারে না বি. ডি. ও-সাহেবের জন্য। বি. ডি. ও. সাহেব তার পিয়ন দিয়ে তার ধান নিয়ে যান লেভির ধান হিসাবে। তাহলে জনসাধারন কি করে বাঁচতে পারে? তাহলে এটা কি মরবার

কথা হলো না? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এটা কি সরকারের মারবার পরিকল্পনা নয়? আমরা অভিযোগ করতে গিয়েছি বি. ডি. ও., এস. ডি. ও. সাহেবের কাছে। কিন্তু কোন কাজ হয় নাই। এই রকম অবস্থার সৃষ্টি হচ্ছে আজকে মাননীয় অধ্যক্ষ মহোদয়। লেভির ধান সংগ্রহ করার জন্য তারা কি করে টারগেট করেন? অমুক জেলায় যে পরিমাণ টারগেট ধরা হয়েছে সে পরিমাণ ধান তারা উৎপন্ন করতে পারবে কি না তা জেনেই তাদের পক্ষে টারগেট করা উচিত হয়েছে বলে মনে করি না। কিন্তু লেভি এই ভাবেই সংগ্রহ করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনারা খবর নিয়ে দেখতে পারেন এই ভাবেই লেভি সংগ্রহ করা হচ্ছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা দেখতে পাচ্ছি যে দিনের পর দিন রাজ্যপালের ভাষণের উপর অগ্রগতির রূপরেখা ধীরে ধীরে কমে আসছে। গত বাজেট ভাষণেও উল্লেখ ছিল যে বাংলাদেশ থেকে, আসাম থেকে রেল লাইন নিয়ে আসা হবে। কিন্তু এবারের বাজেটে ত্রিপুরাতে রেল লাইন স্থাপনের কোন কথার উল্লেখ নেই। কোথায় গেল বাংলাদেশ আর কোথায়ই গেল আসাম। তাই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বুঝতে পারছি না, ত্রিপুরার যোগাযোগ ব্যবস্থার কি করে উন্নতি হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে অ্যামেণ্ডমেন্টগুলি এসেছে তাকে সমর্থন করে এবং রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীবিচিত্র মোহন সাহা।

**শ্রীবিচিত্র মোহন সাহা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন এবং এ ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীসুনীল দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে এনেছেন তাকে সমর্থন করে এবং রাজ্যপালের ভাষণের উপর যে অ্যামেণ্ডমেন্ট এসেছে তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পেয়েছি, তিনি অতীত, বর্তমান, ভবিষ্যতের দিকে লক্ষ্য রেখে ভাষণ দিয়েছেন। গত বছর আমাদের বাজেট অধিবেশন চলাকালীন দেখেছিলাম শ্রমিক-কর্মচারীদের আন্দোলন। সমস্ত দেশে এক উচ্ছৃঙ্খল অবস্থা, এই উচ্ছৃঙ্খলতাকে দমন করার জন্য এসেছে দেশে জরুরী অবস্থা। এই জরুরী অবস্থা যে ঘোষণা করার প্রয়োজন ছিল। তারপর দেশকে সুন্দরভাবে গড়ে তোলার জন্য ২০ দফা অর্থনৈতিক কর্মসূচী ঘোষণা করে দেশকে গড়ার যে প্রচেষ্টা চলছে এখানে আমরা লক্ষ্য করেছি দেশের মানুষ তাকে স্বাগত জানিয়েছে। বর্তমান সময়ে আমরা লক্ষ্য করেছি দেশের বেশীর ভাগ মানুষই আজকে জরুরী অবস্থাকে স্বাগত জানিয়েছেন এবং ২০ দফা অর্থনৈতিক কর্মসূচীর ফলাফলও পাচ্ছেন। এদিকে লক্ষ্য রেখে আগামী দিনের ত্রিপুরাকে গড়ে তোলার জন্য যে ইঙ্গিত আমাদের রাজ্যপাল করেছেন আগামী দিনের ত্রিপুরাকে গড়ে তোলার জন্য যে পরিকল্পনা সামনে রেখেছেন তা সত্যিই আমাদের কাছে আশাপ্রদ। আমি ওনার ভাষণে পেয়েছি যে, যেমন গত বিধান সভার অধিবেশনে আমরা কৃষকদের মহাজন শোষণের কবল থেকে রক্ষা করার জন্য একটা আইন পাশ করেছিলাম। একথা সত্য যে কৃষকদের সহজভাবে ঋণ পাওয়ার কোন ব্যবস্থা আমরা রাখতে পারিনি। আজকে রাজ্যপালের ভাষণে আমরা এই আশা পেয়েছি গ্রামের কৃষকগণকে সহজভাবে কৃষি

ঋণ পাওয়ার একটা ব্যবস্থা করতে পারব । এতে ত্রিপুরার কৃষককুল বিশেষভাবে উপকৃত হবে। আমাদের কাছে সেটা খুবই আশাপ্রদ। যেমন ২০ দফা অর্থ নৈতিক কর্মসূচী ঘোষণার পরিপ্রেক্ষিতে আমাদের ত্রিপুরা রাজ্যে বহু সংখ্যক ভূমিহীন আজকে ভূমি পেয়েছে। সংগে সংগে বহু সংখ্যক বাস্তহীন বাস্তভিটা পেয়েছে। আগামী দিনের ভূমিহীন যারা আছে তাদের ব্যবস্থা করার জন্য তিনি তার ভাষণে রেখেছেন। তেমনি ভাবে তিনি ত্রিপুরাকে গড়ে তোলার জন্য যে আভাষ তিনি আমাদের সামনে রেখেছেন আমরা দেখতে পেয়েছি যে ত্রিপুরা কৃষি ভিত্তিক অঞ্চল, ত্রিপুরা পাহাড়ী অঞ্চল। এখানে বিদ্যুতের অভাব, জল সেচের অভাবে আমরা রীতিমত ফসল উৎপাদন করতে পারি না আমি গ্রামের মানুষ, আমি জানি যে বিদ্যুতের অভাবে প্রকৃতপক্ষে যে জলসেচ করার প্রয়োজন সেটা ঠিকমত হচ্ছে না। তিনি তাঁর ভাষণে বলেছেন, শুধু মাত্র ত্রিপুরার চাহিদাই নয়, আমরা প্রতিবেশী রাজ্যে বিদ্যুৎ সরবরাহ করতে পারব। ইহা সত্যিই আমাদের কাছে একটি গর্বের বিষয় যে নূতন কিছু আমরা রাজ্যপালের ভাষণে পেলাম । আর একটা কথা তিনি তিনি বলেছেন যে ২০ দফা কর্মসূচীর পরিপ্রেক্ষিতে আমাদের দেশ, বিশেষ ভাবে, ত্রিপুরা রাজ্য ১৯৬১ ইং সনের পরবর্ত্তী কালে যে সব উপজাতিদের জমি হস্তান্তরিত হয়ে অ-উপজাতির হাতে চলে গিয়ে ছিল সেই জমি আজকে উপজাতিদের ফেরত দেওয়া হয়েছে এবং আমাদের সরকার সে ব্যবস্থা করছেন। কিন্তু অ-উপজাতিদের জমি ফেরত দেওয়ার ফলে তারা অ-উপ জাতিরা হয়ত আজকে নূতন ভাবে উদ্বাস্তু হয়ে পড়বে, তাদের জন্য আমরা পুনর্বাসনের ব্যবস্থা করতে পারি নি। আজকে মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা এই ইঙ্গিত পেয়েছি যে অ-উপজাতি কৃষকরা তাদের ভূমি ফেরত দেওয়ার ফলে তারা যে উদ্বাস্তু হয়ে পড়েছেন তাদের পুনর্বাসনের চেষ্টা তিনি করছেন। আমার সরকার সে ব্যবস্থা করবেন। সেটা সত্যিই একটা আশার কথা। তিনি বলেছেন ত্রিপুরা সীমান্তবর্ত্তী রাজ্য। সীমান্তবর্ত্তী এলাকার সব বর্ডার রোডগুলি তৈরী করার জন্য তিনি আভাষ দিয়েছেন। আমি জানি আমার নিজের এলাকাও একটা সীমান্তবর্ত্তী এলাকা, সেই এলাকার যোগাযোগ ব্যবস্থা বিশেষ ভাবে বি, এস, এফ, ক্যাম্প গুলির সাথে একটা যোগাযোগের রাস্তা নাই। আজকে উনার ভাষণে দেখতে পেয়েছি যে বর্ডারস্থিত এলাকা গুলিতে সুদৃঢ় যোগাযোগের ব্যবস্থা তিনি করবেন। তিনি আরও আভাষ দিয়েছেন যে বন বিভাগের মাধ্যমে রাবার চাষ, বাঁশ প্রভৃতি চাষের জন্য ১৯ কোটি টাকা ব্যয় করার একটা প্রস্তাব আছে এবং সে ব্যবস্থা শীঘ্রই নেওয়া হবে। তাতে ত্রিপুরার গ্রামীণ বেকার-দের প্রায় ১০ হাজার বেকারের কর্মসংস্থান হবে। এতে সত্যিই ত্রিপুরার গ্রামের দিকটাই বিশেষ ভাবে উন্নত হয়ে উঠবে। গ্রামবাসীদের পক্ষে এটা আশাপ্রদ। এ হেন ভাষণের পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় সদস্য সুনীল বাবু এনেছেন সেই প্রস্তাবকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—শ্রীভদ্রমনি দেববর্মা।

**কক বরক**

**শ্রীভদ্রমনি দেববর্মা:**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি রাজ্য পালনি ভাষণনি উপর আনি একটা বক্তব্য, কারণ, তিনি আর রাজ্যপাল যে ভাষণ রি অই থাঙমানি, অমনি উপর প্রথমত: তিনি ছাকা যে বর্ত্তমান আর্থিক অবস্থা, অর্থ নৈতিক সম্পর্কে, কিন্তু আও তিনি মনে

থাইঅ যে আজকে ই বছর বিভিন্ন সমস্যা তুবই ফাইমানি, তিনি মাননীয় প্রধান মন্ত্রী যে ২০ দফা কর্মসূচী তুবই ফাইমানি আব বুছুক জবাতুই কার্য্যকরী অঙগ্যা ? তিনি একের পর এক ২০ দফা কর্মসূচী গ্রহণ থাইমানি, আবন রূপায়িত থাইমানি বাগুই সারা ভারতবর্ষ তিনি প্রচার থালাইকা। ই প্রচার থাইমানি সত্বেও আজকে তিনি এত মাস গত অঙথা সরকার ই সমস্যা-ন পরিবর্তন থাদা থাইকা ? তিনি ত্রিপুরানি যে সমস্যা, জরুরী অবস্থা ঘোষণা থাইমানি আট মাস পর সাধারণ সমস্যা-ন তুই নহর তাম ঘটনা ঘটিথা ? প্রথমত: তিনি বরক ভূমিহীন সম্পর্কে, তিনি ভূমি বন্টন থাইমানি সম্পর্কে ছানা থাঙকাই, এলাকাঅ তিনি ছাকা-যারা জোতদার, বড় বড় খাস জাগা কালাই তঙমান, যে খাস কালাই তংমানি আবন তিনি তালাঙনানি। সাধারণ কৃষক মধ্যবৃত্ত কৃষক, যারা ১০ কানি :ই তংনাই, যারা তিনি ৫/১০ কানিনি মালিক বরগনি তৌজি কুরুই, বেনামী হিনুই বরগনি অ জাগা-ন বুইন বন্টন থালাই রিথা। তিনি আমিন-রগ তঙগুই বিভিন্ন ঘুষখোর থালাই-অই যেথ নে বর্ত্তমান সমস্যা কালাই তঙগ যেখানে তিনি সাধারণ গরীব কৃষকবরগনি বিছিঙগ তাহব সমস্যা সৃষ্টি থাইকা। আজকে তিন রাজ্যপাল ভাষণ রিথা হাজার হাজার তিনি ভূমি বন্টন থালাইকা, তিনি আর আশা থাইমানি—যারা বড় বড় জোতদার তঙনাই বরগনি জাগা সরকার-নি আইন-নি মতে সিলিঙনি উপর যে কালাইমানি—সরকার আবন ভূমিহীন বরক রগ-ন বন্টন থাইনানি ব্যবস্থা নাওয়ানু। কিন্তু সরকার আবন গাত রিয়া। সাধারণ তিনি বরকনি উপর তিনি—ভূমিহীন সংস্কারনি বিল তুবঅই-ভূমি বন্টন থাইনা হিমানি ভূমি সমস্যা সমাধান থাইনা ফুনুকমানি আব থায়া। যার ফলে গ্রাম অঞ্চলে এই দূর্দশা তিনি নাঙথা। দ্বিতীয়ত: নামজারী থাইনানি সম্পর্কে, তিনি আজ বহু বছর পরে জাগা সম্পর্কে তুই আজকে সমস্যা কালাইথা। তিনি নামজারী থাইথানি ৮ বছরনি খাজনা ২০০ শ রাঙ রিঅই মায়াথৈ তিনি নামজারী অঙ মায়া। আবনি বাগুই তিনি মুছুক, থাল বাসন বিক্রী রিঅই খাজনা রিঅই - এর পরে তিনি নামজারী থাইনানি বাধ্যতা মা অঙগ। যেখানে দ্বিতীয়ত: জনসাধারননি সমস্যানি উপর অভাব মাই কুরুই আ অবস্থাঅ সেখানে খাজনানি নোটিশ রিথা। লেভিনি-ব নোটিশ রি-ওথা। আবতুই থালাই জন সাধারণনি উপর পুবতুই চাপ সৃষ্টী থাইকা তিনি জন সাধারণ ছাঅই মান। এই দৃষ্টী ভঙ্গি-ন আঙ তিনি আপনিহঙ থানি তুবু-অ। অথচ বড় বড় জোতদার বরগ-নি সম্পত্তি বাজেয়াপ্ত থালাইয়া। ব্ল্যাক থালাইঅই একতলা বাড়ী দুই তালা, তিন তালা থালাইকা, একটা ট্রাক-নি মালিক ৩টা ট্রাকনি মালিক অঙথা—যারা ত্রিপুরা রাজ্য কোনটা থালাই ফুনুক-থা ? শুধু তিনি সাধারণ বরক-নি উপর জুলুম থালাইকা, রাজনৈতিক কর্মীরগ-ন জেল থানা ছিতগুই গণতন্ত্র-নি কবর রিথা। গণতন্ত্র-ন হত্যা থাইঅই অর তিনি রাজ্যপাল যে ভাষণ রিমানি অ ভাষণ-ত সাধারণ গরীব, কৃষক বরক-রগনি সমস্যা-ন সমাধান থাইনানি বাগুইয়া। অথচ ব ছাকা সমাজতন্ত্র অঙ থাঙকা সারা ত্রিপুরা রাজ্য। আজ তিনি নুক-থা—কৃষিনি সম্পর্কে তিনি তাম নুক থা ? সিমনাএলাকা-অ ৭টা চা বাগান তঙগ। মনতলা চা বাগান যেখানে আজকে প্রায় ১৭ মাস প্রাব বন্ধ অঙ থাঙকা। আজকে তিনি আরনি কুলি মজুর-রগ দিনের পর দিন বাড়ী বাড়ী ভিক্ষা থাই ঘুরি তঙথা। আবনি পরে বল্লভপুর চা বাগান। আরব আ অবস্থা। তবে একটা চিনি কৃষকনি সম্পর্কে তিনি মাননীয় যদুপ্রসন্ন বাবু

যে ছামানি সেথানে আজ কুকথা যারা কম জমিনি মালিক, যারা সাধারণ বরক, সারাদিন কষ্ট খাইঅ, আবনি পরে হয় সাগারা বিস—তবছে এবগ মুছুক নারিক মার। মুছুক খগুই তালাও জাগ কুবিনি সময়অ। তব গভমেন্ট ঋন সম্পর্কে কোন ব্যবস্থা নায়। আয়াওলে, ঋণ আদায় খাইনাফ্রু, লেভি আদায় খাইনাফ্রু, খাজনা আদায় খাইনাফ্রু সরকার চাপ সৃষ্টী খাইঅ। আবনি বাগুই বরক খেত বন্ধক রিঅই মাই ফান অই—খাজনা মা রিঅ। পুলিশ তুবুঅই লেভি আদায় খাইঅ। বরক-নি যে সমস্যা আব কিন্তু সরকার তিনি লক্ষ্য খাইয়া। আও তিনি আবনি বাগুই রাজ্যপালনি ভাষণনি উপর বিরোধীতা খাইঅ। যারা তিনি সাধারন বরক, যারা মজুরী খাই চানাই—তিনি যারা পরিবার ৭/৮ জনা বরক, তিনি ২ টাকা, আড়াই টাকা কাজিরা তিনি গ্রাম অঞ্চল কিন্তু তিনি ৪ টাক৷ আইন খাই রিথা। কিন্তু কোন পঞ্চায়েৎনি মাধ্যমে, কিম্বা কোন তহছিল মাধ্যমে বা ব্লকনি মাধ্যমে আবন চালু খাইনানি কোন ব্যবস্থা কুরুই। এক কানি তিনি জমি রোপন খাইনা হিনকাই ২ টাকা ২.৫০ টাকা বাই-ন চলি খাওগ। অথচ মাটকুও তিনি ২ টাকা ২.৫০ টাকা গ্রাম অঞ্চল চলি তওগ। কিন্তু আজ পর্য্যন্ত গর্ভমেন্ট দিক দিয়া আবন ব্যবস্থা খাইনানি মায়া। এর পরে তিনি সারা ভারত যুব কর্মসূচী খাইঅ। আজ ব্লক দরখাস্ত রিঅ। কিন্তু আবনি কোন ব্লকনি মাধ্যমে কার্য্যকরী নুগ-ইয়া। আব শুধু কাগজে পত্রে তওগ। বাজেতনি কাগজ বড় বড় কক তওগ। আবনি বাগুই আও সভানি দৃষ্টী আকর্ষণ খাইঅ। রাজ্যপালনি ভাষণনি উপর বিরোধীতা খাইঅই আও আনি বক্তব্য শেষ খাইকা।

**বঙ্গানুবাদ**

**শ্রীভদ্রমণি দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ আমি রাজ্যপালের ভাষণের উপর আমার বক্তব্য রাখছি কারণ এখানে রাজ্যপাল যে ভাষণ দিয়ে গেছেন তাতে প্রথমত: তিনি বলেছেন রাজ্যের বর্ত্তমান আর্থিক অবস্থা এবং অর্থ নৈতিক সম্পর্কে। কিন্তু আমি মনে করি, বর্ত্তমান বছরে রাজ্যে আরো বিভিন্ন সমস্যা সৃষ্টি হয়েছে। আজকে মাননীয়া প্রধান মন্ত্রী যে ২০ দফা কর্মসূচী এনেছেন, সেগুলো কতটুকু কার্য্যকরী হয়েছে ? আজকে একের পর এক এই ২০ দফা কর্মসূচী রূপায়িত করার জন্য সারা ভারতবর্ষ ব্যাপী প্রচার কার্য্য চালানো হচ্ছে। এই এত প্রচার সত্বেও আজ এত মাস গত হলো, সরকার সমস্যার সমাধান করতে পেরেছে কি ? আজকে ত্রিপুরার যে সমস্যা জরুরী অবস্থা ঘোষিত হওয়ার আট মাস পরে সাধারণ সমস্যা নিয়ে শহরে কি ঘটনা ঘটছে ? প্রথমত: আজকের ভূমিহীনদের সম্পর্কে বলছি। আজকে ভূমি বণ্টন সম্পর্কে বলতে গেলে বলতে হয়, জায়গায় জায়গায় বলা হচ্ছে—জোতদারদের বেআইনী দখলীকৃত জমি এবং অনাবাদী প্রচুর পরিমানে যে খাস জমি পড়ে আছে সেগুলো সরকার গ্রহণ করবেন। অথচ সাধারণ কৃষক মধ্যবিত্ত কৃষক, যারা ১০ কানি জমি ভোগ করছে, আজকে যারা ৫/১০ কানি জমির মালিক, তাদের জমির তৌজি নেই, বেআইনী দখলদার এই অজুহাতে তাদের দখলীকৃত জায়গা অন্যদের বণ্টন করে দেওয়া হয়েছে। আজকে আমিন গিয়ে, বিভিন্ন রকম ঘুষ নিয়ে সেখানে সাধারণ গরীব মানুষ বিভিন্ন সমস্যায় জর্জ্জরিত, সেখানে আরো নতুন সমস্যা সৃষ্টী করছে। এখানে রাজ্যপাল ভাষণ রেখে গেছেন—হাজার হাজার মানুষকে ভূমি দেওয়া হয়েছে। আমি আশা করেছিলাম—যারা বড় বড় জোতদার তাদের দখলীকৃত জমির যে পরিমান সরকারী আইন মতে সিলিং-এর উপরে যে জমি সেটা সরকার দখল করবেন এবং সেই-জমি ভূমিহীন মানুষদের

কাছে বণ্টন করার ব্যবস্থা নেবেন। কিন্তু সরকার সেখানে হাত দেননি। আজকে ভূমি-সংস্কার বিল এনে সাধারণ মানুষের কাছে যে ভূমি বণ্টন করার কথা, ভূমি সমস্যা সমাধানের যে কথা, সেটা করা হয়নি। যার ফলে গ্রাম অঞ্চলে এই দুর্দশা। দ্বিতীয়ত: জমি নামজারী সম্পর্কে। আজকে জায়গা জমি নিয়ে সমস্যা বহু বছরের। আজকে নামজারী করতে গিয়ে ৮ বছরের খাজনা ২০০শ টাকা খাজনা দিতে না পারলে নামজারী হবে না। এই জন্য আজকে গরু, থাল-বাসন বিক্রী করে, খাজনা পরিষ্কার করে, তারপর নামজারী করতে মানুষ বাধ্য হচ্ছে। দ্বিতীয়ত: যেখানে জন সাধারণ নানাহ সমস্যা, অভাব অনটন, ঘরে খোরাকী নেই এই অবস্থা সেখানে, সেখানে খাজনার নোটিশ দেওয়া হয়েছে। এর পর লেভির জন্যও নোটিশ দেওয়া হয়েছে। এই ভাবে জন সাধারণের উপর কি রূপ চাপ সৃষ্টী করা হয়েছে, আজকে জন সাধারণ সেটা ভাবেন। আজ আমি এই বিষয়ে আপনাদের দৃষ্টী আকর্ষণ করছি। অথচ বড় বড় যারা জোতদার আছে, তাদের জমি খাজেয়াপ্ত করা হয়নি। ব্ল্যাক করে করে, এক তলা বাড়ী দুই তলা হয়েছে, একটা ট্রাকের মালিক ৩টা ট্রাকের মালিক, হয়েছে—সারা ত্রিপুরা রাজ্যে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা দেখাতে পেরেছেন? আজকে শুধু সাধারণ মানুষের উপর জুলুম করেছেন, রাজনৈতিক কর্মীগণকে জেলে আটকে রেখে গণতন্ত্রের কবর দিয়েছেন। গণতন্ত্রকে হত্যা করে এখানে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণ সাধারণ গরীব কৃষক, সাধারণ মানুষের সমস্যা সমাধানের জন্যে নয়। অথচ তিনি বলেছেন, সারা ত্রিপুরা রাজ্যে সমাজতন্ত্র কায়েম হয়েছে। আজকে কৃষির ব্যাপারে কি দেখি? সিমনা এলাকায় ৭টা চা বাগান আছে। এর মধ্যে মনতলা চা বাগান, সেটা আজ ১৭ মাস হলো বন্ধ হয়েছে। আজকে সেখানের কুলি মজুররা দিনের পর দিন বাড়ী বাড়ী ভিক্ষা করে ঘুরে বেড়াচ্ছে। এর পরে বল্লভপুর চা বাগান। সেখানেও একই অবস্থা। আমাদের কৃষকদের সম্পর্কে মাননীয় যদুপ্রসন্ন বাবু যে বলেছেন, আমি দেখেছি, যারা কম জমির মালিক, যারা সাধারণ মানুষ, তারা সারাদিন পরিশ্রম করার পরেও রাত্রে পাহাড়া দেয়। তবু তারা নিজেদের গরু চুরির হাত থেকে রক্ষা করতে পারে না। কৃষির মরশুমে গরু চুরি হয়ে যায়। তবু গর্ভমেন্ট তাদের ঋণ দান সম্পর্কে কোন ব্যবস্থা নেয় না। এদিকে ঋণ আদায় করার সময়ে, লেভি আদায় করার সময়ে, খাজনা আদায় করার সময়ে সরকার চাপ সৃষ্টী করতে পারেন। এই জন্য, মানুষ জমি বন্ধক দিয়ে, ধান বিক্রী করে খাজনা দিতে বাধ্য হয়। পুলিশ সঙ্গে নিয়ে এসে লেভি আদায় করে। কিন্তু সরকার তাদের সমস্যার দিকে নজর দেন না। আমি এই জন্যেই রাজ্যপালের ভাষণের উপর বিরোধীতা করছি। আজকে যারা সাধারণ মানুষ, যারা মজুরী করে খায়, যাদের পরিবারে ৭/৮ জন মানুষ, গ্রাম অঞ্চলে তাদের মজুরী হার ২ টাকা করে। কিন্তু আইন করে দেওয়া হয়েছে ৪ টাকা মজুরী। কিন্তু কোন পঞ্চায়েৎ এর মাধ্যমে, কিংবা কোন তহশিল কাছারীর মাধ্যমে, কিংবা ব্লকের মাধ্যমে সেটাকে কার্য্যকরী করার কোন ব্যবস্থা নেই। আজকে এক কাণি জমি রোপন করতে গেলে ২ টাকা, ২,৫০ টাকা মজুরী দিয়েই চলে যায়। অথচ, আজকে গ্রামে অঞ্চলে ২ টাকা, ২,৫০ প: চাউলের কে, জি, চলছে। কিন্তু আজ পর্য্যন্ত গর্ভমেন্ট সেটার কোন ব্যবস্থা নিচ্ছেন না। এর পরে আজকে সারা ভারতে যুব কর্মসূচী চালু করছে। আজকে ব্লকে ব্লকে দরখাস্ত পড়ছে, কিন্তু কোন ব্লকের মাধ্যমে সেটা কার্য্যকরী হচ্ছে না। সেটা শুধু কাগজে পত্রে আছে। বাজেটের কাগজে বড় বড় কথা আছে। এই জন্য আমি সভার দৃষ্টী আকর্ষণ করছি। রাজ্যপালের ভাষণের উপর বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— শ্রীমংচাবাই মগ।

শ্রীমংচাবাই মগ :— মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য সুনীল বাবু যে প্রস্তাব উত্থাপন করেছেন সেটাকে আমি সমর্থন করি। সমর্থন করার পরে আমার মনে একটা কথা মনে পড়েছে। গত বছর এই সময়ে এই বিধানসভা আসুরিক শক্তির সম্মুখীন হয়েছিল। সেটা আমার আজীবন মনে থাকবে। স্যার, আমি যখন বিলোনীয়ায় জমি চাষ করছিলাম তখন একটা জিনিষ আমি দেখেছি—লাল রংয়ের ৪/৫টা জীব পশ্চিম দিক থেকে এসেছে। নেমে এসেই কুঁ, কুঁ, কুঁ এই ভাবে (ইন্টারাপশান—হাস্যধ্বনি) ঠিক এইভাবে, লক্ষ্য করেছি যখন রাজ্যপাল এসেছিলেন বিরোধী দল থেকে এইভাবে পর্দাকে আড়াল করে—ঐরকম আওয়াজ করেন নাই অবশ্য। কিন্তু এই ধরণের একটা ভাব হয়েছিল গত বছর রাজ্যপালের ভাষণের আগে—আমি দুঃখিত। বাস্তবিক আজকে এই বিধানসভা শান্ত স্নিগ্ধ, সুন্দর—আমি চাই তাঁরা সুন্দর হউক। যাক প্রথমে আমি বুঝতে পারি নাই ঐ জীবটা কি পরে আমি জিজ্ঞাসা করলাম যে লাল রংয়ের মুখটা চুখা সেগুলি কি জীব। তখন তারা বললেন যে সেগুলি রামকুত্তা। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণে যে রকম চিত্র ত্রিপুরার সমৃদ্ধির জন্য ধরা হয়েছে সেটাকে সমালোচনা করে এমেণ্ডমেন্ট আনা হয়েছে। আমি জানিনা এমেণ্ডমেন্ট এনে এই রাজ্যপালের ভাষণের উপর লাভটা কি? অবশ্য বিরোধী দল থেকে আনা হবে এটা স্বাভাবিক। আমি এমেণ্ডমেন্ট সম্পর্কে ২/১ টি কথা না বলে পারছি না। খাদ্যের সম্পর্কে মাননীয় সদস্য রুনুবাবু খাদ্যের বানিজ্য রাষ্ট্রায়ত্ত করার কথা বলেন। সেটা শুধু রাজনৈতিক ক্ষেত্রে নয় সামাজিক দিক থেকেও বিচার করলে এটার প্রযোজন। কিন্তু ত্রিপুরার বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে আমরা যদি আরও কিছু এগিয়ে যেতে না পারি তাহলে খাদ্যের ব্যবসা রাষ্ট্রিয়করন করাটা ঠিক হবে না। এই খাদ্য ব্যবসা রাষ্ট্রিয়করণ কথাটা—যাদের হাতে দায়িত্ব নেই তারাই বলতে পারেন। যাদের হাতে দায়িত্ব আছে তাদের পক্ষে এখনই এটা বলা সম্ভব নয়। তবে আশা করি অদূর ভবিষ্যতে খাদ্যের পাইকারী বাণিজ্য রাষ্ট্রায়ত্ত করে সরকার হাতে নেবেন। আর একটা কথা এখানে আমি বলতে চাই—অটোনোমাস, মাননীয় সদস্য বুলু কুকী এমেণ্ডমেন্ট এনেছেন অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিল গঠন করা। আমি জানিনা সেটা কাল্পনিক সাগরে ভেসে যায় কি না। আজকে ত্রিপুরা রাজ্যে ৬ লক্ষ উপজাতি আছে তাদের মধ্যে দেখতে হবে কোথায় কোথায় ট্রাইবেল কম্পেক্ট এরিয়া আছে। আমার মনে হয় আঠারমূড়া, লংথরাই এবং অমরপুর এই ক'টা এরিয়াই ট্রাইবেল কম্পেক্ট এরিয়া। আজকে ট্রাইবেলদের জন্য অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিল না করে কিভাবে উপজাতিদের বাঁচার পথ সুগম করা যায়, কিভাবে তাদের উপযুক্ত ভাবে শিক্ষিত করে তোলা যায় কিভাবে তাদের উন্নত করা যায় সেটাই দেখা উচিত। আজকে মাননীয় সদস্যের যে অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিলের দাবি সেটা মাননীয় রাজ্যপালের ভাষণে কিভাবে থাকতে পারে? তবে আমার মনে হয় শুধু ট্রাইবেল ডিষ্ট্রিক্ট কেন ট্রাইবেল কান্ট্রি দাবি করলেও কিছু হবে না যদি না আমরা ট্রাইবেলদের উন্নতির জন্য, তাদের শিক্ষিত করে তোলার জন্য চেষ্টা করি। তা না করে শুধু অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিল, কেন, অটোনোমাস কান্ট্রি দাবি করলেও কোন লাভ হবে না। উপজাতির উন্নতি হবে কেন উপজাতির উন্নতিতে যদি

আমরা ব্যাঘাত করি, বাধা দিই? যে উপজাতীরা এই ত্রিপুরা রাজ্যে হাজার হাজার বৎসর যাবত জমির উৎপাদন করেছে ফসল বৃদ্ধি করার জন্য, তখন আমরা এই উপজাতিকে সৈনিকের মত ব্যবহার করেছি, সরকারকে সহযোগিতা করার জন্য, সরকারের সংগে বন্ধুত্ব করার জন্য, আমরা উপজাতীকে ব্যবহার করেছি। এমনও হতে পারে তখন উপজাতিকে জমি দেওয়া হয়েছিল, হাজার হাজার পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছিল, আমরা তাদেরকে যদি তখন বলতে পারতাম যাতে তারা এই জমি বিক্রী করতে না পারে, জমিতে যাতে ফসল উৎপাদন করে, জমিতে যাতে ভাল আইল করতে পারে তাহলে ভাল হতো। আজকেও আমরা যারা উপজাতীয় নেতারা আছি, যে কোন দলেরই হোক না কেন আজকেও যদি উপজাতীকে সেই রকমভাবে উদ্বুদ্ধ করতে পারতাম তাহলে এই রকম হতো না। তাই উপজাতীর উন্নতি করতে গেলে প্রথমে আমাদের চিন্তা করতে হবে শিক্ষার ব্যবস্থার কথা। আমি দু:খিত, উপজাতীরা শিক্ষিত হয়ে উঠতে পারছে না। কিন্তু উপজাতীকে সরকার সাহায্য করে না সেই জন্য তারা আজকে চরম বিপর্য্যয়ের পথে চলে গেছে সেইটা আমি স্বীকার করি না। আমি জানি না, ১৯৫২ থেকে ১৯৭২ সাল পর্য্যন্ত কয়জন উপজাতি ছাত্র ছাত্রী স্কুলে পড়ে। নিশ্চয়ই ক্রমশ: বেড়ে যাচ্ছে। সরকারী সাহায্য বেড়ে যাচ্ছে। আগে যেখানে স্কুল ছিল না আজকে কমলপুর মহকুমাতে ৪/৫ টা হাই স্কুল হয়েছে। স্কুলে বোর্ডিং হয়েছে। যারা বোর্ডিং–এ থাকে না, এদের জন্য ক্লাশ এলিভেন পর্য্যন্ত প্রত্যেক মাসে ৩০ টাকা করে বৃত্তি দেওয়া হচ্ছে। এছাড়া উপজাতীদের ক্লাশ ওয়ান থেকে এইট পর্য্যন্ত বিনা পয়সায় বই দেওয়া হচ্ছে। বুকগ্র্যান্ট দেওয়া হচ্ছে ২৫/৪০ টাকা করে। এই সব উন্নতিমূলক কাজ সরকার করে বলেই আজকে উপজাতীরা দিনে দিনে শিক্ষিত হয়ে উঠেছে। কাজেই সরকার উপজাতীদের জন্য কিছু করে নাই এই কথা কি ঠিক? মাননীয় রাজ্যপালের ভাষণে লেখা আছে যে উপজাতীদের পুনর্ব্বাসন দেওয়া হয়েছে। সেই উপজাতীরা আজকে কোথায়? সরকার কি বলেছেন যে তোমরা এই জমিটার বাঁধটা ভেংগে দাও? কাজেই উপজাতীর নেতা যারা, তারা যদি এদের সম্বন্ধে সচেতন না হয় তাহলে সরকার কিছু করতে পারবে না। ধরুন রাইমা বাড়ীতে ফরেষ্ট ডিপার্টমেন্ট থেকে একশো পরিবারকে জমিতে পুনর্বাসন দেওবা হয়েছে গংগা নগরে। স্যার, এইখানের মাটি এত ভাল। একটা কোদাল দিয়ে কোপ দিলে তিন কোদালের সমান মাটি বেড়িয়ে আসে। সেখানে উপজাতীদের, রিয়াং ভাইদের পুনর্বাসন দেওয়া হয়েছে। কিন্তু ওরা কাজ করতে চাইছে কিন্তু কাজ করতে জানে না। নিজের জমিতে কাজ করবে, চার টাকা রোজ পাবে। ৮ টা না বাজলে তারা ঘর থেকে বের হয় না। যেমন ফরেষ্ট গার্ডরা ফরেষ্টে যায়। ৫০/৬০ টাকা দিয়ে এক কাণি আধাকাণি পাই-কার দিয়ে চাষ করবে, এক সংগে সমস্ত জমি দিবেনা। ওরা নিজের জমি মনে করে না। স্যার আদার মণ ৬০ টাকা। একমণ আদা রোপন করলে ১০ মণ আদা হয়, সেই দশ মণের দাম ৬০০ টাকা। এক কাণিতেই দশ মণ পাওয়া যায়। আনারস রোপন করেছে ঘন করে রোপন করেছে। আনারস করতে জানে না। যে জায়গাটা তাদেরকে দেওয়া হয়েছে সেই জায়গাতে তারা কাজ করতে পারে না। হয় তো তিন চার বছর পরে দেখা যাবে সব বিক্রী

করে অন্য জায়গায় চলে যাবে। আমাদের এখানে এই অবস্থা। নাগিছড়াতে জমি খুব ভাল তিন ফসল হয়। কিন্তু তারা তিন ফসল করতে পারে না কারণ উপজাতী যেভাবে যারা আমরা আছি, আমরা যদি ওদেরকে শিক্ষিত করে না তুলতে পারি তাহলে কিছু হবে না। আরেকটা কথা স্যার, এখানে লেখা আছে অ্যামেণ্ডমেন্টে কুষ্ঠ রোগীদের জন্য কলোনী। মাননীয় এক সদস্য এদেরকে মিশনারী খৃষ্টানদের তুলনা করেছেন। খৃষ্টান মিশনারী কুষ্ঠ রোগীদের জন্য কলোনী করেছে। চন্দ্রপুরায় কুষ্ঠ রোগীদের জন্য কলোনী আছে। এই মিশনারী হসপিটালে যারা আছে তারা মনে করে আমরা আলাদা জাতী। সেখানে হিন্দু মুসলমান সবাই আছে কিন্তু কারোর সঙ্গে মিশতে দেয় না। কিন্তু আমাদের সরকার, ভারত সরকার মনে করে যে কুষ্ঠ রোগীদেরকে যদি আলাদা করে রাখা হয় তাহলে তাদের মনের দিক দিয়ে ক্ষতি হয়। মনে আঘাত পাবে, রোগ বেড়ে যাবে। কাজেই কুষ্ঠ রোগীদের জন্য কলোনী করার চিন্তা আমার বাদ দিয়েছি। আজকে কুষ্ঠ রোগীদের জন্য ঔষধ বেরিয়েছে সেই ঔষধে কুষ্ঠ রোগ মুক্ত হতে পারে। আরেকটা কথা, ভুমিহীনদের জন্য সরকার দাদন, লোন, গরীব কৃষকের জন্য কৃষি ঋণ মুকুব করা সম্বন্ধে উল্লেখ করা হয়েছে। এই রকমভাবে অনেকেই মাঝে মাঝে বাহাদুরী নিতে চায়। কারণ আমরাও গ্রাম থেকে এসেছি, আমরা মানুষের ভিতর থেকে এসেছি, আবার মানুষের ভিতর চলে যাবো। কাজেই এদেশের মানুষকে কিভাবে সংঘবদ্ধ করা যায়, মানুষের কিভাবে উন্নতি করা যায় সেই চিন্তা আমাদের আছে। আমরাও এই ত্রিপুরার ছেলে। কারণ যেখানে সরকার ঋণ মুকুব করার প্রয়োজন মনে করেছেন সেখানে মুকুব করা হয়েছে। কারণ লক্ষ লক্ষ উদ্বাস্তুদের ঋণ মুকুব করে দিয়েছে, গরীব কৃষকের ঋণ মুকুব করে দিয়েছে। এখানে আমরা করি, কিন্তু ওরা বলবে আমরা দাবী করেছি সেইজন্যই মুকুব করা হয়েছে। স্যার মাননীয় সদস্য নবীন্দ্র দেববর্মা বলেছিলেন একশো টাকা, ৫০ টাকা যারা ঋণ দিয়েছেন তাদের নামে নাকি নোটিশ গেছে। কিন্তু আমার এলাকাতে এইরকম উদাহরন নাই। কাজেই স্যার, এই সমস্ত যে কথাগুলি এখানে আনা হয়েছে সেগুলি থেকে বাস্তবিকই আমার মাঝে মাঝে মনে হয় এদের আগের দিনের যে মনোভাব সেই মনোভাব ওদের মনে রয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণে সব লেখা আছে, আমার আর কিছু বলার নেই। ৯০ হাজার হেক্টর জমি উচ্চ ফলনশীল ধান চাষের আওতায় আনা হয়েছে যেটা ১৯৭৪-৭৫ সালে ছিল ১৭ হাজার হেক্টর জমি। নামজারী সম্বন্ধে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে একলক্ষ ৬২ হাজারটি আবেদনের মধ্যে ১,২২,০০০ টি আবেদন চুড়ান্ত করা হয়েছে। এইটা সহজ কথা নয়। অবশ্য এর মধ্যে ভুলত্রুটি থাকতে পারে। আমাদের ২০ দফা অর্থনীতির কর্মসূচীর মাধ্যমে এই বছরের মধ্যে পতিত জমি চাষ করার জন্য যে প্রতিবন্ধক সৃষ্টি হয়েছিল সেই প্রতিবন্ধকসৃষ্টিকারীদিগকে আমরা হটিয়ে দিয়েছি। যার জন্য আমরা এই উন্নতিমূলক কাজ করতে পেরেছি। স্যার, আমাদের ৩০,৪০০ হেক্টর জমি জল সেচের আওতায় ছিল আরও ১,২০০ হেক্টর জমি জল সেচের আওতায় আনা হয়েছে। কারণ একদিনে তো আমরা সমস্ত ত্রিপুরাকে জলে প্লাবিত করে দিতে পারি না। তাছাড়া, স্যার আমাদের, ছোট ছোট মাঠ, তাতে পাম্প সেট ডিজাইল মেশিন দিয়ে জল সেচ দিতে ভীষণ অসুবিধা। তবে ডম্বুর প্রকল্প কার্যকরী হলে সেখানে ইলেকট্রিক কারেন্ট দিয়ে জলসেচ করতে সুবিধা হবে। শুধু সিজনেল বাঁধ এবং স্লুইচ গেট দিয়ে আমরা সেচের ব্যবস্থা করতে পারবো না।

কারণ আমার যে অভিজ্ঞতা আছে তাতে দেখেছি যে কুলাইছড়ায় একটা স্লুইস গেট ছিল সেটা বন্ধ হয়ে আছে। নদীর তীরে এমন অবস্থা হয়েছে যে নদী ভাঙ্গতে ভাঙ্গতে ক্রমশঃ গভীর হয়ে আসছে সেখানে যখন বাঁধ দিতে যায় তখন সেটা পড়ে যায় স্লুইস গেট করতে গেলে সেটা আমাদের কতফুট নিচের থেকে তুলে নিতে হবে সেটা বুঝতে পারছি না। আর এই কারণে স্লুইস গেট দিয়ে ডিজেল মেসিনের সাহায্যে আমরা তাদের সাহায্য করতে পারবো না. যতদিন না আমাদের ইলেক্ট্রিসিটি আসছে। এখানে আরও উল্লেখ আছে যে ১৯৭৪—৭৫ সালে যেখানে মাছ উৎপাদন হয়েছে ৩,৩১২ মেট্রিক টন, এটা আমার বিশ্বাস, কারণ ঠিক জানিনা, ১৯৭৫—৭৬ সালে ৪.৪৩৬ মেট্রিক টন মাছ উৎপন্ন হবে আশা করা হচ্ছে। বছরে যদি এত মাছ উৎপাদন হয় তাহলে সেটা সুখের কথা। ত্রিপুরা পাহাড় পর্বত এলাকা তারমধ্যে এটা আবার একটা ছোট রাজ্য। তারপর স্যার. আরও দেখেছি যে ৫ম যোজনা কালের প্রথম ২ বছরে ৩,২১২টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। ১৯৭৬—৭৭ সালের কার্যসূচীতে আরও ২০০টি পরিবারকে ভূমি দান করার কথা আছে। আপনি রাইমারবাড়ী ও ধুমাছড়া গিয়ে দেখুন সেখানে ১০ একর জমিতে ফিসারী করা হয়েছে। তার পাশ দিয়ে রাস্তা দিয়ে গেলেই দেখতে পাবেন পাহাড় অঞ্চলের মধ্যে ৫০/৬৫টি পরিবার সেখানে স্কুল করা হয়েছে ফরেষ্ট ডিপার্টমেন্ট থেকে। সেখানে বিরাট একটি বাগান আছে, সেখানে পেপে, আনারস, কাঁঠাল, কলা প্রভৃতি গাছ আছে। এগুলো দেখলে মনে পড়ে এগুলো আমরা করছি না ফরেষ্ট ডিপার্টমেন্ট করেছে। এই ধরনের ত্রিপুরায় উন্নয়ন মূলক কাজগুলো করা হচ্ছে। কিন্তু আমি মাঝে মাঝে শুনি যে আমরা কিছু করি না। আর একটা কথা এখানে বলবো বলে এখানে ভাবছিলাম সেটা হচ্ছে পানীয় জলের সম্বন্ধে। পানীয় জল শুধু আর বিধান সভার কথা নয়. পানীয় জল হচ্ছে ব্লকের কথা। ব্লকে বি, ডি, সি, আছে, গাঁও সভা আছে। বি, ডি, সিতে আলোচনা হয় কোথায় কোথায় রিংওয়েল বা টিউব ওয়েল বসানো হবে। ই রিংওয়েল বা টিউব ওয়েল কোন গাঁও সভায় বসানো হবে সেটাও বি, ডি, সি, কমিটিতে কমিটিতে বসে আলোচনা করে ঠিক করা হয়। আর একটা কথা হচ্ছে রেশনকার্ডের ব্যাপারে। যাদের ৫ কানি জমি আছে তারা রেশনকার্ড পাবে না। ৫ কানি জমি যদি কারো থাকে আর সে যদি ভাল কৃষক হয় তাহলে সে ৫ কানি জমিতে অন্তত ৫০ থেকে ৫৫ মন ধান উৎপাদন করতে পারে। ৫০ মন ধানে তার অন্তত বৈশাখ মাস পর্য্যন্ত চলে যাবে। কাজেই এই কারণে তাকে রেশন কার্ড দেওয়া হোল না। যার ১০ কানি জমি আছে তার বাঁচার জন্য আমরা তাকে কি এস্যুরেন্স দেওয়া হোল। ধরুন আমার ১০ কানি জমি আছে কিন্তু আমি চাষ করতে পারিনি, আমার অসুস্থতার দরুন, আমার এক মুঠোও ধান নেই সেখানে কেন সরকার আমাকে ধারে সাহায্য দেবে না, আমি এগুলো বুঝতে পারি না। আর একটা জিনিষ এখানে উল্লেখ ছিল যে ত্রিপুরায় ধান নাকি দিতে পারছে না, যারা কৃষি করছে। এ জিনিষটা কি করে হোল আমি ঠিক বুঝতে পারছি না। বাজারে হয়তো ধান কিছু কম আমদানি হয়েছে। ধান বিক্রি করলে পরে লেভি দেওয়ার দরকার হয় না। কাজেই কৃষকরা বাজারে ধান আমদানি করে এবং গ্রামে পাইকারী হিসাবে বিক্রি করে। বিনা

পয়সায় দিয়ে দেয়, দাম নেয় না। তুমি এই ধান নিয়ে বাড়ীতে যাও, চাষ করো। প্রোকিউরমেন্টের সময়ে বাজারে প্রচুর চাল আমদানি হয়, আর তাছাড়া আমদানি হয় না। কারণ বড় কৃষকরা ধান বিক্রি না করে এই ছোট ছোট কৃষকদের কাছে চাল করে বিক্রি করে, সেই কারণে বাজারে আমদানি হয় না এবং ধান সংগ্রহের সময়ে সেই জন্য ধান পাওয়া যায় না। আর এছাড়া কেউ যদি ২/৩ সের ধান নিয়ে যায় খাওয়ার জন্য, জানিনা সেখানে কেউ নিষেধ করে কি না। আর সেখানে নিষেধ করার সাথে সাথে কেন জিজ্ঞাসা করলেন না, কেন নিতে পারলেন না। এই সমস্ত আজগুবি আলাপ হয়। এর মানে আমি বুঝলাম না স্যার। আর একটা কথা স্যার মাননীয় রাজ্যপালের ভাষণে আর একটা জিনিষ হোল যে ভূমি সংক্রান্ত আইন প্রয়োজন অনুসারেই যে সাব কমিটি করা হয়েছে, সেই কমিটি সেগুলি রূপান্তরের উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করেছেন। এখানে আছে "আনুমানিক ৩৫,২১৪টি ভূমিহীন কৃষি শ্রমিক পরিবারের মধ্যে এ পর্যন্ত ৩৬,৩৭৩টি পরিবারকে ভূমিদান করা হয়েছে"। এটা আমি না বলে পারি না যে ২টি বছরে ৩৬,৩৭৩টি পরিবারকে যে ভূমি দান করা হয়েছে সেখানে কত পরিমান ভূমি প্রত্যেককে দেওয়া হয়েছে এবং টোট্যাল কত ভূমি তাদের দেওয়া হোল সেটা এখানে উল্লেখ থাকলে আমি আরও খুশী হতে পারতাম। কারণ আমার চিন্তা হচ্ছে যে এই ত্রিপুরা রাজ্যের আয়তন—লংথরাই, আঠারোমুড়া, বড়মুড়া পাহাড়, এদিকে শহর টাউন, নদী নালা, স্কুল মাঠ, বাজার, রাস্তা ছড়িয়ে আছে। এছাড়া এই সব এরিয়া আগে জোতদার, অতীতে জুমিয়া পুনর্বাসন, ভূমিহীন পুনর্বাসন, উদ্বাস্তু পুনর্বাসন বাদ দিলে পরে আমাদের ত্রিপুরার আয়তন আর কি থাকাব সেটা বুঝার সুযোগ পেতাম। কেননা আমার মনে হচ্ছে কমলপুর মহকুমায় যতটুকু এরিয়া, মাপ দিলে মনে হয় আয়তন যা আছে লংতড়াই ও আঠারোমুড়া পাহাড় পার হয়ে যাবে, কারন আমি জানি আমিন বাবুরা এক ঘরে বসে পুনর্বাসন দিতে গিয়ে বসে বসে ঠিক করলো কতটুকু জমি | ১০ কানি ; না, ১২ কানি হবে না, ঠিক আছে বাড়িয়ে লিখে দিন, তোমার কত হবে ১১ কানি হবে, না ১৩ কানি ছাড়া হবে না ? এইভাবে লেখা হচ্ছে। এইভাবে ঘরে বসে জমি এ্যালট হয়ে যায়। কে কতটুকু পেল না পেল, ৫ কানি পেল না ৭ কানি পেল এবং রেকর্ড এ কতটকু রইল এটার কোন ঠিক নেই। এই রকম ভাবে চলছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, কমলপুরে ১০ | ১২ কানি জমি একজন কেরানী বাবু নিয়েছেন, এই ধরনের কিছু ঘটনা ঘটেছে। আগামী সেটেলমেন্টে আমাদের এই সরকার আমাদের ত্রিপুরার রাজ্যের আয়তন যখন আমাদের সেটেলমেন্টের গজ ধরে মাপা আরম্ভ হবে তখন জুমিয়া পরিবারগুলির জন্য এমন দুঃখ লাগবে স্যার। কাজেই সুষ্ঠ চিন্তা করে যদি কোন ব্যবস্থা নেন স্যার, তাহলে ভাল হয়। আমি অনুরোধ করবো আর ২০,৫৫৫টি পরিবারকে যাতে সুষ্টভাবে ভূমির ব্যবস্থা দেওয়া হয়। এই কথা বলে স্যার, আজকে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— আই কল অন প্রফুল্ল কুমার দাস।

**শ্রী প্রফুল্ল কুমার দাস :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় সদস্য সুনীল দত্ত মহাশয়, যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই ভাষণে আমি দেখতে পাচ্ছি যে যথাযথভাবে মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন যে বর্তমান সময় হচ্ছে স্বাধীন ভারতবর্ষের স্মরণীয় দিক পরিবর্তনকারী অধ্যায়। এই কথাটা যদিও আমরা উপলব্ধিতে আনি তাহলে আমরা দেখব সত্যিই ভারতবর্ষের জনমানব আমরা নানা বাঁধা বিপত্তির মধ্য দিয়ে অনেক সময় চলেছি ২৭ | ২৮ বছরের মধ্যে যাহা কিছু করার ছিল তাহাও হয়ত অনেকক্ষেত্রে করা সম্ভব হয়নি এবং সেই কারনেই জনমনে অশান্তি ও বিশৃঙ্খলা এবং দেশের স্বার্থ নষ্ট করার যে অপপ্রয়াস চলছে সেই সব অশুভ শক্তিকে দমন করে দেশকে ও দেশবাসীকে ঠিক ভাবে পরিচালনা করার জন্য আমি সরকারকে অনুরোধ করি। এবং এই পরিচালনা যেন সাময়িক না হয়। আমাদের প্রধান মন্ত্রী তিনি নূতন আশার আলো জ্বালাবার জন্য অর্থনৈতিক কর্মসূচী রূপায়ণ করেছেন। আজকে যে অর্থনৈতিক ও সামাজিক রূপায়ণের জন্য মাননীয় গভর্নর যে কথা বলতে চেয়েছেন আমি তার সঙ্গে একমত। আজকে দেশের মধ্যে একটা গতি ও চেতনা নূতন ভাবে সঞ্চারিত হয়েছে। এবং সেই চেতনা ও সেই গতিকে অব্যাহত রেখে আজকে সফল রূপায়ণ করতে হবে। যদিও তিনি তার উদার মন নিয়ে বলেছেন এবং সমস্ত দেশের প্রশাসন এই পরিকল্পনা রূপায়ণে সক্রিয়। এবং গত বছরের সমস্ত পরিকল্পনাগুলি সফল ভাবে রূপদান করেছে। ত্রুটি বিচ্যুতি যে কিছু হয়নি তা নয়। এটা সত্যিকথা যে নূতন গতি এবং নূতন চেতনা কর্মক্ষেত্রে প্রয়োজন। কিন্তু তাহলেও এই কথা আমরা বলতে পারি না যাদেরকে আমরা প্রতিক্রিয়াশীল বলে চিহ্নিত করেছি সেটা প্রশাসনিক স্তরে বা বিভিন্ন পার্টির মাধ্যমে সমাজের বিভিন্ন ক্ষেত্রে, ব্যবসায়ীদের ক্ষেত্রে, চোরা কারবারীদের ক্ষেত্রে যে একটা নূতন আইন বা দেশের মধ্যে ইমার্জেন্সী ঘোষণার সঙ্গে সঙ্গে সেই সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তি, মেশিনারী ব্যুরোক্রেসির মেন্টালিটির সমস্ত লোকজন, বড় কর্মচারী, আমি ব্যুরোক্রেসি বলছি না, আমি বলছি যে মানসিকতা দেশের অগ্রগতিতে, দেশের গরীব মানুষদের মিনিমাম প্রয়োজন মিটানোর পথে অন্তরায় সৃষ্টিকারী আমি তাদের কথা বলছি, তারা একেবারে সাধু হয়ে গেছে এইটা আমি বিশ্বাস করি না আমাদের ভূমি সংস্কার পরিকল্পনায় আমরা যথেষ্ট এগিয়ে গেছি। ৪৫,২১৪টি ভূমিহীন পরিবারের মধ্যে ১৬,৩১৩টি ভূমিহীন পরিবারকে ভূমি দেওয়া হয়েছে। আর সেখানে প্রায় ২০,৬৬৫ টি পরিবারকে বাস্তুভিটা দিয়েছেন। আজকে যদি অর্থনৈতিক প্রোগ্রামের দিকটা আমরা দেখি তাহলে এইটা শেষ কথা নয় যে আমরা জমি দিয়েছি। কি পরিমাণ জমি দিয়েছি এবং কাকে কতখানি এবং তার খাওয়া পরা ইত্যাদি ক্ষেত্রে তারা স্বাধীন দেশে স্বাধীন নাগরিক, ইত্যাদি ক্ষেত্রে আমরা তার মিনিমাম প্রয়োজন কতটা মেটাতে পেরেছি। আজকে সেই জন্য আমাদের সমাজের যারা সবচেয়ে সুবিধাবাদী তাদের সঙ্গে যে পার্থক্য সাধারণ মানুষের সেই পার্থক্য আমরা কতটুকু কমাতে পেরেছি। গত এক বছরের মধ্যে ত্রিপুরার ক্ষেত্রে আমাদের শুভ প্রয়াস যথেষ্ট ছিল। এইগুলি স্বীকার করে নিয়ে আমি বলবো যে আজকে আমরা দেশের মানুষের জন্য কি করতে পেরেছি ?

আমরা পরিকল্পনার মাধ্যমে এগিয়ে যাব। সরকারের সম্বন্ধে সাধারণ মানুষের ধারনা আগে যা ছিল তা অনেক পালটিয়ে গেছে! এই যোসনারা যে ধারা ছিল সে ধারার আমরা পরিবর্তন করতে পেরেছি কিনা, সেটা আমাদের বিচার করে দেখতে হবে। গ্রামের মানুষ যে রাস্তা চেয়েছিল সেখানে স্কুল চেয়েছিল, সেখানে একটা ভালো ডাক্তারখানা ও ডিসপেনসারি চেয়েছিল, সেখানে আমরা দেখব যাতে এইগুলির ব্যবস্থা ভালভাবে করা যায়। সেইদিক থেকে আমি উল্লেখ করতে চাই, একটা গ্রামের দিকে যদি তাকাই তাহলে দেখব এই ষ্টেটিষ্টিক্স থাকা সত্বেও আমরা দেখব গ্রামের মানুষ একটা রাস্তা চেয়েছিল, স্কুলের সংস্কার চেয়েছিল, একজন ভাল শিক্ষক ভাল লেখাপড়া শিখায়, ফাঁকি নেই, সেইরকম আশা করেছিল, আমরা সেখানে দেখব একটা ডিসপেন্সারী আছে, ডাক্তার নেই, কম্পাউণ্ডার দিয়ে সেটা চলছে, ডাক্তার যাওয়ার ব্যবস্থা সেই আশা করেছিল, বিশেষ করে ইমার্জেন্সী ঘোষণার পর, অর্থনৈতিক প্রগ্রামের পর তাদের আশা আরও অনেক গুণ বেড়ে গেছে যে এই সমস্ত সুযোগ সুবিধা তারা পাবে। সেই সংগে আশা করেছিল যে আমাদের রিলিফ সংক্রান্ত ব্যাপারে যে সমস্ত আমাদের অগ্রগতির পক্ষে--মহাজনের ঋণ বা অন্যান্য ঋণ যা আমাদের অগ্রগতির পক্ষে অন্তরায় সৃষ্টি করেছিল সেই অসুবিধা দূর হয়ে যাবে, এই ধরনের প্রত্যাশা তারা করেছিল কিন্তু আজকে আমরা যদি আমাদের দিকে তাকাই, সরকারকে পুরাণো ঋণ আদায় করতে হবে, তারপর আমাদের গরীব গ্রামবাসীদেরকে আমাদের মহাজনের শোষণ থেকে মুক্ত করতে হবে, তার জন্য মহাজনী ঋণ মকুবের জন্য আমরা আইন এনেছি—আইন পাশ করেছি যেটা রাষ্ট্রপতির অনুমোদনের জন্য রয়েছে। সেই ক্ষেত্রে আমরা দেখব যে মাননীয় গভর্ণর উল্লেখ করেছেন যে এই ত্রিপুরা রাজ্যে যোগাযোগ প্রসংগে বলতে গিয়ে তিনি বলেছেন যে যোগাযোগ ব্যবস্থা অপ্রতুলতা, এবং যাতায়াতের দুর্গমতা কৃষি উন্নয়ন এবং শিল্প উন্নয়নের ক্ষেত্রে অন্তরায় সৃষ্টি করে আছে, সেদিকে নজর রেখে আমি বলতে চাই আজকে এই অসুবিধা দূর করার প্রত্যাশা, আমরা যদি দূর করতে না পারি, তাদের মনে শুধু আশাই জাগাতে পেরেছি, অন্যদিকে দেখতে পাচ্ছি মহাজনের ঋণ মকুব করার ফলে একাংশ, তারা ঋণ পাবে, সেটা সত্যি কথা কিন্তু এটাও সত্য আজাক সর্বভারতীয় সমীক্ষা রিপোর্টে যে তথ্য দেখা যাচ্ছে, কৃষকরা যে ঋণ পাচ্ছে কৃষি উন্নয়নের জন্য তার এক তৃতীয়াংশ মাত্র ব্যাংক বা অন্যান্য ফিনান্স করপোরেশান বা অন্যান্য অর্গেনাইজেশনগুলি দিচ্ছে, আর দুই তৃতীয়াংশ তার মোট আপ করছে অন্যান্য সংস্থা থেকে মহাজন বা এই জাতীয় অন্য লোক থেকে সংগ্রহ করছে। কেন না ঋণ দেওয়ার ব্যাপারে যে সমস্ত হার্ডল আছে, ব্যাংকের নীতিগত বা যে সমস্ত প্রসিডিউরেল ডিফেক্ট আছে, কড়াকড়ি আছে, জমি রেকর্ড করা থেকে আরম্ভ করে সাফিশ্যান্ট ষ্টাফ না থাকা, কোন কোন জায়গার দুর্গমতা, ইনসপেক্টর ষ্টাফ এর অভাব, যে সমস্ত হার্ডল আছে, ব্যাংক তাদের সময় মত ঋণ দিতে পারছে না, সেইজন্য মহাজনের থেকে তাদের ঋণ নিতে হয় প্রয়োজনের সময়, কিন্তু প্রয়োজনের সময় মহাজন তাদের ঋণ দিবে না, যেহেতু এইধরণের একটা অর্ডিন্যান্স হয়ে গেছে। সর্বভারতীয় রিপোর্টে যদিও এক তৃতীয়াংশ বলা হয়েছে, ত্রিপুরার ক্ষেত্রে সেটা অনেক গুণ বেশী সেটা দুই তৃতীয়াংশ নয়, আমি বলব শতকরা ৮০ ভাগ, তারা

পেয়ে থাকে মহাজন থেকে এখন পর্যন্ত। এই যে ষ্টেটিষ্টিক আমার মনে হয় এ্যাকিউরেটলী না বলতে পারলেও আমি কাছাকাছি বলব, অন্তত: শতকরা ২০ ভাগ প্রয়োজন ব্যাংক থেকে লোন নিয়ে মেটায়, আর অন্য ৮০ ভাগ তারা অন্যান্য সোর্স থেকে মেটায়। আজ তারা সেটা মেটাতে পারেনা কাজেই দিন দিন তাদের দুর্দ্দশা বেড়ে চলেছে। তথাপি ঋণ—মহাজনি ঋণ মকুবের পর বিভিন্ন ব্যাকেঁর মাধ্যমে, বিভিন্ন ব্রাঞ্চ খোলার ফলে তারা ঋণ পাচ্ছে, ঋণ নেওয়ার সুযোগ সুবিধা পাচ্ছে সেটা অস্বীকার করার উপায় নাই। সংগে সংগে একথাও বলতে হচ্ছে যে তাদের মনে যে আশা ভরসা জাগাতে পেরেছি- বাই প্রমালগেটীং দি ইমাজেন্সী এবং ইক-নমিক প্রগ্রামের মাধ্যমে সেই আশা আমরা কতখানি মেটাতে পেরেছি বা মেটাতে পারি নাই, সেটা আমাদের দেখতে হবে। কতখানি আশা ভরসা আগামী দিনে মেটাতে পারব, না শুধু ফ্রাষ্টেশান তাদের মনে নতুন করে সৃষ্টি করব সেটা আমাদেন দেখার বিষয়। আজকে আমরা দেখছি যে আমাদের সরকার ঋণ আদায়ের ক্ষেত্রে—যে কৃষককে নতুনভাবে ঋণ দেওয়ার ব্যবস্থা করেছে, ব্যাংকের অসুবিধার জন্য প্রয়োজনীয় সময় তারা ঋণ পাচ্ছে না। অর্ডিনান্স করার ফলে একদিকে তাদেয় বেনিফিট হয়েছে, অন্যদিকে আজকে মহাজনের কাছ থেকে তারা ঋণ পাচ্ছে না, ফলে আজকে তারা দুর্দ্দশাগ্রস্থ সেই ক্ষেত্রে কৃষক যারা আজকে পাচ সাত বছরের খাজনা বাকী পড়েছিল, তার হয়তো দেওয়ার সামর্থ্য ছিল সে দিতে চেয়েছিল, কিন্তু সামর্থ্য থাকা সত্বের সরকারের ডিসিশান না হওয়ার ফলে সে দিতে পারে নাই, ফলে তার খাজনা একসংগে জমে গেছে, কিন্তু খাজনা তার থেকে আদায় করতে হবে। এই ধরণের আরেকটা লোক সেই বছর দশেক আগে কোন কোন ক্ষেত্রে দেখা গেছে যে, সে হয়তো আগে কৃষি ঋণ নিয়েছিল ৪০০ টাকা, এখন সেটা সুদে আসলে ৭০০/৮০০ টাকা হয়ে গেছে, সেটা এখন তার থেকে আদায় করতে হবে, অন্যদিকে দেশের বৃহত্তর স্বার্থে তাকে লেভি দিতে হবে। কিন্তু সবটাই আইনের ব্যাপার, সবটাই দেশের সমৃদ্ধির পক্ষে সহায়কের ব্যাপার, সবটাই গনতান্ত্রিক সমাজবাদের, জাতীয় উন্নয়নের সহায়কের ব্যাপার, তাহলেও বাস্তবে আমরা দেখছি তাকে যে আশা দেওয়া হয়েছিল, তার সেই আশা প্রত্যাশা মেটানোর ক্ষেত্রে আমরা কতটা করতে পেরেছি। এইভাবে আমি ডাক্তার দেওয়ার কথা বলতে পারব, এইরকম হাসপাতাল, ডিস্পেনসারীর নাম আমি বলতে পারব, প্রাইমারী ইউনিট-এর নাম বলতে পারব, যেখানে ডাক্তার বিহীন, কম্পাউণ্ডার দিয়ে চলেছে। যেমন তুলাকোনা বা সোনাতলার নাম বলতে পারব, সেখানে যথেষ্ট রোগীর ভীর হয়, ডাক্তার পাচ্ছে না। সরকারী প্রয়াস, প্রযত্ন থাকা সত্বেও টেকনিক্যাল ডিফিকালটির জন্য বা প্রসিডিউর‍্যাল ডিফিকালটির জন্য আজকে তারা প্রয়োজনের সময় সেই ডাক্তার পাচ্ছে না। সেই সংগে এটাও বিচার্য্য যে ৭০০ বর্গ মাইল বর্ডার ত্রিপুরা রাজ্যের, সেই বর্ডারে বাংলা-দেশের এটা এই রাজ্যের ট্রাডিশন্যাল এই বর্ডারে চোর ডাকাত ব্ল্যাকমার্কেটিয়াররা বাস করে, যারা হামেশাই বর্ডারের ৬ মাইল রেডিয়াসের মধ্যে যারা বাস করে, ত্রিপুরার অর্দ্ধেক জনসাধারণ কন্তার করছে, সেই জনসংখ্যাকে যেভাবে ডিসটার্ব করছে,—তাদের ধান কেটে নিয়ে যাচ্ছে, তাদের-গরু চুরি করে নিয়ে যাচ্ছে, এই অবস্থায় তাদের রেহাই দেওয়ার জন্য ব্যবস্থা করতে পারছিনা। অন্যদিকে ব্যাংকের বেনিফিট আসার পর আমাদের গভর্ণমেন্টের যে রেভিনিউ

ডিপার্টমেন্ট এস, ডি. ও, মারফত যে কৃষিঋণ দিতেন সেটা বন্ধ হয়ে গেছে। সুতরাং বাস্তবে এটা আমাদের দেখার বিষয়। আমাদের কৃষকের উন্নতি করতে হবে, কৃষির উন্নতি করতে হবে এটা আমাদের ইকনমিক প্রগ্রামের ফার্ষ্ট ক্রাইটারীয়ান। আমাদের উৎপাদন বৃদ্ধি করতে হবে, এবং তার জন্য কৃষককে সুযোগ দিতে হবে। সুতরাং সেই দিক থেকে এই জিনিষটা লক্ষ্যনীয়। কৃষি ঋণের ক্ষেত্রে যেমন আমরা একটা বৈপ্লবিক ষ্টেপ নিয়েছি, ল্যাণ্ড রিফরমস আরম্ভ করে আমাদের কৃষি ঋণ মকুব, মহাজনী ঋণ বন্ধ, ব্যাংক থেকে ফিনান্‌স করার জন্য ব্যাংকের প্রসার এই সমস্ত ব্যাপার যেমন নিয়েছি, অন্যদিকে আমরা তাদের বাস্তব যে ডিফিকালটি আছে, সেগুলি অপসারণের চেষ্টাও আমাদের করতে হবে। অন্যদিকে আমরা আরও লক্ষ্য করব, আজকে গ্রামে পানীয় জলের ব্যবস্থা করার কথা মাননীয় গভর্ণর বলেছেন, অনেক আশা দিয়েছেন এবং অনেক সফলতার কথা বলেছেন তিনি, তার সংগে আমি একমত। সেই সংগে আমি একথাও বলতে চাই যে গ্রামের মানুষকে পানা ডোবার জল খেতে হয়, কারণ টিওব ওয়েল, রিং ওয়েল সব অকেজো হয়ে পড়ে আছে দুই মাস যাবত, বি, ডি, ও—কে বার বার বলে ধর্ণা দিয়েও তার কোন ব্যবস্থা হয় না। এইভাবে রিংওয়েল অনেক আছে, যেগুলি সংস্কারের অভাবে এইগুলি থেকে সময়মত জল পাওয়া যায় না। এই অবস্থায় অনেক দুর দুর থেকে মেয়ে ছেলেরা কষ্ট করে টিলা বেয়ে জংগল পথে পানীয় জল আনতে হয়, সেই জল শুধু খাওয়ার জন্যই নয়, রোগীর সেবা, রোগীর ঔষধ খাওয়া থেকে সুরু করে তার মাথায় জল দেওয়া পর্যন্ত এই জল থেকে ব্যবস্থা করতে হয়, কাজেই সেটা পর্য্যাপ্ত নয়। যেটা আমাদের বেশী দরকার—পানীয় জল আমাদের মিনিমাম প্রয়োজন, এখানে রাজ্যপাল জলকে বিশেষ প্রয়োজনীয়, অপরিহার্য্য, প্রাথমিক প্রয়োজন বলে উল্লেখ করেছেন পানীয় জলকে। কাজেই এই প্রাথমিক প্রয়োজন সম্পর্কে আমরা যারা গ্রামে, গঞ্জে যাই, আমাদের কাছে যখন তারা বলে আমাদের আধা মাইলের মধ্যে পানীয় জলের সুব্যবস্থা নেই, যেটা টিউব ওয়েল, রিংওয়েল ছিল, অকেজো হয়ে পড়ে আছে, আজকে বিধান সভায় আমি বলছি; যারা জনপ্রতিনিধি আছেন, এটা অতি নগ্ন ঘটনা, ত্রিপুরা রাজ্যের অনেক জায়গায়—যেমন ওয়াটার সাপ্লায়ের প্রাচুর্য্য আছে, প্রয়োজনীয় পাওয়া যাচ্ছে না, তেমন অবস্থাও বিদ্যমান আছে, এই যে ডিফারেন্‌স তাকে আমাদের কমিয়ে আনতে হবে। একদিনে বা একমাসে আমরা পারবনা, কিন্তু এটা আমাদের সিরীয়াসলী চিন্তা করতে হবে। সিরীয়াসলী চিন্তা করার জন্য আমাদের যে বৈপ্লবিক একটা পরিবর্তন, যুগান্তকারী পরিবর্তন তার দ্বারা আমাদের অন্তঃটাকে পাল্টে দিতে হবে। সুতরাং সেইদিক থেকে আমাদের সেই পরিবর্তনের সংগে আমাদের কথায় পরিবর্তন না এনে, মনের, হৃদয়ের পরিবর্তন আমাদের দরকার। কিন্তু ইমারজেন্‌সী হঠাৎ করে হৃদয়ের পরিবর্তন করে দেবে এরা যারা বিশ্বাস করেন তারা ভ্রান্ত। সুতরাং আমি বলব যে বিভিন্ন রাজ্যে আমরা দেখেছি যে অদক্ষতার জন্য অনেককে বিদায় নিতে হয়েছে, চোরাকারবারীদের অনেককে শাস্তি পেতে হয়েছে। আমার মনে হয় ত্রিপুরা রাজ্যে এই বিষয়ে আরও খতিয়ে দেখা দরকার। সেদিন মুখ্যমন্ত্রীদের সভায় বেনামীতে বাড়ী জমি রাখা, বেনামীতে লেনদেন বন্ধ করার বিষয়ে আলোচনা হয়েছে। সুতরাং আজকে যারা রূপকার

তাদের মধ্যে দুর্নীতি আছে কিনা সেটা দেখার জন্য একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করা দরকার। অন্যান্য রাজ্যে যেমন হয়েছে, ২০ দফা অর্থ-নৈতিক ব্যবস্থা কার্য্যকরী করার জন্য কোথাও কোথাও প্রদেশ লেভেল হয়েছে, সব রাজ্যে হয়নি কোন কোন রাজ্যে হয়েছে, আবার সর্ব্বভারতীয় ক্ষেত্রেও হয়েছে। কিন্তু ত্রিপুরার ক্ষেত্রে হয়েছে বলে আমি জানি না। সুতরাং আজকে এইসমস্ত ক্ষেত্রে আমরা দেখি বৈপ্লবিক যে পরিবর্তনের কথা আমি বলছি, যে অধ্যায়ের কথা আমরা বলছি সেই অধ্যায়কে সফলভাবে রূপদান করতে না পারলে প্রধানমন্ত্রীর এই স্বপ্ন ব্যর্থ হতে বাধ্য। সুতরাং সেই সংগে আমরা বলতে চাই যে আমাদের কৃষকদের উন্নয়নের জন্য আর একটা বিষয়ের প্রয়োজন। সেটা হচ্ছে ইরিগেশান ব্যবস্থা। ইরিগেশান অনেক জায়গায় সফল হতে পারছে না। তার কারণ হচ্ছে আমাদের পাওয়ারের অভাব। সেই পাওয়ার সম্পর্কেও আশ্বাস দিয়েছেন যা নাকি খুবই গুরুত্বপূর্ণ। এটা কৃষি উন্নয়নে এবং শিল্প উন্নয়নে খুব সহায়ক হবে বলে আমার মনে হয়। ডুম্বুর বিদ্যুৎ প্রকল্প হবে যেটা নাকি ১০ মেগাওয়াট শক্তি সম্পন্ন, আর গ্রামীন বিদ্যুৎ প্রকল্প পর্যত ২২৭টি গ্রামে ১,৫৫ লক্ষ টাকা ব্যয়ে যে পরিকল্পনা গ্রহণ করেছেন আগামী বৎসরে সম্প্রসারিত করার জন্য, গোমতী জল বিদ্যুত বাঁধ যেটা আগামী বৎসরে কমপ্লিট হবে বলে সরকার আশ্বাস দিয়েছেন সেটা অ্যাগ্রিকালচার এবং ইরিগেশানের পক্ষে খুব সহায়ক হবে। তারপর আমাদের যে আণ্ডার গ্রাউণ্ড ওয়াটার, তারপর সারফেস ওয়াটারকে আমরা কিভাবে কাজে লাগাতে পারি, অন্যদিকে সোজন্যাল বাঁধ আছে, তারপর আর একদিকে মাইনর ইরিগেশানের যে সমস্ত ফরম্যালিটিজ করতে হয় সেই সমস্ত করতে গিয়ে মাইনর ইরিগেশান সফল হতে পারে নাই। পাওয়ার তার একটা কারণ। একজন মাননীয় সদস্য বলেছিলেন যে এই সমস্ত প্রকল্প অনেকগুলি পড়ে আছে ডিজেল চালিত মেসিনের জন্য, পাওয়ারের অভাবেও অনেক সময় পড়ে আছে যার জন্য কৃষি সফল হতে পারছে না। কাজেই এই সমস্ত দিক দিয়ে আমরা লক্ষ্য রাখব যে মাননীয় রাজ্যপাল যে আশা প্রকাশ করেছেন আগামী দিনে সেটা যাতে বাস্তবে যাদের জন্য লক্ষ্য করে এটা রচিত হয়েছে সেটা যাতে বাস্তবে পরিণত করা যায় এবং যে সমস্ত বাধা আমরা উল্লেখ করলাম সেগুলি যাতে বিবেচনা করা হয়। সেই সংগে আমি এটাও বলতে চাই যে ত্রিপুরার শিল্প ক্ষেত্রে আমাদের অগ্রগতি, সেটা বৃহৎ শিল্প যেগুলি বলা হচ্ছে পাট এবং পেপার, এইগুলি যদি আমাদের সম্ভব হয়ে উঠে তাহলে শিল্পায়নের ক্ষেত্রে এবং আমাদের কর্মসংস্থানের ক্ষেত্রে একটা বিরাট সাফল্য এনে দেবে। কিন্তু তার আগে আমি বলতে চাই এইগুলি তদন্ত করে দেখা দরকার সেখানে ছোট্ট একটা ম্যাচ ইণ্ডাষ্ট্রি বাঁচতে পারে না ত্রিপুরা রাজ্যে, যেখানে কাঁচামালের অভাব নাই, যেখানে কাঁচ ইণ্ডাষ্ট্রীর শৈশবাবস্থায় মৃত্যু হয়, সেই অবস্থায় এই ছোট খাট ইণ্ডাষ্ট্রিগুলি কেন বাঁচতে পারছে না ? অথচ ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেণ্ট লক্ষ লক্ষ টাকা খরচ করছে। তারা যদি ছোটখাট একটা চায়া গাছও বাঁচাতে না পারে তাহলে ওর ইউটিলিটির ব্যাপারে সাধারণ মানুষের মনে প্রশ্ন জাগাটা স্বাভাবিক। কাজেই এই সমস্তের পরিপ্রেক্ষিতে আগামী দিনের যে বৈপ্লবিক চিন্তাধারা তার সংগে সঙ্গতি রাখার জন্য আমি অনুরোধ করব এবং আমাদের অর্থনীতির সুফল সকলের কাছে পৌঁছে দিতে হবে। আমরা শুধু কাজ করে যাচ্ছি এটাই বড় কথা নয়, এর সুফলও পৌঁছে দিতে হবে এবং

আপনারা আপনাদের কাজ সফল করুন এবং আমাদের সকলের কাছে এটা পৌছে দিন। বাঞ্ছিত পরিমাণে পৌছে না দিতে পারলেও আমরা কিছুটা পৌছে দিতে পেরেছি এটা সত্যি কথা। সেখানে নুতনভাবে যেন হতাশার সৃষ্টি না হয়। সেজন্য গভর্ণরের আবেদনের মতই আমিও আবেদন রাখছি যে আত্মতুষ্টির কোন কারণ নাই। আমাদের প্রধান মন্ত্রী ইন্দিরাগান্ধীর স্বপ্নকে বাস্তবায়িত করতেই হবে।

**Mr. Dy. Speaker** :— This House stands adjourned till 2 p.m. The Member speaking will have the floor.

**মিঃ ডেঃ স্পীকার** :— আই ওড কল অন শ্রীপ্রফুল্ল কুমার দাস।

**শ্রীপ্রফুল্লকুমার দাস** :— মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কর্মসংস্থানের কথা বলতে চেয়েছিলাম। এজন্য বিভিন্ন পরিকল্পনা রূপায়নের মাধ্যমে যাতে ফিনানসিয়াল ইয়ারে যেটুকু কর্ম সংস্থানের ব্যাপারে যে আশা প্রকাশ করা হয়েছিল আমার মনে হয় কোন অযাচিত কারণে আমরা পাই নাই। কারণ আমি জানি না যেখানে গত বছরের আগের বছর বা তার আগের বছর যে পরিমাণে বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছিল এবং তার সঙ্গে সঙ্গতি রেখে গত বছর, ১৫-১৬ সালে এই আর্থিক বছরে কর্মসংস্থানের যে আশা ব্যক্ত করা হয়েছিল রাজ্যপালের ভাষণে এবং বাজেট বক্তৃতার মধ্যে যে চরাচরিত ফল তা আমরা লাভ করতে পারিনি, সেটি জানি না তথাপি কর্মসংস্থান অনেক ক্ষেত্রেই হয়েছে সেটিও ঠিক। তাহলে আজকে আমাদের যে কথা আমরা রেখেছিলাম সেই কথা অনুযায়ী কর্মসংস্থানের ব্যবস্থা কেন করতে পারিনি সেটি আমাদের খতিয়ে দেখতে হবে এবং আজ থেকে তিন মাস, চার মাস আগে সেই বেকারদের বিরাট সংখ্যক ইন্টারভিউ নিয়েছে। সেই ইন্টারভিউ একটা পার্ট জব ফরম সাবমিট করার জন্য যে ডিরেকশান দেওয়া হয়েছে তা জমা দিয়েও তাদের চাকুরী হচ্ছে না, আমার মনে হয় যে, সরকার যেভাবে আশা করেছিলেন এবং যে আশা নিয়ে তাদের জব ফরম জমা দেওয়ার জন্য ডিরেকশান দেওয়া হয়েছিল সে আশা বাস্তবে রূপান্তরিত করার জন্য হয়তো কোন অন্তরায় আছে, কিন্তু ওরা আশার বশে আছে যে জব ফরম জমা দিয়েছি, তাদের মনে একটা আশার সৃষ্টি করা হয়েছে এবং সে আশা নিয়ে তারা বসে আছে এবং এইভাবে যদি তারা দীর্ঘদিন বসে থাকে তাহলে সরকারের এই প্রয়াস যতই শুভ হোক না কেন, এই সম্পর্কে আজকে অর্থ-নৈতিক দুর্দশা পারিবারিক অভাব অনটন তাদের এই আশাকে নৈরাশ্যে পর্যবসিত করবে এবং নৈরাজ্যের ক্ষোভ থেকে অনেক বিশৃখলার সৃষ্টি হয়। কাজেই সেই দিকে লক্ষ্য রেখে আমাদের সীমিত ক্ষমতার মধ্যে যদি ম্যাকসিমাম নাম্বারে আমরা থাকি সেদিকে লক্ষ্য রাখা দরকার। সেই সঙ্গে এবারের ভাষণে আমাদের মাননীয় রাজ্যপাল যে আশ্বাস দিয়েছেন যে পাঁচ হেক্টার জমিতে রাবার চাষ এবং ১০০ হেক্টার করে বাঁশ এবং সিট্রনালা চাষের যে প্রকল্প এগ্রিকাল-ডিপার্টমেন্ট এবং ডেভেলাপমেন্ট করপোরেশান যেটি অনুমোদন দিয়েছেন যাতে করে এইগুলি হয়েছে। সেখানে লোকের কর্মসংস্থান হবে সেটি অত্যন্ত আশাপ্রদ এবং প্রশংসনীয় উদ্যাম এবং সেই উদ্যামকে সফল করে তোলার জন্য আমি আশা করি রাজ্য সরকার এগিয়ে আসবেন এবং কর্ম সংস্থানের ক্ষেত্রে যারা লেখাপড়া শিখে পাটিকুলাবলি ত্রিপুরার যেখানে শতকরা ৩০ ভাগ অনুন্নত উপজাতি

সম্প্রদায়-এবং যেখানে পরিসংখ্যান অনুযায়ী ৭১ সালে যেখানে একটি বিরাট সংখ্যক তপশীলি জাতি, বেকওয়াড, মাইনরিটি সেই সমস্ত ট্রাইবেল অংশে শিক্ষিত বেকারদের কর্ম সংস্থানের ক্ষেত্রে যথোচিত নজর দেওয়া হবে যদিও আমরা জানি যে অনুন্নত সম্প্রদায়গুলির জন্য একটা ট্রাইবেল ডেভলাপমেন্টের একটা সাব-প্লেনিং আছে ইন এডিশন্যাল জেনারেল প্লেনিং এর সঙ্গে নরম্যাল প্ল্যানিং যাতে করে আমরা আশা করতে পারি তার উন্নতি আরও ত্বরান্বিত হবে। সেই সঙ্গে এটাও যেন লক্ষ্য রাখা হয়, যেখানে আমরা প্রায় ৩১ হাজার জমিয়াকে পুনর্বাসন দিয়েছি বলে আমরা দাবি করি, সেসব ৩১ হাজার পরিবারের মধ্যে জমিতে এখন কতজন আছে, যে অর্থ নৈতিক দিক থেকে তার খাওয়া পড়ার ব্যবস্থা করতে পারছে না সে দায়িত্ব নিয়ে আমরা টাকা দিয়েছি জমি দিয়েছি কিংবা অন্যান্য আনুসাঙ্গিক জিনিসপত্র আমরা দিয়েছি কিন্তু আজকে আমরা সেই উদ্দেশ্য সফল করে তুলতে পেরেছি কিনা এবং তাদের অর্থ নৈতিক, খাওয়ার ব্যবস্থা একটা সুস্থ ব্যবস্থা, সুস্থ অর্থ নৈতিক পুনর্বাসন দিতে পেরেছি কিনা, এখানে এই ৩১ হাজারের মধ্যে কতজন জমিতে আছে, না সেগুলি বিক্রি করে দেওয়া হয়েছে। অনেক যন্ত্রনা, অনেক অভাব অনটনের মধ্যে এইগুলির পরিপ্রেক্ষিতে কেনইবা আমরা তাদের পুনর্বাসন দিই এই বলে যে আমরা আশা করেছিলাম এবং আশা করব তারা সুষ্ঠু নাগরিক জীবন এনজয় করার সুযোগ পাবে, সেই উদ্দেশ্য নিয়ে আমরা কাজ করছি। কেবিনেট পর্যায়ে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি করা হয়েছে সেটি আনন্দের বিষয় এবং সেটি এই জুমিয়াদের পুনর্বাসনের ক্ষেত্রে আমরা খতিয়ে কতখানি দেখেছি বা দেখবেন বা একেবারেই দেখেছেন কিনা। আমরা এখনও জানতে পারি নি। এটা সত্য কথা আজকে ট্রাইবেলদের মধ্যে কোন কোন ক্ষেত্রে যে অসন্তোষ দেখা দিয়ে। এই উগ্রপন্থীদের মধ্যে সেই ট্রাইবেল অসন্তোষকে কেন্দ্র করে আজকে প্রতিক্রিয়াশীল চক্রকে সুযোগ দিচ্ছে যে ত্রিপুরা রাজ্যে আন্তর্জাতিক ক্ষেত্রে বিশেষ একটা স্থান নিয়েছে বিশেষ করে বাংলা দেশের ভিতরে যে প্রশাসনিক পরিবর্তন, অর্থ নৈতিক যে পরিবর্তন বর্তমান অবস্থার এই পটভূমিতে ত্রিপুরা ছোট রাজ্য হয়েও তার গুরুত্ব আন্তর্জাতিক দৃষ্টিভঙ্গি থেকে কঠোর সে দিক থেকে আমরা যাতে পাহাড়ি রাজ্যে তার চোখে এই সমস্ত বিচ্ছিন্নবাদী মানুষের যেখানে প্রেরণা এবং যাদের একটিভিটিজ অত্যন্ত সক্রিয় এবং আমাদের সংগে এক সময়ে তারা ছিল। আজকে তারা একেবারে নিশ্চিহ্ন এবং নিঃশেষিত হয়ে গেছে এই কথা আমি বলতে পারি না সেগুলি আমাদের জন্য হয় নি সেই সমস্ত সাধারণ মানুষ তাদের অসন্তোষের নিয়ে যে প্রতিক্রিয়াশীল চক্র রচনা করেছেন, আমাদের ভারতবর্ষের নেতৃত্ব, ভারতবর্ষের প্রধানমন্ত্রী সেটাকে দমন করার জন্য নতুন প্রকল্প এনেছেন সেগুলির যেন রূপান্তরিত হয়। যে সাব-প্ল্যানিং করেছেন ৮ কোটি টাকা খরচ করে, শুধু টাকার কাজটা যেন অতীতের মত শেষ কথা না হয় সেগুলি সে টাকা খরচের মাধ্যমে যেন হয়। যাতে রিপিটেড না হয়, সেগুলি যাতে আমরা এভয়েড করে সুন্দরভাবে তাদের জীবনকে সুন্দর করে তুলতে পারি সে দিকে নজর রাখতে হবে এবং কেবিনেট সাব-কমিটিকে বলব তারা যেন এই সমস্যার ভিতরে যেন একবার দৃষ্টি দেয়। যেখানে আন্তরিকতা, পরিচ্ছন্ন মন, দরদ না থাকে, দক্ষতা যদি না থাকে তাহলে তাদের কাজ কিছু হবে না। আজকে আমি আবেদন করব, এটা সত্য কথা, সেটি আমরা আশা করতে পারি না, তথাপি চেষ্টারও ত্রুটি যেন না হয়। যেখানে আমরা বলেছি, যেখানে আপনার জনসাধারণকে বুঝিয়ে

দিতে হবে কেন আমরা পারলাম না, এটা তাদের বুঝা উচিত। তা হলে এই কাজ করার একটা বিচার আমরা করেছিলাম, কিন্তু সেই বিচারটা যার উপর তারজন্য এই বিচারকে আমরা করছি এবং বুঝতে হবে না কেবল সেটি আমার আত্মতৃপ্তি। আমার সাধ্যমত আমি যে ব্যক্তি সফল আমরা লাভ করেছি, সেখানে কাজ হবে না। বেকার সমস্যার প্রশ্নে আমি উল্লেখ করতে চাই এই ত্রিপুরা রাজ্যে বেকারদের সেলফ এ্যামপ্লয়মেন্ট স্কীমে অন্তত কয়েক হাজার লোককে ফিক্সড পেতে যেমন ১৫০ টাকা মাস মাহিনাতে নিয়োগ করা হয়েছে। নিয়োগ না করার চেয়ে নিয়োগ করাটা অত্যন্ত প্রশংসনীয়, এতে কোন সন্দেহ নাই। কিন্তু একট্রা লোককে কাজ দিয়ে, একটা গ্রেজুয়েট ছেলেকে ১৫০ টাকা মাহিনা দিয়ে তার বাড়ী থেকে অনেক দূরে ঠেলে দিয়ে এমন কি যেখানে নিম্ন মানের কর্মচারীরাও ১৫০ টাকার বেশী বেতন পায়, সেখানে তাদের মত এক একটা গ্রেজুয়েট ছেলেকে ১৫০ টাকা বেতন দিয়ে বাড়ী থেকে অনেক দূরে রেখে, তার মনের মধ্যে আশা জাগানো অত্যন্ত দুসাধ্য ব্যাপার। অবশ্য এর ফাঁকে ফাকে অন্যান্যদের রেগুলার পোষ্টে হায়ার স্কেল দিয়ে নিযুক্ত করে তাদের প্রতি কি ধরণের বিচার করা হচ্ছে, আমি বুঝতে পারছি না। কাজেই এখানে এর জন্য একটা বিচার থাকার দরকার এবং এর জন্য একটা সুষ্ঠু দৃষ্টিভংগী থাকার দরকার যেটা হচ্ছে নিরপেক্ষ। সুতরাং তাদের মধ্যে যারা দীর্ঘদিন ১৫০ টাকায় কাজ করে আসছে, তারা যাতে রেগুলার এ্যাপয়েন্টমেন্ট পায়, সেজন্য চেষ্টা করতে হবে। এছাড়া আধা খাইয়ে তাদের কাছ থেকে পুরা কাম আশা করব, সেটা আমরা যারা রাজ্য চালাই, আমাদের সেটা বুঝা দরকার। কারণ তাদেরও তো পরিবার আছে, তাদেরও তো সংসার আছে, তাদেরও বিদ্যাবুদ্ধি আছে এবং তারাও আমাদের মতই এই দেশের নাগরিক, সেই দিক চিন্তা করে এটা বিচার করতে হবে। আর সেইদিক দিয়ে বিচার করতে গিয়ে দেখা গেছে যে অনেক শিক্ষিত বেকার ব্যাংক থেকে লুন নিয়ে একটা স্কুটার সার্ভিস চালিয়ে তাদের অন্ন সংস্থানের ব্যাপারে চেষ্টা চালিয়ে যাচ্ছে। কিন্তু সেখানেও ভিহিক্যালের একটা নানারকম ঘেরাকলে পড়ে, সেই শিক্ষিত বেকাররা তার থেকে সরে আসতে বাধ্য হচ্ছেন। কারণ, এটা এখন তাদের কাছে আন-ইকনমিক হয়ে যাচ্ছে। কারণ তাদের যাত্রী বহনের জন্য যে তেল খরচ অন্যান্য মেন্টেনেন্স খরচ আছে, সেগুলি দিনের পর দিন বেড়ে যাচ্ছে। অর্থাৎ ব্যবসায়ী দৃষ্টিকোন থেকে বিচার করলে যেটুকু লাভ করার দরকার, তার জন্য যাত্রীর সংখ্যা কত হবে, সেই দৃষ্টিভংগি নিয়ে আজকে আমরা দেখছি যে যারা স্কুটার পরিচালনা করছে, তাদের ব্যবসা তাদের কাছে অ-লাভ জনক, আর সেই কারণে তারা এর থেকে সরে আসতে বাধ্য হচ্ছে। অথচ তারা যখন ব্যাংক থেকে লোন নেয় তখন তাদের থেকে আণ্ডার টেকিং নেওয়া হয়েছে যে তারা আর সরকারী চাকুরী পাবে না এবং তারা এই ব্যবসাটাকে তাদের চাকুরীর বিকল্প হিসাবে গ্রহণ করেছিল। কাজে সেইদিকে যদি আমরা নজর না দেই, তাহলে বিভিন্ন তেমুহনী বা চৌমুহনীতে যারা ব্যবসা বাণিজ্য চালিয়ে কোন রকমে পরিবার পরিজন মেন্টেইন করছিল, আজকে যদিও জিনিষটা খুব ভাল, শহরের সৌন্দর্য্য এবং পরিচ্ছন্নতা রক্ষার জন্য এই সমস্ত কর্ণারগুলিকে পরিস্কার পরিচ্ছন্ন রাখার জন্য ব্যবসায়িক দোকানগুলিকে তুলে দেওয়া হচ্ছে, এটা যেমন সমর্থন করি, সেই সংগে এটাও

আমরা আশা করছি, আজকে যে সমস্ত বেকার, এই ত্রিপুরা রাজ্যের আর্থিক অবস্থা আমরা জানি, কর্ম সংস্থান অত্যন্ত সীমিত, যেখানে নাকি ইণ্ডাষ্ট্রীয়েলাইজেশান বলতে কিছু নাই, এগ্রিকালচার করার যে স্কোপ ছিল, সেটাও কম, সেই অবস্থায় শিক্ষিত বেকারদের যে সেল্ফ এ্যাম্প্লয়মেন্ট-এর এই যে প্রয়াস, তা ব্যর্থ হয়ে যাচ্ছে। সে দিক থেকে এই টেম্পো স্কুটারের ব্যবসা যেটা করা হচ্ছে, সেটা সংখ্যানুপাতে যথেষ্ট নয়। কাজেই সে দিক থেকে বিবেচনা করে তারা যে ব্যবসা চাচ্ছিল, সেটা যাতে তাদের কাছে প্রফিটেব্যল হয় এবং তাদের অন্ন সংস্থানের পথে বাধা না হয়, সেজন্য সরকারের চেষ্টা থাকা দরকার। কারণ আমাদের টুয়েণ্টি পয়েণ্টের যে প্রগ্রাম তার ভিতরে যেমন পরিস্কার পরিচ্ছন্নতার ব্যাপার আছে, তেমনি আবার অন্ন সংস্থানের যে দায়িত্ব, সেটাও আছে। আমাদের অত্যন্ত দরদী মন নিয়ে এটাকে দেখতে হবে। আমাদের যতই সীমিত ক্ষমতা হউক না কেন, এরই মধ্যে আমাদের এগুলির বিষয় তলিয়ে দেখতে হবে। আজকে আমাদের অন্যান্য পরিকল্পনার যেমন দুগ্ধ পরিকল্পনার দ্বারা আমাদের গ্রামাণ কৃষকের এর গরীব অংশকে অর্থনীতিতে আরও গতিশীল করার জন্য যে প্রয়াস চল্‌ছে, সেটা খুবই অভিনন্দনযোগ্য, অন্য দিকে ক্ষুদ্র শিল্পকে রক্ষা এবং সৃষ্টি করার মধ্য দিয়ে যে চেষ্টা চালানোর কথা বলা হয়েছে সেগুলি ত্রিপুরার জন জীবনের উপর নিশ্চয় একটা পরিবর্ত্তন আনবে, আমাদের অগ্রগতির পথে একটা পরিবর্ত্তন আনবে, আমাদের অর্থনৈতিক কর্মসূচীর রূপায়ণে স্বার্থকতা এনে দেবে, এই আমি আশা করি। সেই সংগে আমি আরও আশা করব যে এগ্রিকাল্‌চার্যাল ডেভেলাপ্‌মেণ্টের ক্ষেত্রে কৃষকদের যে অসুবিধার কথা আমরা উল্লেখ করেছি, বাস্তবে সেটা দূর করার জন্য মাননীয় গভর্ণর মহাশয় নূতন আইনের কথা বলেছেন, সেটা হচ্ছে ত্রিপুরা কৃষি ঋণ দান নামে নূতন বিল এই বাজেট অধিবেশনেই আসছে। এই কৃষি দান বিলের মধ্য দিয়ে ব্যাংকগুলি থেকে আরও সহজ সর্ত্তে কৃষকেরা ঋণ পেতে পারে তার প্রয়াস চালানো হবে বলে আমরা আশা করছি। এখানে যে অসুবিধার কথা বলা হয়েছে, সেগুলি থাকবে না, কৃষকদের নূতন জীবন গড়ার, নূতন জীবনের সুখের স্বপ্ন দেখার সুযোগ তারা পাবে। এই আইনের সুষ্ঠ রূপায়ণের মধ্য দিয়ে, যথেষ্ট পরিমাণ ঋণ পাওয়ার মধ্য দিয়ে এবং তার দ্বারা আমাদের উৎপাদন বৃদ্ধির মধ্য দিয়ে, আমরা সেটা আশা করছি। সেই সংগে আজকে আমরা আরও আশা করব, গভর্ণর মহাশয় আমাদের আশা আকাঙ্খা পুরণের জন্য যে প্রতিশ্রুতি এবং আশ্বাস এখানে রেখেছেন এবং যে পরিকল্পনাগুলি রূপায়নের কথা তিনি বলেছেন, আমরা আশা করি ত্রিপুরায় কর্ম কর্ত্তারা এই প্রসাশনকে আরও সুন্দর, আরও পরিচ্ছন্ন, আরও জন দরদী করে গড়ে তোলার চেষ্টা করবেন এবং ভারতের কোটি কোটি গরীব মানুষের স্বপ্নকে বাস্তবে রূপায়িত করবার জন্য চেষ্টা করবেন। এই কথাগুলি বলে গভর্ণর মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, তাকে সমর্থণ জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে গভর্ণরের ভাষণের উপর বিতর্কের শেষ দিকটায় আমি উঠে দাঁড়িয়েছি কিছু বলার জন্য। এবার নিশ্চয় মাননীয় সদস্যরা লক্ষ্য করেছেন যে গভর্ণরের ভাষণে এমন কতগুলি দিক যেগুলি ত্রিপুরার উন্নয়নের জন্য

প্রয়োজন, সে দিকটাই উল্লেখ করেছেন এবং তার সংগে সংগে এই ত্রিপুরায় আগে কি হয়েছে, সেটারও উল্লেখ করেছেন এবং আর কি হবে তারও একটা সম্ভাবনা তার ভাষণের মধ্যে দিয়ে পরিস্কার হয়ে উঠেছে। কাজেই সমস্ত দিকটা বিচার বিবেচনা করে আমরা মোটামোটিভাবে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, তাকে স্বাগত জানাতে পারি। তার মধ্যে এমন কিছু অত্যুক্তি নাই যার সমালোচনা করা যায়, এমন কিছু বলা হয় নি বা বাদ যায় নি যে, যেটা নিয়ে আলোচনা করা যেতে পারে। যে সব প্রশ্ন রাখা হয়েছে এখানে মাননীয় সদস্যরা—সে সম্পর্কে আমার বক্তব্য কিছুই নেই। বক্তব্য শুধু এইটুকুই, রাজ্যপালের ভাষাটা নিশ্চয়ই তাঁরা ভাল করে পড়তে চেষ্টা করেছেন এবং ফাঁকির যে সম্ভাবনার কথা উল্লেখ করার চেষ্টা করেছেন, সেটা তারা এখানে বলেছেন। কিন্তু কেউ কেউ আবার এই সম্বন্ধে বলেছেন যে, এই যে আমরা চিরকাল শুনে আসছি এটা। আজকেও আমরা শুনছি। চিরকাল বলতে তারা কি বুঝেন তা আমি জানি না। আর যে অবস্থায় এবার আমরা বসেছি, এবারে বাজেট সেসান যেটা শুরু হয়েছে, এটা এমন একটা বিশেষ পরিস্থিতির মধ্যে আমরা বসেছি, তাতে আমার ধারণা আছে যে প্রত্যেকেই আমরা দায়িত্বশীল এবং পরিস্থিতি সম্পর্কে—যে পরিস্থিতির মধ্যে আমরা এসেছি। এখানে ফাঁকি দেওয়ার কথা নয়। এখানে প্রশ্ন রয়েছে কতটুকু করা হয়েছে বা কতটুকু করতে পারবো। এবং কোথায় কোথায় ত্রিপুরা রাজ্যের উন্নতির জন্য দরকার, সেটা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে বলে আমি মনে করি। এটাও দায়িত্বশীল ভাবে এই মনোভাব নিয়ে আলোচনা হওয়া দরকার। একটা কথা শুধু বলতে চাই, অনেকেই অনেক প্রশ্ন তুলেছেন। তারা তুলতে পারেন। প্রশ্ন তোলার মধ্যে অনেক কিছু রয়েছে। প্রশ্ন তোলা যায় না এমন কথা নয়। প্রশ্ন করা যায়। তাহলে রূপায়ন তৈরী করতে হবে যে কি হয়েছে, কতটুকু হয়েছে, কি ভাবে হয়েছে যা সমস্ত কিছু অ্যাক্সপ্লাইন করে বলা হয়েছে। কারণ এই জিনিসটা হচ্ছে বিশেষ পরিস্থিতির কথা। ইমারজেন্সির কথা আমি বলছি না। আমি বলছি যে, যে পরিস্থিতিতে আমরা বসেছি সেটা হচ্ছে ইম্প্লীমেন্টেশান। এটা কি ভাবে হচ্ছে তার জন্য আমরা প্রস্তুতি নেব। মাননীয় সদস্যরা যাতে আমরা নিজেরা মনে করতে পারি যে দেশ গড়ার কাজে আমরা লেগেছি। আমরা আমাদের মানসিকতা সে ভাবে তৈরী করেছি। তাদের কাছে আজকে ইম্প্লীমেন্টেশানের প্রশ্ন। ত্রিপুরার বাস্তব অবস্থাটা মাননীয় সদস্যরা প্রত্যেকেই জানেন। তাই আজকে আমরা যে অবস্থার মধ্যে বসেছি সেটাতে আমরা ইম্প্লীমেন্টেশান করতে পারবো, সে জিনিষটা আমাদের ভাবতে হবে। সেভাবে নিজেদের তৈরী করতে হবে। মানসিকতাটাকে তৈরী করে নিতে হবে। যদি তার মধ্যে কোন ফাঁকি থাকে তাহলে সব ইম্প্লীমেন্টাশান যেখানে, সেখানে এখন ওটা কথা নয় যে এখানে আমরা বড় বড় কথা বলছি বা রাজ্যপাল বড় বড় কথা বলে গেছেন। আজকে ইম্প্লীমেন্টেশানে ২০ পয়েন্ট প্রোগ্রাম আমরা আমরা সকলে উচ্চারণ করে যাচ্ছি। এই টুয়েন্টি পয়েন্ট প্রোগ্রাম, তাও আমাদের ঠিক করে নিতে হবে। কিন্তু ইম্প্লীমেন্টেশান করার জন্য কিভাবে কি করা যায় এটা দেখতে হবে। এটার সুযোগ করে নিতে হবে। যেখানে আমাদের প্রধানমন্ত্রী নিজে বলেছেন যে পাবলিকের, জনসাধারণের জন্যই টুয়েন্টি পয়েন্ট প্রোগ্রাম। এটা প্রাইম মিনিষ্টারের প্রোগ্রাম নয়। তিনি

বলেছেন। আমি খবরের কাগজে দেখেছি। এটা প্রাইম মিনিষ্টারের প্রয়োজনে নয়। এটা জনসাধারনের প্রয়োজনে। এই প্রোগ্রামের অর্থটা আমি যতটুকু বুঝি তাতে জনসাধারণের মধ্যে ইমপলীমেন্টশান করার দিকে টুয়েন্টি পয়েন্ট প্রোগ্রাম কার্য্যকরী করার জন্য জনসাধারণকে উৎসাহ করতে হবে। অতীতের অভিজ্ঞতা থেকে আমি বলতে পারি যে, জনসাধারণের দুঃখ, বেদনা, কষ্ট রয়েছে। রয়েছে তাদের জ্বালা যন্ত্রনা। এটা আমাদের সকলেরই দেখতে হবে। তবে যে কথাটা অনেক সদস্য এখানে উল্লেখ করেছেন, তারা বলছেন যে, মানুষের মনে একটা আশার সঞ্চার হয়েছে। আজকের পরিস্থিতে আশার সঞ্চার হয়েছে। কিন্তু যে কথা আমরা বার বার সেদিন এ্যাসেম্বলীতে পুণরাবৃত্তি করেছিলাম—সেটা তখন হাস্যাস্পদ মনে হয়েছিল আমাদের কাছে সেদিন। এতে আমরা বলেছিলাম, আমরা মানুষকে নৈরাশ্যের মধ্যে ঠেলে দিতে চাই না। জনসাধারণের মনে আমাদের আশা জাগতে হবে। আশা জাগতে হবে আমাদের কাজের মধ্যে দিয়ে। আজকে যখন সুযোগ এসেছে, মানুষের মনে আশার জাগার সুযোগ এসেছে তখন সেখানে আমরা কেন ইমপলীমেণ্টাশান চালু করতে পারবো না? আমি সেটা বুঝতে পারছি না। সেখানে প্রশ্নটা আসে কেন? ইমপ্লীমেন্টাশান হবে কেন? ইমপ্লীমেন্টা-হবে কি হবে না তার কেন সন্দেহ থাকবে? এই সন্দেহ কার উপর? সেটা আমাদের নিজেদের উপর--প্রত্যেকের প্রত্যেকের উপর। এই যে সন্দেহ প্রকাশ করা সেটা মনে হচ্ছে, আমার মানুষের উপর বিশ্বাস নেই বলেই করা হচ্ছে। মানুষের উপর যদি আমরা বিশ্বাস না রাখি তাহলে তাহলে আমাদের নিজেদের উপরও বিশ্বাস নেই। যেখানে প্রধান মন্ত্রী টুয়েন্টি পয়েন্ট প্রোগ্রাম দিয়েছেন, ইমারজেন্সী দিয়েছেন। তার সঙ্গে টয়েন্টি পয়েন্ট প্রোগ্রামের বিশেষ স্বার্থকতাও রয়েছে। ইমারজেন্সি অন্য কিছুর জন্য নয়। ইমারজেন্সি মানুষের জন্য নয়। এই ইমারজেন্সি ডিসিপ্লিন করার জন্য। টুয়েন্টি পয়েন্ট প্রোগ্রাম কেন করা যাবে না সেটা কথা নয়। টুয়েন্টি পয়েন্ট প্রোগ্রাম হচ্ছে অর্থনৈতিক দিকে মানুষের দৃষ্টিভঙ্গী ফিরিয়ে নেওয়ার জন্য এটা রাজনৈতিক প্রশ্ন নয়। এই প্রশ্নটা যদি ভালভাবে অনুধাবন করা যায় তাহলে আমরা বুঝবো আজকে যতটুকু আমরা জানি, আমরা জানি, আমরা যতই বলি না কেন, যত কথাই আমরা বলি না কেন অর্থনৈতিক দিক থেকে যদি আমরা স্বাবলম্বী না হতে পারি, অর্থনৈতিক দিক থেকে যদি ইমপ্লীমেন্ট না করতে পারি তাহলে দেশের উন্নতি হবে না। রাজনীতি দু দিন পরে করা যাবে। কিন্তু অর্থনৈতিক-টা দু, তিন দিন বসে থাকবে না। দু' দিন ভাত না খেয়ে থাকতে পারা যাবে না। ক্ষুধাটাকে দু'দিন বসিয়ে রাখা যাবে না। তাই এখানে রাজনীতির প্রশ্ন উঠে না। আমাদের প্রাইম মিনিষ্টার ও বলেছেন এটা জনসাধারণের প্রোগ্রাম। এখন জনসাধারণকে কেউ কেউ ভাগ করতে চান, তারা চান জনসাধারণকে আলাদা করে দিয়ে তাদের মধ্যে বিভেদ সৃষ্টি করার জন্য। সেই চেষ্টার জন্য তারা বলছেন যে এটা হচ্ছে না, ওটা হচ্ছে না। ওটা করতে হবে, এটা করতে হবে, এরকম কথা অনেক শুনেছি, ওরকম কথা অনেক শুনেছি। তারা আজকে জনসাধারণকে নৈরাশ্যের মধ্যে ঢুকিয়ে দিতে চাইছেন। হয়তো আমাদের কাজের মধ্যে ত্রুটি বিচ্যুতি থাকতে পারে। সব সময়ে যে ইমপ্লীমেন্ট একেবারে পুরোপুরি করা যাবে সেটা কথা নয়। কিন্তু মানুষের মধ্যে কেন দৃঢ়তা থাকবে না যে, আমরা ইমপ্লীমেন্ট করতে পারবো। যে ভাবেই হোক আমরা তা করতে পারবো। ট্রাইবেলদের সম্পর্কে

অনেক ত্রুটি বিচ্যুতি থাকতে পারে। ট্রাইবেলদের সম্পর্কে অনেক উদ্বেগের কথা প্রকাশ করেছেন। তাদের সম্পর্কে উদ্বেগ প্রকাশ করাটা একটা শৌখিন রাজনীতিতে দাঁড়িয়েছে। কারণ তাদের নিয়ে খেলা করাটা বা সে সুযোগ আছে। কারণ যত অনুন্নত থাকবে তাদের নিয়ে ২-৪ টা গালভরা রাজনীতির কথা বলা যায়. কিন্তু আজকে যত কিছু প্রয়োজন, অটোনমির প্রব্লেম, কাউন্সিলের প্রব্লেম যত কিছুই আসুক সবগুলি টুয়েন্টি পয়েন্ট প্রোগ্রাম। এবং সেখানে যদি আজকে আর্থিক দিক থেকে ট্রাইবেলদের কিংবা অন্যান্যদের ডেভলাপমেন্ট করা যায় তাহলে কিছুটা ইমপ্রুভমেন্ট হবে। আজকে বিভিন্ন জায়গায় দেখেছি, বিভিন্ন কাউন্সিলে দেখেছি, বিভিন্ন ষ্টেটে দেখেছি এটা হয়ে গেছে, কিন্তু সেখানে কি দুঃখ নেই, কষ্ট নেই, কান্না নেই? সেখানে কি সবাই খুশী হয়ে গেছে? আজকে যারা পলিটিক্যাল গেইন করার জন্য, পলিটিক্যাল দৃষ্টিভঙ্গীর দিকে আজকের দিনে বিচার করতে যাচ্ছেন তাদের পক্ষে হয়তো সুবিধা হবে বলে মনে করেন। ঠিকমত হলে পরে ট্রাইবেলদের না হবে, আজকে ট্রাইবেলদের ডেভলাপ করার জন্য প্রয়োজন সব চাইতে বেশী। কিন্তু আমার অভিজ্ঞতা আছে। আমরা জানি রিয়াং রিহেভিলিটিশন হয়েছে। আমরা কাগজে পত্রে দেখেছি, আমরা ম্যাপে দেখেছি। সবাই রিহেভিলিটেশান পেয়েছে। আমি মনে নিলাম মাননীয় সদস্যদের কথা যে সবার রিহেভিলিটেশান হয় নি। আপনারা জানেন, মাননীয় সদস্যরা জানেন, ট্রাইবেলদের রি-হেভিলিটেশানের জন্য, যেহেতু সেই অভিজ্ঞতা আমাদের আছে কোন কোন জায়গায় এটা হয়তো এ রকম হয়েছে, ঠিক মত কাজটা হয় নি। সেই অভিজ্ঞতার থেকে যে প্রশ্ন করা হয়েছে জুমিয়া সেটেলমেন্টের জন্য যেটা নতুন হয়েছে, আগেকার থেকে যেটা প্রতিকার করা হয়েছে, যেটা পল্যান করা হয়েছে। আজকে ইমপলিমেন্ট আরম্ভ করা হয়েছে মাত্র। তাতে দেখা যাচ্ছে আমি আমাদের গভর্ণমেন্টের বা ত্রিপুরার মানুষের কিংবা ট্রাইবেলদের একটা ষ্টেট হিসাবে আমি বলছি না। আমি বলছি কারও গৌরব করার কথা নয়। এই কথাটা বলছি এই কারণে আমি আপনাদের উৎসাহিত করার জন্য, আমি বলছি যে আজকে যে ভাবে প্ল্যানিং হয়েছে এবং যেভাবে জুমিয়া সেটেলমেন্ট হয়েছে এবং বিগত বছর ধরে আমরা কাজ শুরু করেছে, যেভাবে আজকে সমস্ত গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার সমস্ত ষ্টেটগুলিতে ডাইরেকশান দিচ্ছে যে, ত্রিপুরায় গিয়ে দেখে এস জুমিয়া সেটেলমেন্ট কিভাবে করতে হয়। কাজেই আজকে বিশ্বাস আছে যে আমরা এইটুকু বুঝেছি যে জুমিয়া সেটেলমেন্ট পুরোনো যেভাবে হত সেইভাবে হবে না। তার মধ্যে একটু অদল বদল হবে। কি ভাবে হবে না হবে তার জন্য একটা স্কীম তৈরী হয়েছে এবং স্কীম অলরেডি ইমপ্লিমেন্ট ন চলছে এবং গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া যারা ট্রাইবেল ওয়েলফেয়ার নিয়ে ব্যস্ত তাদের মুখ থেকে আমরা এই কথা শুনতে পাচ্ছি। এটা আমার কথা নয়। তারা সমস্ত ষ্টেটকে সার্কুলার দিয়েছে যে ত্রিপুরায় যেভাবে জুমিয়া সেটেলমেন্টকে যেভাবে হাতে নেওয়া হয়েছে এটা তোমরা ফলো করতে পার এটা কিভাবে হচ্ছে? হয়তো খুব ছোট আকারে করা হয়েছে। হয়তো আজকে সেটা ইমপ্লিমেন্টের জন্য আমরা করছি। আমরা কিছু কিছু করছি। আজকে দেখা যাচ্ছে যে ফল পাওয়া যাচ্ছে। কিন্তু ফলটা আমরা কি করে বুঝি এবং প্রশ্ন উঠতে পারে যে কি করে বুঝি যে ফল পাওয়া যাচ্ছে। আমি দেখেছি যে স্কীমের আণ্ডারে

যাওয়ার জন্ম আজকে ট্রাইবেলদের একটা উৎসাহ এসেছে যে, আমাদের এই স্কীমের অন্তর্ভুক্ত করে দিল। তার কারণ হল যারা আজকে ফল ভোগ করছে এবং যারা দেখছে যে আমাদেরও আজকে বাঁচার পথ এইভাবেই হতে পারে। এই যে মানসিকতা তৈরী হয়েছে আজকে যদি সেই মানসিকতার মধ্যে আমরা আঘাত করতে থাকি যে এইসব কিছু হবে না, এইগুলি সব ফাঁকি বাজী, যেটা গভর্ণরের একটা আবরণ উন্মোচন করেছে বলা যেতে পারে। সেইদিক থেকে বিচার করলে আমাদের নিরাশ হওয়ার কোন কারণ নাই। আশা নিয়ে আমাদের এগিয়ে যেতে হবে এবং আমার বিশ্বাস আছে যে আমরা যে আশা নিয়ে আজকে রাজ্যপালের ভাষণ নিয়ে আমরা বিতর্ক করেছি, প্রত্যেকের মুখে শুনেছি, সবাই বলেছেন যে একটা আশা থাকছে। মানুষের মতে একটা আশা জাগছে, রাজ্যপালের ভাষণের মধ্যে আশার কথা আছে। কিন্তু কোন কোন ক্ষেত্রে কেউ কেউ বলছেন যে কিছুই নেই। এই মনোভাবটা আজকের দিনে, আজকের পরিস্থিতিতে, আজকে বিশেষ করে যেটা ইমপ্লিমেন্টেশানের যুগ আমি বলছি সে যগে এমন ভাবে থাকাটা ঠিক নয়। এটাকে একটু পরিবর্তন করা দরকার যে, কাজে এগিয়ে আসুন। যদি কোন কাজ করার মধ্যে ভুলত্রুটি হয় তাহলে সেখানে ভুলত্রুটির পয়েন্ট আউট করাটা ভাল। কিন্তু একটা জাতির নৈরাশ্যকে আশ্রয় করে চিরদিন রাজনীতি চলতে পারে না। বরঞ্চ উন্নতি করাটা একটু পিছিয়ে দেবে। কাজেই সবার কাছে মাননীয় সদস্যদের কাছে আমি এই কথাটাই বলতে চাই, কেবল আশাটা যদি আমরা মানুষের মধ্যে জাগিয়ে রাখতে পারি আর সেই অনুযায়ী মানুষের মধ্যে সেটা রূপ দেওয়ার জন্য আমরা চেষ্টা করি, তাতে আমার বিশ্বাস যে ত্রিপুরা রাজ্যের এই চেহারাটাই থাকবে না এবং সেই সব প্রবলেমগুলি থাকবে না। চাকরি বাকরির ক্ষেত্রে একটা প্রশ্ন ফাক পড়েনি। কর্মসংস্থানের কথা বলে আমরা চীৎকার করি। কর্মসংস্থান আজকে করা যায়। একদিনে করা যায়। একদিনে কর্মসংস্থানের সমস্ত প্রবলেম সমাধান করা যায়। কিন্তু মানসিকতা কেউ বলবেন গ্রেজুয়েট, কেউ বলবেন আমি এম, এ, পাশ, কেউ বলবেন আমি পছন্দমত কাজ চাই। আমি জানি অনেক দেশে আইন আছে যে কেউ বসে থাকতে পারবে না। কাজ করতে হবে। মাটি কাটার কাজ করতে হবে। আজকে এই কথাগুলি বলতে গেলে, গণতান্ত্রিক দেশে সে কথা বলতে গেলে, আমি জানি না মাননীয় সদস্যরা কিভাবে গ্রহণ করবেন। কাজেই সেখানে প্রশ্নটা হল কর্মসংস্থানের অনেক অসুবিধা আছে। ইণ্ডিভিজুয়েল চয়েসের জন্য সেখানে কর্মসংস্থানের ডেভেলাপমেন্ট যতই এগিয়ে যাবে, যত তাড়াতাড়ি আমরা ইমপ্লিমেন্টেশান করে যেতে পারব তাতে কর্মসংস্থানের পথ আপনা থেকে তৈরী হবে এবং আমি করি যে এই কর্মসংস্থানের কাজও ত্রিপুরাতে হয়ে যাবে। আমি বিশ্বাস করি আরও অনেক লোকের কর্মসংস্থান হবে যদি আজকে এই ডেভেলাপমেন্টের প্রসেসটা আমরা ঠিক রেখে দিতে পারি। আজকে প্রাইম মিনিষ্টারকে আমার দিক থেকে ধন্যবাদ দেওয়ার, ধন্যবাদ দেওয়ার প্রশ্ন নয়, যারা সারা পৃথিবী ঘুরে যাচ্ছে তাদের প্রত্যেকের মনের মধ্যে একটা ছাপ পড়েছে যে—যারা আগে ঘুরে গেছেন এবং আজকের পারিস্থিতিটা ঘুরে দেখেছেন যে ভারতে পরিবর্তন এসেছে। ভারত একটা নতুন যুগে প্রবেশ করেছে। সেই জিনিষটা দেখেছি এই গণতন্ত্রের কাঠামোর মত

যে এমন একটা জিনিষ গড়ে উঠতে পারে যেটা একমাত্র ভারতের নিজস্ব চিন্তায় হতে পারে যেটা এবং তার জন্য আমাদের প্রধান মন্ত্রী নিশ্চয়ই গৌরবের অধিকারী যে এমন একটা পথ আছে উইদাউট ডিষ্টারবিং দ্যা এক্‌জিষ্টিং সিষ্টেম, যে কাঠামোকে বাতিল না করে এর মধ্যে থেকেও একটা নতুন যুগের পরিবর্তন আনা যায়, সেই পথটা উনি দেখিয়েছেন। সেইদিক থেকে আজকে ২০ পয়েন্ট প্রগ্রাম সেখানে হয়তো আরও প্রবলেম আসতে পারে। আজকে একটা প্রগ্রাম এটা কন্টিনিউয়াস প্রগ্রাম, কন্টিনিউয়াস ২০ পয়েন্ট প্রগ্রামকে আটকানোর প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে আজকের দিনে যে কাজ সেটা ২০ পয়েন্ট প্রগ্রামের। তারপর ২০ পয়েন্ট প্রগ্রাম শেষ হলে দেখা যাবে যে অন্য অনেক সমস্যা এসে দাঁড়িয়েছে। আজকে যেখানে আমাদের জমি দেওয়ার প্রশ্ন, যেখানে আজকে ঘর দেওয়ার প্রশ্ন, যাদের ঘর নেই তাদের ঘর বাঁধার জন্য ব্যবস্থা করার দরকার আছে। যে কৃষকের জমি নেই সেই কৃষকের জমি দেওয়া দরকার আছে। কিন্তু সংগে আবার প্রশ্ন এসেছে যে জমিটাকে যদি ডেভেলাপমেন্ট করতে হয় তাহলে আরও একটা প্ল্যান নিতে হবে। মাননীয় সদস্যদের মধ্যে কেউ কেউ জানতে চাইছেন যে গৃহহীনদের জন্য আমরা ·২০ একর করে জমি দিয়েছি। আর ভূমিহীন কৃষক যারা তাদের জন্য ২ একর জায়গা দেওয়া হয়েছে। কোন কোন ক্ষেত্রে মানুষিকতার প্রশ্ন যে কেউ তারা এরিয়া ছেড়ে যেতে চায় না। অনেকে আছে যারা ছেড়ে যেতে চায় না। যদি এমন কোন জায়গায় কেউ বসে থাকতে চায়, হয়তো যাকে গৃহ দেওয়া হয়েছে সে হয়তো সেখানে বসে আছে। আবার যার বেশী জায়গা আছে যে হয়তো বসে আছে। ·২০ একরের মধ্যে আমরা প্রিমিয়াম নেই না। যদি বাকী জায়গা কেউ রাখতে চায় তার নিজের কাজের জন্য, বাগান ইত্যাদি করার জন্য তখন তাকে টাকা দিতে হবে। এভাবে একটা চিন্তা করে আমরা কাজে হাত দিয়েছি। যাতে কারোর পক্ষে কোন অসুবিধা না হয়। এই কাজগুলি শেষ করতেই আবার কতগুলি প্রবলেম দেখা দেবে। যদিও প্রবলেমগুলি আজকে তোলার কথা নয়। আজকে হল কাজটা ঠিক মত হচ্ছে কিনা। একটা প্রসেসের মধ্যে যেতে হবে, না হলে সবটা ক্লীয়ার করা যাবে না। আজকে দিনে যে সমস্যাটা, প্রথমত: সমস্যাটা হল যে ইম্‌প্লিমেন্টেশান করতে গেলে কি কি ডিফিকালটিস আমাদের ফিল করতে হবে। সেইগুলি কি আমরা ইমপ্লিমেন্টেশানের মধ্যে ফেস করব এবং দূর করতে চেষ্টা করব ? জুমিয়া সেটেলমেন্টের কথা আমি আগে বলেছি। আর চাকার বাকরি কথা তো যেটা বলা হয়েছে, কিছু কিছু চাকরি হয়তো হচ্ছে বিভিন্ন ডিপার্টমেন্টে। যে কথাটা বলা হয়েছে, ১৫০ টাকার সেই সমস্যাটা সত্যিই দেখা দরকার আছে। যদি নূতন কোন চাকার হয়, চাকরির জায়গা খালি হয় তাহলে ওদেরকে দিয়ে বা নূতন কাউকে নেওয়া যেতে পারে। জব ফর্ম কল করা হয়েছে। তার মধ্যে এমপ্লয়মেন্ট এক্‌চেঞ্জের যা আছে আমাদের জব ফর্মেও তাই আছে। যেখানে যে চাকরি হচ্ছে সমস্তটাই·জব ফর্মের মধ্যে পড়ে। কাজেই জব ফর্মের বাইরে কোন কিছু হচ্ছে বলে আমার কোন ধারণা নাই। যদি কারও এই রকম কোন জানা থাকে যে জব ফর্ম জমা দেয় নি অথচ তার চাকরি হয়েছে, এ রকম কোন ঘটনা জানা থাকলে উপস্থিত করতে পারেন তাহলে আমরা সেটা দেখতে পারি। কাজেই সেই দিক থেকে আর কল কারখানা সম্পর্কে

আমার অন্য কিছু বলার নেই। ভাষণের মধ্যেই উল্লেখ করা আছে কাগজের কল অচিরেই আসবে বলে তারা বিশ্বাস করেন। বিশ্বাস আমরাও করি। রেল লাইনের কথা উল্লেখ করা হয়নি। বাংলাদেশের রেল লাইন সম্পর্কে কি হবে না হবে সে প্রশ্ন তোলা হয়েছে। কিন্তু যখন প্রশ্ন তোলা হয়, তখন আমার মনে হয় না যে তারা অগ্রপশ্চাৎ বিবেচনা করে প্রশ্নটা করেন। বাংলাদেশের কি আছে না আছে সেই সব প্রশ্ন আমরা আজকে তুলতে পারব না। কিন্তু নিশ্চয়ই মাননীয় সদস্যরা জানেন যে যদি আগেকার পরিস্থিতি থাকত তাহলে বাংলাদেশের সঙ্গে কানেকশান হয়ে যেত। কিন্তু হয়নি বলে সেখানে আজকে যদি বলা হয়, এই কাজটা করার কথা ছিল, গভর্ণরের এড্রেসের মধ্যে গতবারেও এটা উল্লেখ করা হয়েছিল সেই কাজটা হয় নি, তার জন্য গভর্ণর মিথ্যা কথা বলে গেছেন বা গভর্ণমেন্ট সত্য কথা বলেন নি। আর যেখানে মাননীয় সদস্যরা সবাই জানেন যে ইণ্ডিয়াতে এমন একটা ক্রাইসিস পিরিয়েডের মধ্য দিয়ে চলেছিল—এটা না জানার কথা নয়। এটা নিয়ে বহু আলোচনা হয়েছে যে ইমারজেন্সী কেন এসেছিল। একটা ক্রাইসিসের মধ্যে এসেছে—যেখানে নন-কোপারেশানের মধ্য দিয়ে চলেছিল। যারা টাকা দিতে পারত যারা লোন দিতে পারত তারা পিছিয়ে নয় তারা বাঁধার কারণ হয়েছিল। কারণ—কারণ হল একটা গণতান্ত্রিক দেশের মধ্যে ডিক্টেটরশিপ কিম্বা অন্য কোন সিষ্টেমের না ইন্ট্রোডিউস করে ডেমোক্রেসীর মধ্য দিয়ে একটা দেশকে এভাবেই এগিয়ে নিয়ে যেতে চায়, এটা দেওয়া যেতে পারে না। কারণ তাহলে সমস্ত জায়গায় প্রশ্ন উঠবে, মানুষের মনে প্রশ্ন উঠবে ইণ্ডিভিজুয়্যালের মনে প্রশ্ন উঠবে, তাহলে এই যে গণতান্ত্রিক অধিকার এই যে আমার কথা বলার অধিকার, এই যে আমার লেখার অধিকার, আমার কাজ করার অধিকার সমস্ত তোমরা বন্ধ করে রেখেছ কেন। তাহলে কেন এতদিন ভাওতা দিয়েছ। একটা আলি প্রগ্রেস দেখিয়ে আমাদের ভাওতা দিয়ে আমাদের চোখে ধাঁধা লাগিয়ে তোমরা আমাদের সব হরণ করে নিয়েছ। নিয়ে আজকে আমাদের এখানে দিয়ে এসেছ। কিন্তু আমাদের জানা আছে যে কোন কোন দেশে ১২ ঘণ্টা করে কাজ করান হয়। কিন্তু আমাদের এখানে ৮ ঘণ্টা কাজ করলেই সেখানে সাংঘাতিক ব্যাপার হয়ে যায়, একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হয় —হয়ত কমাও আরও কমাও। কিন্তু ১২ ঘণ্টা কাজ করান হচ্ছে আমাদের যে সব দেশে, আমরা চেয়ে থাকি ঐসব দেশের দিকে। ১২ ঘণ্টা এখনও যেখানে কাজ করান হচ্ছে। কাজেই সেই প্রশ্ন না এলেও যেহেতু আমার ইচ্ছা প্রকাশ করতে পারি—আমরা কাজ চাই। কর্মসংস্থানের অসুবিধা হয়। কিন্তু অসুবিধা হলেও আমি এই কথা বলতে পারি যে ডেভেলাপমেন্ট সুরু হয়েছে, যে প্রগ্রেস সুরু হয়েছে তার মারফত কাজের সৃষ্টি হবে এবং তার মধ্য দিয়ে অটোমেটিক্যালী তারা এসে জড়িত হয়ে যাবে যদি মাননীয় সদস্যরা আমরা সবাই মিলে চেষ্টা করি। আমরা যদি তাদের ভিতর নৈরাশ্য না জাগিয়ে—আমরা দুঃখ কষ্ট বেদনা নিয়ে আমাদের যে অতীতের অভিজ্ঞতা আছে, সমস্ত অভিজ্ঞতা নিয়ে আমরা এগিয়ে যাওয়ার জন্য আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যে সব পয়েন্ট-এর উল্লেখ করেছেন—আমি মনে করি ত্রিপুরা রাজ্যের মানুষ চেষ্টা করলে পারে না এমন কোন কাজ নেই। যদি নৈরাশ্যবাদ ঢুকিয়ে না দেওয়া হয়, যদি তাদের ঠিকমত কাজে লাগান যায় তাদের ভিতর আশা জাগান যায়। এবং সেই

আশা জাগাবার জন্য পাশাপাশি সেই কাজটা সংগে করে নিয়ে আমরা যদি সবাই মিলে লাগতে পারি তাহলে ত্রিপুরা থেকে নৈরাশ্যবাদ দূর হবে। ত্রিপুরাতে নৈরাশ্যবাদের স্থান নেই। নৈরাশ্যকে বর্জন করে, আশা নিয়ে সামনের দিকে এগিয়ে যাওয়ার জন্য চেষ্টা করতে হবে। আজ আমাদের এগিয়ে যেতে হবে আমাদের আরও প্রগ্রাম নেওয়া যাবে। কিন্তু এই ভুল হয়েছে ঐ জায়গায় গর্ত থাকতে পারে এটা দেখে যেও, এইটুকু ভাল। কিন্তু আমাদের এগিয়ে যেতে হবে আমাদের চলতে হবে। আজকে ইম্পলিমেন্ট করতে হবে এবং এই জন্য সবায়ের কাছে সহযোগিতা কামনা করে মাননীয় রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে এবং সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :**—Discussion on the Motion of thanks to the Governor's Address and amendments thereto is over. Now, I shall first put the amendments to vote one by one and thereafter I shall put Motion of the Thanks to vote.

I am putting the amendments of Shri Jitendra Lal Das to vote :—

Now, the question before the House is the amendments moved by Shri Jitendra Lal Das that at the end of the Motion the following be added, namely :—

১) গৃহহীনদের সরকারী ব্যয়ে গৃহ নির্মাণ করাইয়া দেওয়ার কোন পরিকল্পনার উল্লেখ নাই।

২) খাদ্যের পাইকারী বাণিজ্য রাষ্ট্রায়ত্ব করার কোন পরিকল্পনার উল্লেখ নাই।

৩) যোগাযোগ ব্যবস্থা জোরদার করার জন্য ত্রিপুরার অভ্যন্তরে রেল লাইন চালু করার কোন পরিকল্পনার উল্লেখ নাই।

(The amendments were put to vioce vote and lost.)

Now, the question before the House is the amendments of Shri Bulu Kuki—that at the end of the Motion the following be added, namely :—

১) ত্রিপুরায় অটোনোমাস ট্রাইবেল ডিষ্ট্রিক্ট কাউন্সিল গঠন করা সম্পর্কে কোন উল্লেখ নাই।

২) জুমিয়াদের সরকারী দাদন (লোন) ও গরীব কৃষকদের কৃষিঋণ (লোন) মুকুব করা সম্পর্কে কোন উল্লেখ নাই।

৩) সাড়ে সাত কানি কম জমি মালিকদের খাজনা রহিত করা সম্পর্কে কোন উল্লেখ নাই।

৪) কুষ্ঠ রোগীদের জন্য ল্যাপার কলোনী প্রতিষ্ঠা করা সম্পর্কে কোন উল্লেখ নাই।

৫) সাপ্তাহিক মাথা পিছু রেশনের কোটা (চাউল) ৩ কেজি করা হউক।

(The amendments were put to voice vote and lost.)

Now the question before the House is the amendment moved by Shri Sudhanwa Deb Barma—that at the end of the Motion the following be added, namely :—

But regret that there is no mention in the address about the economic situation while introducing the Tripura Professions, Trades, Calling and Employment Taxation Ordinance 1976.

(The amendment was put to voice vote and lost)

Now the question before the House is the amendment moved by Shri Sudhanwa Deb Barma—that at the end of the motion the following be added, namely :-

But there is no mention in the address about the enhanced rate of electricity per unit in Tripura in view of the fact that Dumbur Project Power may be used by poor peasents for irrigation.

(It was put to voice vote and lost)

Now the question before the House is the amendment moved by Shri Gunapada Jamatia—that at the end of the motion the following be added, namely :-

But regret that there is no mention in the address about the fact that poor jumias and landless and poor peasents have been forced to give levy whatever they had.

(It was put to voice vote and lost)

Now the question before the House is the Motion of the Thanks moved by Shri Sunil Ch. Dutta and seconded by Shri Benoy Bhusan Banerjee on 8. 3. 1976. "That an address be presented to the Governor in the following term :-

"That the Members of the Tripura Legislative Assembly assembled in this session are deeply grateful to the Governor for the address which he has been pleased to deliver to this House assembled on the 8th March, 1976."

(It was put to voice vote and adopted.)

The House stands adjourned till 11-00 A. M. of Thursday, the 11th March, 1976.

## PAPERS LAID ON THE TABLE

ANNEXURE—"A"

### ADMITTED STARRED QUESTION NO. 18

**By Shri Achaichi Mog**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৭৪-৭৫ সনে বিলোনীয়া মহকুমার অন্তর্গত পূর্ব পিলাক নামক স্থানে একটি স্লুইস গেইট করার কোন আবেদন পেশ করা হইয়াছে কি না ?

২। হইয়া থাকিলে আবেদনটি মঞ্জুর হইয়াছে কিনা ; এবং

৩। মঞ্জুর হইয়া থাকিলে কবে নাগাদ কাজ আরম্ভ হইবে ?

উত্তর

১। না, এমন কোন আবেদন পত্র পাওয়া যায় নাই।

২ এবং ৩। ১নং উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS

## OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House (Ujjwayanta Palace) Agartala on Thursday, the 11th March, 1976 at 11-00 A. M.

### PRESENT

Mr. Speaker (Shri M. L. Bhowmik) in the Chair, 6 Ministers, 2 Ministers of State, 1 DeputyMinister, Deputy Speaker and 30 Members.

### STARRED QUESTIONS.

**Mr. Speaker** :—Today in the list of business are the following questions to be answered by the Members concerned. Starred Questions. Shri Bulu Kuki.

**Shri Bulu Kuki** :—Question No. 3.

**Shri T. M. Dasgupta** :—(Minister for Food) :—Mr. Speaker, Sir question No. 3.

প্রশ্ন

১) বর্ত্তমান বৎসরে আমন ধান সংগ্রহের নির্দ্ধারিত পরিমাণ কত, এবং

২) এই বৎসর সংগ্রহের নির্দ্ধারিত পরিমাণ গত বৎসরের তুলনায় কত বেশী ?

উত্তর

১) ১৫,০০০ মেট্রিক টন।

২) ১০,০০০ মেট্রিক টন কম, বেশী নয়। কারণ গত বৎসর নির্দ্ধারিত পরিমাণ ছিল ২৫,০০০ মেট্রিক টন।

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :—এটা কি প্রয়োজন কম বলে, না উৎপাদন কম বলে এই বৎসর ১০,০০০ মেট্রিক টন কম করা হয়েছে ?

**শ্রীটি, এম, দাশগুপ্ত** :—বাস্তবিক পক্ষে ১২,৫০০ মেট্রিক টন প্রকিউরড হয়। কাজেই তার ভিত্তিতে এবং মোটামুটি যে প্রডাকশন হয়েছে তার অ্যাসেসমেন্টের ভিত্তিতেই এটা করা হয়েছে। আর যতটা প্রয়োজন অনুযায়ী করা যায় তারজন্য লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করা হয়েছে !

**শ্রীবুলু কুকী** :—লক্ষ্য মাত্রা পূরণ হয়েছে কিনা এইবার।

**শ্রীটি, এম, দাশগুপ্ত** :—এখন পর্যন্ত ১৩,৯৯০ মেট্রিক টন হয়েছে।

**শ্রীসুধণ্ব দেববর্ম্মা** :— এই সংগ্রহের ব্যাপারে কি নীতি নির্দ্ধারণ করা হয়েছে মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কিনা ?

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার ইট ইজ এ বিগ কোয়েশ্চান, এ ওয়াইড কোয়েশ্চান।

**শ্রীসুধণ্ব দেববর্ম্মা** :—কারণ বিভিন্ন জায়গাতে ধান সংগ্রহের বিভিন্ন নীতি দেখেছি। সেজন্য নীতিটা কি জানতে চাইছি।

**শ্রীটি, এম, দাশগুপ্ত** :—এবারকার মোটামুটি পালিসি হচ্ছে যে এবার কোনরকম লেভী নির্দ্ধারণ করার পরিকল্পনা হয় নি। হোল পরিকল্পনাটাই হচ্ছে ভলান্টারী লেভী এবং প্রত্যেকটি পঞ্চায়েতের উপর একটা পরিমাণ নির্দ্ধারণ করে দিয়ে দেওয়া হয়েছে। বাজারে যে চালটা আসবে তার একটা বিরাট অংশ সরকার ক্রয় করবে। তাছাড়া ৩১শে ডিসেম্বরের মধ্যে কৃষকদের বলা হয়েছে যে তাদের কাছে যদি নির্ধারিত পরিমাণের চেয়ে বেশী চাল থাকে তাহলে সেটা সরকারকে জানাতে। কিন্তু মূলত. স্বেচ্ছা দানের উপর এটা করা হয়েছে, পঞ্চায়েতের সংগে আলোচনা করে তাদের একটা অংশ নির্দ্ধারণ করা হয়েছে। প্রত্যেক ভিলেজ লেভেলে আলোচনা করে এটা করা হয়েছে।

**শ্রীবলু কুকী** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে পঞ্চায়েত নির্ধারিত কোটা অনুযায়ীই ধান সংগ্রহ করা হয় কিনা, নাকি জোর করেও কোথাও কোথাও থেকে নিয়ে আসা হয়েছে ?

**শ্রীটি, এম, দাশগুপ্ত** :—জোর করে নেওয়ার প্রশ্নই আসে না। পঞ্চায়েত থেকে যা নির্ধারণ করা হয়েছে তার সংগে যদি কেউ সহযোগিতা না করে তাহলে হয়ত কোন অসুবিধা হয়ে থাকতে পারে। কিন্তু জোর করে কোন কিছু করা হয়েছে এরকম খবর আমার জানা নাই।

**শ্রীবলু কুকী** :—কৃষকদের উপর ধান সংগ্রহ করার ব্যাপারে কি ভিত্তি গ্রহণ করা হয়েছে ?

**শ্রীটি, এম, দাশগুপ্ত** :—গতবারের অভিজ্ঞতা এবং বাম্পার প্রসপেক্টেটিভ প্রডাকশন যা হতে পারে তার সংগে হিসাব করে এটা করা হয়েছে। তাতে দেখা যায় ত্রিপুরাতে সিক্স পারসেন্ট এক্সপেক্টেড প্রডাকশনের উপর এটা করা হয়েছে। এটাকে বিভিন্ন ভাগে ভাগ করে দেওয়া হয়েছে এবং গ্রামাঞ্চলে তাদের বলা হয়েছে যে এই হারে হলে আপনাদের ভাগে এই কোটা পড়ে এবং পঞ্চায়েত তাদের সুবিধামত কিভাবে তারা দেবেন সেটা নির্ধারণ করেছে। কোন কোন জায়গায় সকলের কাছ থেকেই কিছু কিছু নিয়েছে, আবার কোন কোন জায়গায় হয়ত কয়েক কানি জমি যাদের আছে তাদের ছেড়ে দেওয়া হয়েছে। সেজন্য তাদের মত অনুযায়ীই কৃষকদের কাছ থেকে সংগ্রহ করা হয়েছে যাতে জিনিষটা ঠিকভাবে হয়, খুব বেশী একটা চাপা-চাপি করা হয় নি।

শ্রীসুধন্ব দেববর্মা :--মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে পঞ্চায়েতের উপর যে ধান আদায়ের কথা বলা হয়েছে তার উপরেও গাঁও প্রধানদের অনুমতি ছাড়াই আরও বেশী ধান সরকার থেকে আদায় করা হয়েছে ?

শ্রীটি, এম, দাশগুপ্ত :—আমার কাছে এইরকম কোন স্পেসিফিক অভিযোগ নাই। তবে গাঁও পঞ্চায়েতের কাছে যে কোটা দেওয়া হয়েছে সেটা যদি পূরণ না করে, পঞ্চায়েতের নির্দেশ অনুযায়ী যদি কেউ না দেয় তাহলে সরকারের সেটা বিবেচনা করে দেখতে হবে। তাহলে সরকারী কর্মচারীদের এটা কর্তব্যের মধ্যে পড়ে যে সেটা তারা দেখবেন যে আইনমত ধান ঠিক ঠিকভাবে দেওয়া হয়েছে কিনা।

শ্রীমনীন্দ্র দেববর্ম্মা :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে পঞ্চায়েতের লিষ্ট অনুসারে সংগ্রহ করা হয়েছে। কতগুলি ক্ষেত্রে এইরকম প্রমাণ আছে, এটা তদন্ত করে দেখবেন কিনা যে পঞ্চায়েতের কোন ক্ষমতা নেই এবং তার থেকেও ২।৩ বার সংগ্রহ করা হয়েছে পাতলাবাড়ীর জগতমোহন দেববর্মার কাছ থেকে। এটা তদন্ত করে দেখবেন কিনা ?

শ্রীটী, এম, দাশগুপ্ত :—স্পেসিফিক অভিযোগ এলে এটা তদন্ত করে দেখব।

শ্রীবলু কুকী :—ত্রিপুরা সরকার এই কথা বার বার বলেছেন যে কৃষি উৎপাদন আগের তুলনায় বেড়েছে তাহলে এই সংগ্রহের ভিতর দিয়ে এটাই কি প্রমাণ করে না যে আগের তুলনায় কৃষি উৎপাদন কম। কারণ তারা বলেছেন উৎপাদন বেড়েছে। তাহলে সংগ্রহও বেড়ে যাওয়ার কথা।

শ্রীটি, এম, দাশগুপ্ত :—ত্রিপুরার খাদ্য উৎপাদন বাড়ছে, তেমনি প্রতি বৎসর জনসংখ্যাও বৃদ্ধি হচ্ছে তার। কাজেই আমরা যে প্রকিউরমেন্টটা করছি সেটাও কোন প্রেসার দিয়ে বা জোর করে করতে যাচ্ছি না। আমি বলেছি যে অ্যাভারেজ যে টারগেট ধরা হয়েছে সেটা মোট উৎপন্ন ধানের শতকরা ৬ ভাগ মাত্র। আর বাকীটা কৃষকদের খোরাকীর জন্য থাকবে। কাজেই এবারের টারগেটের মাত্রা হচ্ছে মোট প্রসপেকটিভ উৎপাদনের শতকরা ৬ ভাগ। কাজেই এর সংগে উৎপাদন কমে গেছে এটা ঠিক নয়।

**Mr. Speaker** :— Shri Ajit Ranjan Ghosh.

**Shri Ajit Ranjan Ghosh** :—Starred question No. 22.

**Shri Sailesh Chandra Shome** :— Starred question No. 22.

প্রশ্ন

১) এই বৎসরে ত্রিপুরায় কত একর জমিতে গম চাষ হয়েছে এবং তার মহকুমা ভিত্তিক হিসাব ?

২) চাষীদের গম চাষে উৎসাহ দেওয়ার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

উত্তর

১) বর্ত্তমানে ১৯৭৫-৭৬ সনে ত্রিপুরাতে যে পরিমাণ জমিতে গম চাষ হয়েছে তার মহকুমা ভিত্তিক হিসাব হচ্ছে :—

| | |
|---|---|
| ধর্ম্মনগর মহকুমা | —২৮৭ একর |
| কৈলাশহর | —৫৫০ ,, |
| কমলপুর | —১৫১ ,, |
| খোয়াই | —১৮০ ,, |
| সদর | —৭৯০ ,, |
| সোনামুড়া | —৩৬৮ ,, |
| উদয়পুর | —৮৫০ ,, |
| অমরপুর | —২১৬ ,, |
| বিলোনীয়া | —৩২৯ ,, |
| সাবরুম | —১২৮ ,, |
| | মোট—৫০৫২ একর |

২) জমি চাষে উৎসাহ দেওয়ার জন্য সরকার যে ব্যবস্থা করেছেন তার মধ্যে একটি হোল ৪ কেজি করে উচ্চ ফলনশীল গম বীজ ও তৎসহ রাসায়নিক সার ও রোগ কীট নাশক ঔষধ সম্বলীত ৩০ হাজার প্যাকেট নামমাত্র মূল্যে ৫ টাকা হারে ধার্য্য করে কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে। দ্বিতীয় ব্যবস্থা হচ্ছে ৫ কেজি করে উচ্চ ফলনশীল গম বীজ ৮০০ সংখ্যক কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরণ করা হয়েছে। তিন নম্বর ব্যবস্থা হচ্ছে বিভিন্ন পরিকল্পনার অধীনে কৃষকদের জমিতে প্রদর্শনীমূলক গম চাষের ব্যবস্থা করা। চতুর্থ ব্যবস্থা হচ্ছে যে ন্যায্য মূল্যে উচ্চ ফলনশীল গমের বিক্রয় ব্যবস্থা করা হয়েছে। ৫ম ব্যবস্থা হচ্ছে গম চাষের নিয়মাবলী ও সম্ভাব্য কীটের আক্রমনে প্রতিরোধ নিয়মাবলী বেতার ও পত্র-পত্রিকা। লিপির মাধ্যমে এবং সংশ্লিষ্ট কৃষি কর্ম্মকর্ত্তাদের মাধ্যমে কৃষকদের গোচরীভূত করা হয়েছে।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :—** সাপ্লিমেন্টারী স্যার, এইবার গম উৎপাদনের জন্য যে সাহায্য করা হয়েছে আগামী বছর এটা করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি না ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :—** এই বছর আমাদের বাজেট এখনও স্বীকৃত হয় নাই সুতরাং এই প্রশ্নের উত্তর পরে বলতে পারবো।

**ডাঃ বিনোদ বিহারী দাস :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যারা উচ্চ ফলনশীল গমের চাষ করে তারা যাতে ন্যায্য মূল্য পায় সেদিকে সরকারের দৃষ্টি আছে কিনা ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :—** একথা সরকারের বিবেচনাধীন আছে।

**ডাঃ বিনোদ বিহারী দাস :—** কি বললেন বুঝতে পারছি না—

**মিঃ স্পীকার :—** আপনি জোরে বলুন।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :—** যদি গমের ফসল হাতে এসে পড়ে, চাষীদের যাতে কোন অসুবিধা না হয়, সরকার সে সম্বন্ধে সচেতন রয়েছেন।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ৫০৫২ একর জমিতে চাষ করা হয়েছে, কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় খবর নিয়েছেন কি না যে ফলন কি রকম হোল ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :—** এখনও পর্য্যন্ত ফলন হাতে আসে নি বা পাওয়া যায়নি।

**শ্রীনরেশ চন্দ্র রায় :—** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গম চাষ আরম্ভ হওয়ার প্রাক্কালে সরকারের যে টারগেট ছিল—যে এই পরিমাণ গম পাওয়া যাবে, সেই মত উৎপাদন হয়েছে কি না ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :—** মাননীয় স্পীকার স্যার, উৎপাদন এখনও হাতে আসেনি সুতরাং উৎপাদন কত হবে এখন ঠিক বলা যায় না।

**মিঃ স্পীকার :—** উনি একরের কথা বলেছেন।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :—** সাপ্লিমেণ্টারী স্যার, দ্বিতীয় প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ৩১ হাজার প্যাকেট নামমাত্র মূল্যে বিতরণ করা হয়েছে। কোন সাব-ডিভিশনে কি পরিমাণ ডিস্ট্রিবিউশন করা হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় সেটা জানাবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :—** মহকুমা ভিত্তিক হিসাব, ৩০ হাজার প্যাকেট বিতরণ করা হয়েছে :—

| | | |
|---|---|---|
| ধর্ম্মনগর | —১,৫০০ | জন কৃষককে দেওয়া হয়েছে |
| কৈলাশহর | —১,৫০০ | ,, ,, ,, ,, |
| কমলপুর | —৩,০০০ | ,, ,, ,, ,, |
| খোয়াই | —৩,৫০০ | ,, ,, ,, ,, |
| সদর | —৬,০০০ | ,, ,, ,, ,, |
| সোনামুড়া | —২,৫০০ | ,, ,, ,, ,, |
| উদয়পুর | —৭,০০০ | ,, ,, ,, ,, |
| অমরপুর | —১,০০০ | ,, ,, ,, ,, |
| বিলোনীয়া | —৩,০০০ | ,, ,, ,, ,, |
| সাবরুম | —১,০০০ | ,, ,, ,, ,, |

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :—** সরকার হইতে যে বীজ কৃষকদের কাছে ডিস্ট্রিবিউট করা হয়েছে তার শিষ বের হওয়ার পর থেকে সেই ফসলের শিষগুলো কালো হয়ে যায়, এগুলো বীজের জনাই হচ্ছে। এই ত্রুটিগুলো সরকারের দৃষ্টিতে আনা হয়েছে কিনা ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় স্পীকার স্যার, এইরকম সংবাদ এখনও সরকারের গোচরিভূত হয়নি।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সংবাদ আমি নিজে জেনেছি যে সমগ্র মহকুমায় এই ধরণের ঘটনা হয়েছে। প্রত্যেকটি ক্ষেত্রে শিষ গুলো কালো হয়ে যায়। প্রত্যেকদিন এগুলো বাছাই করতে হয়, তাদের বীজে ত্রুটি থাকার জন্য। আগামী বছর যাতে এই ত্রুটি না হয় সেই আশ্বাস মাননীয় মন্ত্রী মহাশয় দেবেন কি না।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার আগের বক্তব্যে কিছু ত্রুটী আছে। সেটা হচ্ছে যে এই ধরণের কিছু কিছু সংবাদ, মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা হয়েছে। তবে এটা এক ধরণের সংক্রামক জাতীয় রোগ এবং কোন কোন জায়গায় হয়ে থাকে খুব স্বাভাবিক ভাবে। এই সম্বন্ধে সরকারের পক্ষ থেকে কি ব্যবস্থা নেওয়া যায় সেটা চিন্তা করা হচ্ছে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—আমি ডেফিনিটাল বলছি যে বীজে ত্রুটি ছিল এবং আমি কৃষি বিভাগের ডিরেক্টার ও অন্যান্য পদস্থ অফিসারদের সংগে আলাপ করেছি। আলাপ করার কারণ হোল আমি নিজে কিছু রোপন করেছি নিজের খেতে। কাজেই কৃষি বিভাগ থেকে কৃষি প্রধান আমাকে বিশেষভাবে বলেছেন যে বীজে ত্রুটি ছিল। বীজে যাতে আগামী বছর ত্রুটি না থাকে সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় আশ্বাস দেবেন কি না।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে এটা এক রকমের রোগ সেই রোগের কারণে সেটা হয়। তবে বীজে যদি কোন ত্রুটি থাকে এবং মাননীয় সদস্যকে যেহেতু কৃষি বিভাগের প্রধান একথা বলেছেন সেহেতু এই বীজে যাতে ত্রুটি না থাকে সেটা সরকার দেখবেন।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—এই যে সাব ডিভিশন ভিত্তিক ডিস্ট্রিবিউশন করা হয়েছে, কোথাও ১৫০০ প্যাকেট, কোথাও ১৬০০ প্যাকেট আবার কোথাও ৩৫০০ প্যাকেট, এই যে পরিমাণ এটা কিসের ভিত্তিতে ঠিক করা হয়েছে সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে সমস্ত চাষী গম চাষে উৎসাহী তাদের মধ্যে থেকে একটা আনুপাতিক হার করে বিভিন্ন জায়গায় সেটা নির্ব্বাচন করা হয়েছে।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—কৃষকদের মধ্যে নাম মাত্র মূল্যে দেওয়ার উদ্দেশ্য হচ্ছে কৃষকদের উৎসাহ দেওয়া এবং তেলিয়ামুড়াতে আমি ব্যক্তিগতভাবে জানি অনেকে পায়নি। তাদেরকে কেন দেওয়া হোল না মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রশ্নের জবাবেই এ কথা স্পষ্ট। প্রত্যেক জায়গাতে যে পরিমাণ ডিমাণ্ড সেই পরিমাণ আমরা দিতে পারিনি। সুতরাং আনুমানিকভাবেই সব জায়গাতে দেওয়া হয়েছে। আর যতজন চেয়েছেন প্রত্যেককে দেওয়া সম্ভব হয়নি, কারণ যে পরিমাণ ফাণ্ড দেওয়ার জন্য দরকার সেটা যেহেতু ডিমাণ্ড অনুযায়ী পর্য্যাপ্ত ছিলনা এই জন্য প্রত্যেককে দেওয়া সম্ভব হয়নি।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ছামনু ব্লকে যে গম চাষ করা হয়েছিল, তেলিয়ামুড়া ব্লকে যে গম চাষ করা হয়েছিল, সেখানে সে ব্যবস্থা না থাকার দরুন তাদের গম চাষ নষ্ট হয়েছে ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মোটামুটি জল সেচের ব্যবস্থা ছিল এবং গম চাষে প্রভূত পরিমাণ জলসেচের দরকার হয় না। তবে মোটামুটি গমের বীজ ও সার দেওয়া হয়েছে এবং গম চাষে তাদের উৎসাহিত করা হয়েছে। তবে যে প্রশ্ন তিনি করেছেন যে তেলিয়ামুড়া ও ছামনু ব্লকে জল না থাকার দরুণ ফসল নষ্ট হযেছে, এমন কোন সংবাদ সরকারের কাছে নেই।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—সাপ্লিমেণ্টারী স্যার, বীজ এবং সার তো দেন, কিন্তু মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে গম চাষ হোল যে জমিটাতে, সেই জমির সয়েলটা কৃষি বিভাগ ঠিক করে দিয়েছিল কি যে এই জমিতে চাষ করলে গম চাষ ভালো হবে ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা সব ক্ষেত্রেই এই রকম ভাবে করা হয়।

**মিঃ স্পীকার** :—শ্রীবুলু কুকী

**শ্রীবুলু কুকী** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ১০

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ষ্টার্ড কোয়েশ্চান নম্বার ১০

**প্রশ্ন**

১। জুমিয়া উপজাতিদের পুনর্ব্বাসন দেওয়ার জন্য সরকার নূতন কোনপরিকল্পনা করিয়াছেন কি ?

২। করিয়া থাকিলে ঐ স্কীমের নাম ?

৩। কোথায় কোথায় ঐ স্কীমের কাজ হচ্ছে ?

**উত্তর**

১। এই বছর হইতে উপজাতি জুমিয়া পুনর্ব্বাসনের জন্য নিবিড় অঞ্চল ভিত্তিক পুনর্ব্বাসনের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে।

২। উত্তর ত্রিপুরা জেলার ধর্ম্মনগর মহকুমা অন্তর্গত সাতনালা, দক্ষিণ ত্রিপুরা জেলার সাবরুম মহকুমার দক্ষিণ তৈসামা, তৈকুম্বাছাড়া, উত্তর তৈসামার, উত্তর কালাপানিয়া মৌজায় এই পরিকল্পনায় একটি একটি করে ২টি পুনর্ব্বাসনের পরিকল্পনার কাজ আরম্ভ করা হইয়াছে। এই ২টি পরিকল্পনায় ধর্ম্মনগর-এ ১১৩টি এবং সাবরুম-এ ১১২টি জুমিয়া পরিবারকে নূতন পুনর্ব্বাসন দেওয়ার কাজ আরম্ভ হইয়াছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি এই নূতন পরিকল্পনায় যে পুনর্ব্বাসনের কাজ করা হচ্ছে ওখানে কি কি কাজ করা হচ্ছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই নূতন পরিকল্পনায় ভূমি উন্নয়নের কাজ, গৃহ নির্মাণ, হালের জন্য বলদ কিনে দেওয়া, কৃষির জন্য সার, বীজ ইত্যাদি দেওয়া, গৃহপালিত পশু—শূকর ইত্যাদি দেওয়ার ব্যবস্থা আছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে পরিবার পিছু কত টাকা খরচ করা হচ্ছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পরিবার পিছু ৬,৫১০ টাকা খরচ করা হচ্ছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে যেখানে যেখানে পুনর্বাসনের বন্দোবস্ত করা হচ্ছে সেই সব জায়গায় কি টিলা ভূমি দেওয়া হচ্ছে, না সমতল ভূমি দেওয়া হচ্ছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেখানে যেরকম সুবিধা টিলা ভূমি বা লোংগা ভূমি সেখানে তাই দেওয়া হচ্ছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে পরিবার পিছু কতটুকু জমি দেওয়া হচ্ছে ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পরিবার পিছু দুই ষ্ট্যাণ্ডার্ড একর করে জমি দেওয়া হচ্ছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি এই পরিকল্পনা অনুসারে যে জমি দেওয়া হচ্ছে সেই সব জমি কি সরকার নিজে আবাদ করে দিচ্ছেন, না যারা পুনর্বাসন পাচ্ছেন তারা নিজেরা আবাদ করছেন ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই সব জমি আবাদ করার খরচা সরকার দিচ্ছেন বটে, কিন্তু যারা পুনর্বাসন পাচ্ছেন তাদের কাজের মাধ্যমেই সরকার সেটা করিয়ে নিচ্ছেন। আবাদ করার টাকা সরকারই দিচ্ছেন।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—মাননীয় মন্ত্রী মশাই, মূল প্রশ্নের সঠিক উত্তর দেওয়া হচ্ছে না। মূল প্রশ্নে আছে সরকার নূতন কোন পরিকল্পনা করিয়াছেন কি ? করিয়া থাকিলে ঐ স্কীমের নাম ? এই দুইটি প্রশ্নের সঠিক উত্তর দেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, নূতন স্কীমের নাম জুমিয়া সেটেলমেন্ট প্রজেক্ট এবং সেখানে জুমিয়াদের সুষ্ঠু পুনর্বাসন দেওয়ার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে এই সেটেলমেন্ট প্রজেক্ট অনুসারে দক্ষিণ ত্রিপুরার তৈদু অঞ্চলে কোন পুনর্বাসনের কাজ আরম্ভ করা হয়েছে কি না ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই স্কীম অনুসারে দক্ষিণ ত্রিপুরার তৈদু অঞ্চলে কোন পুনর্বাসনের কাজ আরম্ভ করা হয় নাই।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে পশ্চিম ত্রিপুরার এই সেটেলমেন্ট প্রজেক্টের আওতায় কোন পুনর্বাসনের পরিকল্পনা নেওয়ার প্রয়োজনীয়তা আছে বলে মনে করেন কি না ?

**শ্রীহরিচরণ চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন নাই তবে এগ্রিকালচার থেকে একজন কিছু কাজ আরম্ভ করা হচ্ছে। এবং এই আর্থিক বছরে পশ্চিম ত্রিপুরার জন্য পরিকল্পনা নেওয়া হবে।

**মিঃ স্পীকার :—শ্রীঅজিত রঞ্জন ঘোষ**

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :**—কোয়েশ্চান নাম্বার ২০

**শ্রীশৈলেস চন্দ্র সোম :**—কোয়েশ্চান নাম্বার—২০

প্রশ্ন

১। এই বছর ত্রিপুরায় কত একর জমিতে বোরো চাষ করা হয়েছে (তার মহকুমা ভিত্তিক (হিসাব)?

উত্তর

বোরো ধান এই মার্চ মাসে ও লাগান চলছে সুতরাং ১৯৭৫-৭৬ সালে কি পরিমাণ বোরো চাষ হয়েছে তার সঠিক হিসাব এখনই দেওয়া সম্ভব নয়।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :**—মাননীয় মন্ত্রী মশাই বোরো ধান লাগান অলরেডী শেষ হয়েছে, মার্চ্চ মাসে বোরো ধান লাগান হয় না ?

(কোন উত্তর নাই)

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—মাননীয় মন্ত্রী মশাই প্রশ্নটা করা বাংলায়—এই বছর কত একর জমিতে বোরো চাষ হয়েছে—কাজেই বাংলা বছর হিসাবে এটা ধরে নিয়ে এই উত্তরটা আপনি দিতে পারেন।

(কোন উত্তর নাই)

**মিঃ স্পীকার :**— শ্রীবুলু কুকী

**শ্রীবুলু কুকী :**— কোয়েশ্চান নম্বার—১৩

**শ্রীতড়িত মোহন দাসগুপ্ত :**— কোয়েশ্চান নম্বার—১৩

প্রশ্ন

১) সরকার কি অবগত আছেন যে, বর্ত্তমানে নিত্য প্রয়োজনীয় খাদ্য দ্রব্যের দাম বাড়ছে ?

২) অবগত হইলে ইহার নিয়ন্ত্রণের কি ব্যবস্থা নেওয়া হচ্ছে ?

উত্তর

১) নিত্যপ্রয়োজনীয় জিনিষের দাম ইদানিংকালে বাড়ে নাই।

২) নিত্যপ্রয়োজনীয় জিনিষের মূল্যমানের প্রতি লক্ষ্য রাখা হইতেছে।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :**— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি ইদানীংকালে পিঁয়াজের দাম বাড়িয়াছে। এর কারণ অনুসন্ধান করে দেখেছেন কি ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, পিয়াজ নিত্যপ্রয়োজনীয় জিনিষের মধ্যে পড়ে না। পিঁয়াজের দাম বাড়িয়াছিল—কিন্তু সাধারণত ফুড ডিপার্টমেন্ট থেকে কতগুলি এসেনশীয়েল আইটেমস আছে সেগুলির দামের উপর লক্ষ্য রাখা হয়।

**মিঃ স্পীকার :**—Members are requested not to leave their seats.

**Shri Tarit Mohon Das Gupta :—** তার মধ্যে পিঁয়াজ পড়ে না। আর লবন সংক্রান্ত ব্যাপারে যা বলা হয়েছে—মাননীয় স্পীকার স্যার, আজকেই লবনের ব্যাপারে একটি কলিং এ্যটেনশন এসেছে। যদি সেই কলিং এটেনশন নোটিশ অ্যাক্সেপ্টেড হয়ে থাকে—আমি জানি না সেটা আপনি গ্রহণ করেছেন কিনা, যদি করে থাকেন তখন আমি সে বিষয়ে আলোচনা করতে পারি। কারণ বিষয়টা যখন এক। অর্থাৎ এখানেও প্রশ্ন করা হয়েছে লবনের দাম সম্পর্কে আর কলিং এটেনশনও এসেছে লবন সম্পর্কে। তাই এখন যদি প্রশ্নের উত্তর দিয়ে দিই তখন আলোচনার সময় অসুবিধা হবে।

**মিঃ স্পীকার :—** সেটা অ্যাডামটেড হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী : —** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে সাপ্লিমেন্টারী এসেছে লবনের দাম বেড়েছে কি না ? চালের দাম বেড়েছে কি না ? চালের দাম বর্তমানে ২·৫০ টাকা হয়েছে। আর উনি বলছেন যে জিনিসের দাম বাড়েনি। এটা সঠিক উত্তর হলো না। মাননীয় মন্ত্রী সত্যের অবমাননা করেছেন।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, চালের দাম বর্তমানে এই রকমই হয়ে থাকে। যখন ফসল উঠেছিল তখন দাম কমে যায়। আবার এটা বাড়তির দিকে গেছে। কিন্তু চালের দাম সেভাবে বাড়ে নি। এটা সংগতির মধ্যেই আছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্ন ছিল বর্তমানে নিত্যপ্রয়োজনীয় খাদ্য দ্রব্যের দাম বাড়ছে কি না ? চালের দাম বাড়ছে কি না ? সেটা আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় মন্ত্রীর কাছ থেকে। মাননীয় মন্ত্রী মহোদয় সেটার সঠিক জবাব দেবেন কি ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :—** এটা এখনও স্বাভাবিক অবস্থার মধ্যেই আছে। বছরের এ দিকটায় যা হয় তা আছে। যদি আমরা লক্ষ্য করে দেখি, তাহলে তাই দেখব। আর এখন চালের দাম এই যে বললেন ২·৫০ টাকা, সেটাকে কন্ট্রোল রাখার জন্য এ মাস থেকে রেশনে চাল ১,০০০ গ্রাম এবং গম ১,৫০০ গ্রাম করে দেওয়া সিদ্ধান্ত নেওয়া হয়েছে সমগ্র ত্রিপুরাতে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :—** না, না, সে কথা নয়। আমার কথা হচ্ছে যে গভর্ণমেন্ট যে ব্যবস্থা নিয়েছেন, চাল এবং গম বাড়িয়ে দেবার যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা কিসের জন্য নিয়েছেন ? জিনিস পত্রের দাম বাড়ছে বলেই কি নেওয়া হয়েছে ? তাহলে গভর্ণমেন্ট যে বলছেন বর্তমানে বাড়েনি তাহলে এই ব্যবস্থা নিলেন কেন ? সেই জন্য গভর্ণমেন্টকে স্বীকার করতেই হবে যে বর্তমানে জিনিসের দাম বেড়েছে বলেই তাঁরা এই ব্যবস্থা নিয়েছেন, ঐ যে ১ কিলো চাল এবং এক কিলো ৫০০ গ্রাম গম বাড়িয়ে দেবার সিদ্ধান্ত। তাহলে আমার জিজ্ঞাস্য হচ্ছে জিনিস পত্রের দাম বাড়ছে কি না ? এবং বাড়ছে বলেই তাঁরা এই ব্যবস্থা নিয়েছেন কি না ? গভর্ণমেন্ট তা কেন নিলেন ? নিলেন এই জন্য যে জিনিসের দাম বেড়েছে ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :—** স্যার, এর উত্তর আমি দিয়েছি।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, ফসল যখন উঠে, তখন যে দাম উঠে, আর এখন যে দাম আছে, এটার দাম বাড়ছে। গেল বার মার্চ্চ মাসে চালের দাম এ সময়ে কত ছিল? আর এবার যখন ফসল উঠে তখন দাম কত ছিল ? মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত** :— ঠিক এই সম্পর্কে আমার কাছে ডিটেলস ষ্টেটিষ্টিক নেই।

**শ্রীমনীন্দ্র চন্দ্র দেববর্ম্মা** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন সময়ের সঙ্গে সংগতি রেখে এটা বাড়ে নাই বলা চলে। আমাদের চেবরীতে লবন এক টাকা কে, জি, এটা কি মাননীয় মন্ত্রী মহোদয় জানেন ?

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত** :— মনে হচ্ছে না।

**শ্রীমনীন্দ্র চন্দ্র দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি এ ব্যাপারে তদন্ত করে দেখবেন ?

**শ্রীমৃনাল চন্দ্র দত্ত** :— মাননীয় স্পীকার স্যার, লবনের দাম যে বেড়েছে এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় কি কিছু বলার প্রয়োজন মনে করছেন না? এই সম্পর্কে যখন এখানে প্রশ্ন উঠেছে?

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কলিং এটেনশন যখন ডিসকাশন হবে তখন এই ব্যাপারে ডিসকাশন করা যাবে।

**শ্রীমৃনাল চন্দ্র দত্ত** :—পয়েন্ট অব অর্ডার স্যার, কলিং এটেনশনের সময় কলিং এটেনশনের আলোচনা করা যাবে। কিন্তু এখানে যখন প্রশ্ন এসেছে এবং অধিকাংশ সদস্যদের কাছ থেকে যখন প্রশ্ন এসেছে তখন মাননীয় মন্ত্রী মহোদয়ের প্রশ্নের উত্তর দেওয়া উচিত। তিনি এখন প্রশ্নের উত্তর না দিয়ে একেবারে কলিং এটেনশনের সময় উত্তর দেবার কথা যা বলেছেন সেটার আমি বিরোধিতা করি। প্রশ্ন হাউসের সামনে এসেছে আগে এবং মন্ত্রী এ ব্যাপারে তৈরী হয়েই এসেছেন। আর কলিং এটেনশান এসেছে পরবর্ত্তী কালে। এখন তিনি উত্তর দেবেন না কেন ? সেই প্রশ্নের দিক থেকে মাননীয় সদস্যগণ কেন বঞ্চিত হবেন?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আমি আগে বলেছিলাম যে কলিং এটেনশান যখন এসেছে এবং সেই কলিং এটেনশান যখন গ্র্যান্ট হয়েছে তখন সে বিষয়ে আলোচনার সময় ভালভাবে ডিসকাশন করা যাবে। কারণ দুটো বিষয়ই যখন এক। এবং আপনি আমায় অনুমতি দিয়েছেন।

**ডাঃ শ্রীবিনোদবিহারী দাস** :—প্রশ্ন এসেছে, কেন মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর দেবেন না? কলিং এটেনশনের যখন আলোচনা হবে তখন সে বিষয়ে আলোচনা হবে। এখন কেন প্রশ্নের উত্তর দেবেন না? আপনি সাজেশন দিন স্যার,। এখন কি হবে? সাপ্লিমেন্টারী যখন এসেছে তখন মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর দিন।

**মিঃ স্পীকার** :—তিনি সেটা কলিং এটেনশনের সময়ে বলবেন এবং সে ব্যাপারে আমি পারমিশান দিয়েছি। কলিং এটেনশন এসেছে বাজার থেকে লবন উধাও সম্পর্কে। আর এখানে এই বিষয়ে প্রশ্ন এসেছে বাজারে লবনের দাম বাড়তি কি না। বাজারে পাওয়া যায় কি না? দুটোই যখন এক তখন কলিং এটেনশনের সময়......

**শ্রীপ্রফুল্লকুমার দাস** :—না, স্যার, এটা আলাদা জিনিস। এখানে সাপ্লিমেন্টারী এসেছে। তিনি যদি এই সাপ্লিমেন্টারীর উত্তর দিতে পারেন তাহলে দেবেন, নতুবা বলবেন আউট ডিমাণ্ড নোটিশ।

এটার সঙ্গে ওটার সামঞ্জস্য করা ঠিক নয়।

**মিঃ স্পীকার** :—হ্যাঁ, কলিং এটেনশনের সময়ে এই ব্যাপারে আলোচনা করা হবে।

**শ্রীপ্রফুল্লকুমার দাস** :—নিয়ম পরিবর্ত্তন করা হলো, সেটা আপনি করলেন স্যার।

**মিঃ স্পীকার** :—আমি নিয়ম পরিবর্ত্তন করি নাই।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—এখানে কলিং এটেনশন এসেছে বাজার থেকে লবন উধাও, আর প্রশ্ন করা হয়েছে লবনের দাম বাড়া সম্পর্কে। দুটো দু কথা স্যার।

**মিঃ স্পীকার** :—উনি উত্তর দিয়েছেন। উনি বলেছেন এখন আলোচনা করলে পরবর্ত্তী সময়ে ডিসকাশনের সময়ে অসুবিধা হবে। যেহেতু দুটো ব্যাপারই এক। ডিসকাশনের সময়েই তিনি উত্তর দেবেন। এবং এ সম্পর্কে ডিসকাশন হয়ে গেছে হাউসে।

**শ্রীপ্রফুল্লকুমার দাস** :—কলিং এটেনশন স্যার, পরে এসেছে। কিন্তু সাপ্লিমেন্টারী এখন এসেছে। আমরা সাপ্লিমেন্টারীর উত্তর চাই।

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আপনি যা ডিসিসন নিয়েছেন সেটার পরিপ্রেক্ষিতেই আমি বলছি যে আমি পরে বলব। আমি বলেছি যে এ ব্যাপারে একটা কলিং এটেনশন এসেছে। এখন যদি আমি উত্তর দিয়ে দিই, তাহলে তখন ডিসকাশন ঠিকভাবে করা যাবে না। কারণ দুটো বিষয়ই যখন এক। যেহেতু এখানে কলিং এটেনশন এসেছে বাজার থেকে লবন উধাও সেইহেতু এ ব্যাপারে আমাদের মধ্যে উৎকণ্ঠা থাকবে। সেই জন্যই এই বিষয়ে বিস্তারিত প্রশ্ন থাকবে এবং তখন উত্তর দেওয়া যাবে। এবং আপনিও বলেছেন পরে উত্তর দেবেন। যদি আপনি বলেন যে এখন উত্তর দিন, তাহলে আমি দিতে পারি।

**মিঃ স্পীকার** :—আপনারা বসুন।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** :—বার বার বলছেন আপনি বললে আমি বলবেন। এখানে প্রশ্ন এসেছে, সাপ্লিমেন্টারী এসেছে। তিনি উত্তর দেবেন, কি দেবেন না? হ্যাঁ বা না বলুন। একটা বলুন। দেবেন কি, দেবেন না?

**মিঃ স্পীকার** :—ঠিক এই সময়ে মূল্য বাড়ছে কি, বাড়ছে না সে প্রশ্নের উত্তর তিনি দিয়েছেন।

**শ্রীসুধন্য দেববর্ম্মা** :—মাননীয় স্পীকার স্যার, সাপ্লিমেন্টারী যেটা এসেছে সেটার উত্তর দিয়ে দিলেই হয়। এটার জন্য এত কথার কি থাকতে পারে আমি বুঝতে পারছি না।

**মিঃ স্পীকার** :—উনি উত্তর দেবেন। তাতে আমার আপত্তি নেই। তবে তিনি কলিং এটেনশনেও দিতে পারেন।

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত** :—আমার কি করতে হবে ?

**মিঃ স্পীকার** :—হাউস যখন চায় তখন উত্তর দিন।

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত** :—লবনের দাম সাধারণভাবে বৃদ্ধি পায় নাই।

**শ্রীমনীন্দ্রচন্দ্র দেববর্ম্মা** :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে. চেবরী বাজারে, এটা তো গভর্ণমেণ্টের বাজার, এক টাকা কেজি,তে লবন বিক্রি হচ্ছে গত ১৫ দিন ধরে ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :— আচ্ছা, এটা অনুসন্ধান করে দেখা হবে।

**শ্রীবলু কুকী** :— মাননীয় মন্ত্রী মশাই যেখানে কেরোসিন তেলের বিক্রি সরকার নিয়ন্ত্রণ করছেন, সেখানে এই কেরোসিন তেল সরকারী দামে সব জায়গাতে বিক্রি হচ্ছে কিনা বলবেন কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :— পেট্রোলের দাম বাড়ার সংগে সংগে তার আনুসঙ্গিক কিছু কিছু জিনিসের দামও বেড়েছে এবং সেই দামটা যখন সোর্সে বেড়েছে তখন সেই সোর্সের দামের সংগে সঙ্গতি রেখে আমাদের এখানে বাড়াতে হয়েছে। কাজেই হঠাৎ করে মূল্যবান বেড়ে গিয়েছে বা ব্লেক মার্কেটিং-এর জন্য মূল্য বেড়ে গিয়েছে, এটা ঠিক নয়।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২১।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২১, স্যার।

প্রশ্ন

এই বৎসর ত্রিপুরায় কত মণ আমন ধান উৎপন্ন হয়েছে (তার মহকুমা ভিত্তিক হিসাব) ?

উত্তর

১৯৭৫-৭৬ সালে উৎপন্ন আমন ধানের মহকুমা ভিত্তিক হিসাব মেট্রিক টনে নিম্নে দেওয়া হল :–

| মহকুমার নাম | আনুমানিক উৎপাদন মেট্রিক টনে |
|---|---|
| ধর্মনগর | ২৩,৭৫০ |
| কৈলাসহর | ২৩,০৬৪ |
| কমলপুর | ১৩,৪৮২ |
| খোয়াই | ৩৪,৫৩৭ |
| সদর | ৫৭,৩৫৭ |
| সোনামুড়া | ১৯,৮৫৮ |
| উদয়পুর | ২৪,০০০ |
| অমরপুর | ১৬,৮৫৫ |
| বিলোনিয়া | ৩৪.৫৯৪ |
| সাব্রুম | ১১,৭০০ |
| মোট ত্রিপুরা : | ২,৫৯.২০০ টন |

( মোট ২ লক্ষ ৫৯ হাজার ২ শত মেট্রিক টন )

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে এবারের উৎপন্ন আমন ধানের পরিমাণ গত বছরের উৎপন্ন আমন ধানের পরিমাণের তুলনায় কত বেশী ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— ১১ হাজার ৭ শত মেট্রিক টন বেশী।

**শ্রীজিতেন্দ্রলাল দাস** :— স্যার, আপনি যদি অনুমতি দেন তো আমি মাননীয় সদস্য আচাইচি মগের প্রশ্নটা জিজ্ঞাসা করতে পারি ?

**মিঃ স্পীকার** :— করুন।

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৮।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৮ স্যার।

**প্রশ্ন**

১৯৭৪-৭৫ ইং সনে বিলোনিয়া মহকুমার উপজাতিদের মধ্যে মোট কতজনকে আনারসের বীজ, কলার চারা, আদা ও হলুদের বীজ বন্টন করা হইয়াছে ?

**উত্তর**

মোট ৩৬১ পরিবারের মধ্যে।

**Mr. Speaker** :— Next, I have received a Calling Attention Notice from Shri Sudhanwa Deb Barma, M. L. A., on the subject—'বাজার থেকে লবন উধাও।'

I have given consent to the motion of Shri Deb Barma. Now, I would request the Hon'ble Minister in-charge of the Department to make a statement to-day, if he is not in a position to make statement to-day, he will kindly give me a date when the Calling Attention Notice will be shown on the order paper for a statement.

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :— আমি, স্যার, আগামীকাল স্টেটমেন্ট দেব।

**Mr. Speaker** :—Hon'ble Minister agreed to make a statement to-morrow, the 12th March, 1976.

**শ্রীবজুু কুকী** :— মাননীয় স্পীকার স্যার, যদিও একটু দেরী হয়ে গেছে, তবু একটা বিষয়ে আমি আপনার কাছে অনুরোধ রাখতে চাই। রাজ্যপালের ভাষণে আমরা দেখেছি যে আগামী ৩১শে মার্চ তারিখে ডম্বুর প্রকল্পের উদ্বোধন করা হচ্ছে, অথচ ঐ দিনই আমাদের এই সভা চলবে। কাজেই আমার অনুরোধ হল ঐ দিন সভার কাজ স্থগিত রেখে আমরা সবাই যাতে ডম্বুর প্রকল্পের উদ্বোধনী অনুষ্ঠান প্রত্যক্ষ করতে পারি, তার সুযোগ দিলে খুবই ভাল হয়। এই অনুরোধটাই আমি আপনার কাছে রাখছি।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, আপনি যে বিষয়ে আমার দৃষ্টি আকর্ষণ করেছেন সেই বিষয়ে আমি বিজনেস এ্যাডভাইসরী কমিটির সংগে আলাপ আলোচনা করে পরে আপনাকে জানাব।

Next business before the House is laying of rules. I would request the Minister in-charge of the Revenue department to lay on the table a copy each of—

i) The Tripura Agricultural Debtors Rules, 1976.

ii) The Tripura Professions, Trades, Callings and Employment Taxation Rules, 1976.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker Sir, I beg to lay on the table a copy of—

i) The Tripura Agricultural Debtors Relief Rules, 1976 ; and

ii) The Tripura Professions, Trades, Callings and Employment Taxation Rules, 1976.

**Mr. Speaker** :— Members are requested to collect their copies of the rules from the "Notice Office."

Next item of Business is consideration of the West Bengal Security (Tripura re-enacting) Third Amendment Bill, 1976 (Tripura BILL NO. 1 of 1976). I would request the Hon'ble Minister-in-charge of the Revenue Department to move his motion for consideration of the Bill.

**Shri Krishnadas Bhattacherjee** :— Mr. Speaker Sir, I beg to move "That the West Bengal Security (Re-enacting) Third Amendment Bill, 1976 (Tripura Bill No. 1 of 1976) be taken into consideration.

**শ্রীসুধন্ব দেববর্মা** :— মাননীয় স্পীকার স্যার, আমি এই বিলের কনসিডারেশান ষ্টেজে একটু আলোচনা করতে চাই। স্যার, এই যে সিকিউরিটি বিল যেটা হাউসের সামনে এসেছে, তাতে আমাদের অবাক হওয়ার মত কিছু নাই। কারণ আমাদের শাসক গোষ্ঠীর এছাড়া আর কিছু থাকতে পারে না। এই বিল হচ্ছে এমন একটা হাতিয়ার. যার দ্বারা গণ আন্দোলনকে দাবিয়ে রাখা যায়, কাজেই এটা গণ আন্দোলনকে দাবিয়ে রাখার একটা মুখ্য হাতিয়ার। কি মনোভাব নিয়ে এই শাসক গোষ্ঠির এই সিকিউরিটি এ্যাক্ট এখানে এনেছে, তা যদি আমরা এখানে বিশ্লেষণ করতে যাই, তাহলে দেখব জনতার যে চাহিদা অর্থাৎ দেশের মধ্যে যে সমস্যাগুলি আছে, সেগুলির সমাধান করতে না পারার জন্যই আজকে তারা এই।

**শ্রীসুধন্ব দেববর্মা** :—ওদিকে অগ্রসর হয়েছেন—

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য. আপনি এই বিলের জেনারেল প্রশ্ন সম্বন্ধে আলোচনা করুন।

**শ্রীসুধন্ব দেববর্মা** :— মাননীয় স্পীকার স্যার, কেন এই আইন এখানে আনা হয়েছে সেটা বলতে গিয়ে আমি এর পটভূমিকায় এই জিনিষটা তুলে ধরতে চাই হাউসের সামনে। কি পরিস্থিতিতে এই সিকিউরিটি অ্যাক্ট আনা হয়েছে সেইটাই আমি এখানে তুলে ধরতে চেষ্টা করছি। কারণ, জনতার প্রতি যদি এই শাসক গোষ্ঠির আস্থা থাকতো তাহলে এই বিল

আসতো না। আজকে দেশের যে সমস্যা আছে তাকে সমাধান করতে না পারার জন্যই আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। আজকে যদি সরকার সুদৃঢ় নীতির উপর প্রতিষ্ঠিত থাকতো তাহলে এইরকম ভাবে আইনের আশ্রয় নিতেন না। আমরা দেখেছি যে দেশের অবস্থাটা কি? ১৯৭৫ সালে প্রায় ৯১টি শিল্প প্রতিষ্ঠান বন্ধ হয়ে গিয়েছিল। সেখানে আমরা লক্ষ্য করেছি প্রায় ১১ হাজার কর্মী ছাঁটাই হয়েছে এবং ইমার্জেন্সীর সময়েও ১১ শ-র উপর ছাঁটাই হয়ে গেছে। কাজেই দেশের অবস্থা, দেশের যে আর্থিক অবস্থা সেইটা অগ্রসর হতে আমরা দেখছি না, সেটা দিনের পর দিন অবনতির দিকেই যাচ্ছে, যার ফলে জনতার প্রতি আস্থা এই সরকার হারিয়ে ফেলেছে। আমরা প্রায়ই শুনছি রাজ্যপালের ভাষণেও দেখেছি এবং মন্ত্রী মহোদয়রা বলেছেন, মেম্বাররাও বলেছেন, এই কথা জোর দিয়ে বলতে চেয়েছেন যে ইমারজেন্সীর পর এবং বিশ দফা কর্মসূচীর ফলে একটা আস্থা ফিরে এসেছে, এটা তাদের আত্মবিশ্বাস এবং দেশকে গড়ার জন্য তারা এক কর্মকাণ্ডে প্রবেশ করেছেন, এই সমস্ত কথা। এই যদি হয় তাহলে আজকে মানুষের মুখ বন্ধ করার জন্য, মানুষের গণতান্ত্রিক অধিকারকে রোধ করার জন্য এই নিবর্তনমূলক আইনের আশ্রয় নিতে হলো কেন? এইটা স্বাভাবিক প্রশ্ন যদি জনতা এই ইমার্জেন্সীর পর এবং এই বিশ দফা কর্মসূচী ঘোষণার পর উদ্বোদ্ধ হয়ে থাকে তাহলে আজকে সরকার এই পথে যাওয়ার কোন প্রশ্ন উঠে না। আমি আশ্চর্য্য হই মাননীয় স্পীকার স্যার, যে আইন এখানে আনা হয়েছে- যে রাজ্য থেকে এইটা ধার করা হয়েছে সেই রাজ্যেও এই আইন নাই। যে মাদার ষ্টেট থেকে এই আইন জন্মগ্রহণ করেছে সেই মাদার ষ্টেটে এই আইন নাই। এইখানে এইটার পুনঃ জন্ম হয়েছে। আমাদের ত্রিপুরার শাসক গোষ্টিকে ধন্যবাদ, এইটা তাদের গর্ব্ব যে তারা উপযুক্ত শিষ্য বটে! সেখানে এই আইন নাই, ত্রিপুরাতে এইটাকে প্রবর্তন করতে হয়েছে। আজকে ত্রিপুরার মানুষ যদি খেতে না পায়, সে যদি বলে যে আমার পেটে ভাত নাই তাহলে তাকে বলা হবে এই হাতিয়ার আছে পিটিয়ে ঠাণ্ডা করে দিব মানুষের মুখ বন্ধ করে দেবে। মানুষের কোন কিছু বলার অধিকার নাই। ইমার্জেন্সী যদি উঠে যায়, তখন যদি মানুষের মুখ বন্ধ না করা যায় তার জন্য এই আইন আনা হয়েছে। ইমার্জেন্সী গেলে যদি কোন আন্দোলন হয় তখন সেই আন্দোলনকে কি দিয়ে দমন করা হবে? সেই জন্য এই সিকিউরিটি অ্যাক্ট চালু করা ছাড়া আর কোন পথ নেই। মাননীয় স্পীকার স্যার, আমরা তো বহুবার শুনেছি আমাদের পরলোকগত প্রধানমন্ত্রী বলেছিলেন আমাদের ভারতবর্ষে গণতন্ত্রের লক্ষ্য হলো সমাজতন্ত্র প্রতিষ্ঠা করা এবং নেহেরুজীর নন্দিনী, আমাদের বর্তমান প্রধানমন্ত্রী ইন্দিরাজী তিনিও এই কথা বলেন; আমরা গণতন্ত্র চাই, আমরা সমাজতন্ত্র চাই। মাননীয় স্পীকার স্যার, গণতন্ত্রকে এই ঠেংগাড়ু অস্ত্র দিয়ে আনা যায় না, তাকে যদি আনতে হয় তাহলে সারা ভারতবর্ষের জনতার আস্থা ফিরিয়ে আনতে হবে যে আমরা এই সমাজতন্ত্রের পথে চলেছি। সমাজবাদ মুখের কথা নয়। এই ঠেংগাড়ু আইন দিয়ে জনতাকে সমাজবাদের পথে আনা সম্ভব নয়। যে আইন আমাদের সামনে আনা হয়েছে আমরা দেখেছি যে পশ্চিমবঙ্গে এই আইন আনা হয়েছিল কতিপয় নকশালদের নীতির ফলে এবং সেইটাকে দমন করার জন্য এই আইন আনা হয়েছিল পশ্চিমবঙ্গে। এই আইন দিয়ে এমন অনেক ঘটনা ঘটেছে সেইটা সিকিউরিটির জন্য নয়। যারা গণতান্ত্রিক আন্দোলনে

অংশ গ্রহণ করেছে তাদের উপরই এই আইন প্রয়োগ করা হয়েছে। কাজেই আমরা লক্ষ্য করেছি এই আইন শান্তি রক্ষার নামে গণতন্ত্রকেই খর্ব করার জন্য এইটা করা হয়। যারা জনতার চাহিদাকে, জনতার অভাব অভিযোগকে শাসকগোষ্ঠির সামনে তুলে ধরতে চায়, সরকারের সামনে তুলে ধরতে চায়, জনতার দুর্দশা মোচনের জন্য যারা সরকারকে বুঝান এবং সেই লক্ষ্য পুরণের জন্য যারা আন্দোলন করে অগ্রসর হয় তাদেরকে দমন করার জন্যই এই আইন করা হয়েছে। এই আইন আমরা লক্ষ্য করেছি ১৯৮০ সাল পর্য্যন্ত, ৪ বছর পর্য্যন্ত এইটাকে বাড়ানো হয়েছে। ব্যাপারটা কি? এইটা যেন এই অসুস্থ মানুষের জন্য আগে থেকেই কবর গড়ে রাখা বা চিন্তা রচনা করা এবং এইটা ৪ বছর চলবে এই সিকিউরিটি অ্যাক্ট। যারা আন্দোলন করবে এদের সামনে একটা হাতিয়ার তারা খাড়া করে রাখবে, যারা জনতার হয়ে আন্দোলন করবে তাদের জন্য এই খড়্গ এবং তাদেরকে যাতে জেলে পুরে রাখা যায় সেই জন্য এই আইন আমরা তো দেখেছি কিভাবে কেইস দাঁড় করানো হয় এবং কিভাবে আটক করা হয়, এইটা আমরা লক্ষ্য করেছি। আমাদের সামনে দৃষ্টান্ত আছে যে আমাদের এই হাউসেরই সামনে জনৈক সদস্য মাননীয় সদস্য শ্রীসমীর বর্ম্মণ এক তথ্য ফাঁস করেছেন বলে আজকে তিনি কারার অন্তরালে বসে আছেন। এইভাবে এই সিকিউরিটি এ্যাক্ট যে কোন সময়ে, যে কোন মুহুর্ত্তে প্রয়োগ করবেন আমাদের শাসকগোষ্ঠি। কাজেই আমরা লক্ষ্য করছি যে আমরা মুখে যতই বলি না কেন আমরা গণতন্ত্র চাই এবং সমাজতন্ত্রের দিকে আমরা অগ্রসর হচ্ছি, কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা দেশের দেশকে কোথায় নিয়ে যাবে। অন্ধকারের দিকে টেনে নিয়ে যাবে এই জিনিষ আমরা লক্ষ্য করছি মাননীয় স্পীকার স্যার। দেশের মধ্যে এমন এলিমেন্ট প্রতিক্রিয়াশীল ব্যক্তি যারা নাকি ভারতবর্ষে গণতন্ত্রের পথে, সমাজতন্ত্রের পথে এগিয়ে যেতে ইচ্ছুক নয় এবং তারা চক্রান্ত করবে এবং তারা চক্রান্ত করবে না, এ কথা আমি বলছি না, করবেই। কিন্তু এই আইন শুধু তাদেরই বিরুদ্ধে প্রযোগ করা হবে এবং যারা নাকি চোরাকারবারি করে ভেজাল করে এবং বিভিন্ন সমাজ বিরোধী কাজ করে শুধু তাদেরই উপর প্রয়োগ হবে এ কথা আমরা ভাবতে পারি না। কারণ, আমার অতীত অভিজ্ঞতা থেকে দেখেছি যে যদিও শাসকগোষ্ঠির তরফ থেকে বলা হয় এই সমস্ত আইন আমরা কোন রাজনৈতিক দল বা যারা আন্দোলন করে তাদের বিরুদ্ধে প্রয়োগ করব না কিন্তু কার্য্যক্ষেত্রে আমরা কি দেখছি? আমরা দেখছি সেই আন্দোলনের বিরুদ্ধে যতটা প্রয়োগ করেছে অন্য ক্ষেত্রে কিছুই প্রয়োগ করেন নি। তার চেয়ে অধিক প্রয়োগ করেছে যারা প্রতিনিধি এবং যারা জনতার স্বার্থে আন্দোলন করে, যারা দেশকে গড়ে তোলার জন্য আন্দোলন করে এবং দেশকে রক্ষার জন্য আন্দোলন করে, যারা জনতার ইচ্ছাকে বাস্তবে রূপ দেওয়ার জন্য কাজ করে তাদের বিরুদ্ধে এই আইন প্রয়োগ করা হয়। কাজেই এই ধরনের আইনই ভারতকে অন্ধকারের দিকে নিয়ে যাবে এবং ভারতবর্ষের বুদ্ধিসম্পন্ন লোক এটা সমর্থন করবে না এবং আমরা আশা করি যে কংগ্রেসই হোক বা অন্য যে কোন দলই হোক যদি শুভ বুদ্ধিসম্পন্ন লোক হয়ে থাকে তবে এটাতে নিশ্চয়ই ভয় প্রকাশ করবেন এবং আমি সর্বান্তঃকরণে এই আইনের বিরোধীতা করছি এবং এই সিকিউরিটি এ্যাক্ট প্রত্যাহার করে আমাদের দেশকে যাতে সুষ্ঠুভাবে গড়তে পারি, দেশকে গঠন করতে পারি, যদি আমাদের জনতাকে

উদ্‌বুদ্ধ করতে পারি এবং সেই দিকে লক্ষ্য রেখেই এই আইন প্রত্যাহার করা উচিত। যদি তা না হয়, তাহলে আমরা লক্ষ্য করছি এই সরকার আমাদের নয়, এই সরকার সংসদের সরকার নয়, এই সরকার আমাদের কথা শুনবে না, আমাদের দাবীদাওয়া নিয়ে তাদের কাছে যেতে পারব না, যদি এই আইন দেশের মধ্যে চালু থাকে। তাই এই ধরণের আইনকে আমাদের পরিবর্তন করতে হবে। কাজেই, মাননীয় স্পীকার স্যার, আমি আবার বলব এবং আবার আবেদন রাখছি সমস্ত শুভ বুদ্ধি সম্পন্ন ব্যক্তিদের যে কংগ্রেসীই হোক বা অন্য কোন পার্টিই হোক, এবং আমাদের মেম্বারদের সকলের কাছে আবেদন রাখছি এই বিলটি যাতে প্রত্যাহার না হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবুলু কুকী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে আমাদের এই বিধান সভায় যে ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্ট ত্রিপুরায় এ্যামেণ্ডমেণ্ট আনা হয়েছে এইটা কেন এই বিলটা আনা হল আমি কিছুতেই বুঝতে পারছি না। তবে আমাদের কতগুলি ব্যক্তিগত অভিজ্ঞতার মধ্য দিয়ে এটা আমি অনুভব করতে পারি এবং বুঝতে পারি এবং এই কারণেই যদি এই বিলটি আনা হয়ে থাকে তাহলে আমি এটা কিছুতেই সমর্থন করতে পারব না কারণ এই বিল তিন, তিন বার এটাই রি-এ্যামেণ্ডমেন্ট করা হয়েছে। একবার হল ১৯৬৭, তারপর ১৯৭১ আর এখন হল ১৯৭৬ এবং তৃতীয়বার এ্যামেণ্ডমেন্ট করা হয়েছে। এই আইনের প্রয়োগ পদ্ধতি যদি আমরা পর্য্যালোচনা করি তাহলেই প্রকৃতপক্ষে দেশের মধ্যে যারা সুদখোর, দুর্নীতিবাদ এবং সমাজ-বাদের বিরুদ্ধে এই আইন প্রয়োগ না করে, ত্রিপুরায় যে গণতান্ত্রিক আন্দোলন অবশ্য মতের পার্থক্য থাকতে পারে কিন্তু দেশের সামাগ্রিক মানুষের উন্নতি এবং দেশকে গড়ে তোলার জন্য যারা আন্দোলন করেন সেই আন্দোলনের বিরুদ্ধে আইনটি প্রয়োগ করে থাকে। কারণ আমি জানি ১৯৭৮ সালে তৈদু এলাকার যে ঘটনা এই সাধারণ একটা জমির বিরোধকে নিয়ে ঘটনা, এবং তখনকার যে মন্ত্রী ছিলেন, ট্রাইবেল মন্ত্রী উনার সহযোগিতায়, এবং পরামর্শে কোন কোন এলাকাতে ট্রাইবেল, পাহাড়িয়া খাস জায়গা দখল করে নেয় কিন্তু সেখানে উপজাতি কয়েকজন ছিলেন এর মধ্যে। এই ক্ষেত্রে একটা বিরোধ হবে এবং এই বিরোধীতাকে কেন্দ্র করে পরবর্তীকালে আমাকে সহ আরও নয়জন ব্যক্তিকে এরেষ্ট করা হয়েছে। ছয় মাস অমরপুর জেলে রাখা হয়েছে এবং প্রায় পাঁচটা বছর মোকদ্দমায় হয়রানী করা হয়েছে। ত্রিপুরার গণ-তান্ত্রিক আন্দোলনকে দমন করবার জন্য চেষ্টা করে থাকে আমি এই আইনের পক্ষে কিছুতেই কিছুতেই সমর্থন করতে পারব না। অপরদিকে আমাদের এখন এই যে ধারণা যে বর্তমানে এই ইমার্জেন্সির সুযোগে ইভেন আমরাই আমলা বা বিভিন্ন জায়গাতে বিশেষভাবে প্রাকিউরমেন্টর ব্যাপারে, লেভির ব্যাপারে এবং এখন আবার নুতন করে ট্যাকসেশান বিল আনা হয়েছে। এইদিকে বেতন বাড়িয়ে টাকা দেওয়া হয়েছে, অপরদিকে তাদের টাকা কেটে নেওয়া হয়েছে এবং মানুষের উপরে এই যে অন্যায় কাজ, এই ইমার্জেন্সী চালু থাকায় বিশেষ কিছু বলতে পারছি না। আমার কথা বলার অধিকার যেমন সীমিত স্বাভাবিকভাবে বিক্ষুব্ধ মানুষ যারা তাদের মধ্যে এখন কোন কথা সম্ভব নয় কিন্তু পরবর্তী সময় একদিন না একদিন ইমারজেন্সী উঠে যাবে, চিরদিন থাকবে না। তখন এই সমস্ত অন্যায়ের বিরুদ্ধে মানুষ যখন রুখে দাড়াবে

তার মোকাবিলা করার জন্য এই আইনকে আনা হয়েছে। তদুপরি ত্রিপুরার একটা বড় সমস্যা আছে উপজাতি সমস্যা। এবং আজকে উপজাতিরা তাদের নিজেদের উপজাতিকে রক্ষার জন্য এবং তাদের আত্মনিয়ন্ত্রনের অধিকার পাওয়ার জন্য ডিষ্ট্রীক কাউন্সিলের দাবীতে আন্দোলন সংগঠিত করবে, এই সমস্ত উপজাতিদের আন্দোলনকে দমন করবার জন্য আইনটা আনা হয়েছে। এই সমস্ত উপজাতিদের আন্দোলনকে দমন করার জন্য এই আইনটা এখানে আনা হয়েছে। কারণ আন্দোলন থাকবে না, আরও চলবে। যতদিন পর্য্যন্ত উপজাতিদের অন্তত: নিজেদের আশ্রয়ের জন্য অটোনোমাস ডিস্ট্রীক্ট কাউন্সিল না হচ্ছে। অতএব এই সমস্ত কারণে ত্রিপুরার গভর্ণমেন্ট নুতন করে আবার এই আইনটা এনেছেন। তাই আমি মনে করি এই আইনটা স্থগিত রাখা দরকার এবং তাতে ত্রিপুরা সরকার কোন অসুবিধা নেই। যদি সমাজ বিরোধী কোন অন্যায় কাজ করে, কোন বে-আইনী কাজ করে তাকে সাজা দেওয়ার জন্য তার বিরুদ্ধে একশান নেওয়ার জন্য সরকারের বিভিন্ন আইন প্রচলিত আছে। অতএব আমি মনে করি এক্ষুনি এই আইনটা আনা ঠিক হবে না। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— মাননীয় স্পীকার স্যার, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি আইন এনেছেন তাকে আমি সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় স্পীকার স্যার, আজকে যদি লক্ষ্য করি, তাহলে দেখি এই যে বিল আমরা যে গতবার বাজেট সেশান করেছি সেই দিনের সাথে আজকের দিনের একটা তফাৎ আছে। আজ থেকে প্রায় ৮ মাস আগে ভারতবর্ষে ইমারজেন্সী ঘোষণা করা হয়েছিল এবং আমরা যদি লক্ষ্য করে দেখি, গত বছর এই বিধান সভার কাজকে যারা বাধা দেওয়ার জন্য শুধু বিধান সভার মধ্যে নয়, আমরা যদি ভারতবর্ষের ইতিহাস পর্য্যালোচনা করি, বিগত দিনের ইতিহাস আমরা লক্ষ্য করেছি ১৯৭২ ইং সনে যখন চীন ভারবর্ষ আক্রমণ করেছিল তখন সমাজ বিরোধীরা মাথা চাড়া দিয়ে উঠেছিল এবং সেই অন্তর্দলীয় কোন্দল নিয়ে তারা বিদায় হয়েছিল। আজকে বিলের বিরোধীতা করছে তাদের কথা আমি বলছি, তারা এই বিল সমর্থন করতে পারে না। কারণ ভারতবর্ষে যে একটা পরিস্থিতির উদ্ভব হয়েছিল এটা যদি আমরা লক্ষ্য করে থাকি, আমি গত ৫ই জুন থেকে কলকাতায় ছিলাম, যখন তারা জয়প্রকাশ নারায়নজীকে সামনে রেখে সভা করছিলেন তখন তারা এস, কে, ডাঙ্গেকে বলেছিলেন যে শোষণ বাদী কমিউনিষ্ট পার্টি তার হাত থেকে কমিউনিষ্ট পার্টির পতাকা কেড়ে নাও। সেই দলের লোক স্বার্থান্বেষীরা নিজেদের ক্ষমতার লোভে শ্রীমতী গান্ধীকে হঠাবার জন্য, তারা যখন দেখল যে ভারতবর্ষে এমন একটা চক্রান্ত হয়েছিল জয়প্রকাশজীকে সামনে রেখে নিজেদের পতাকা বিসর্জন দিয়ে ওয়েষ্ট বেঙ্গলে তারা সেখানে সেইসব মত, সেই জয়প্রকাশের মত নিয়ে সেখানে একত্রিত হয়েছিল। কারণ ক্ষমতা লাভের জন্য তারা ভারতবর্ষের প্রত্যেকটি রাজ্যে এবং প্রত্যেক জায়গাতে সমাজ বিরোধী যারা ক্ষমতা লাভের জন্য তারা জনসাধারণকে উৎসাহিত করেছিল। এই বিধান সভায় যারা বসেছেন নির্ব্বাচিত সদস্য হিসাবে তাদের কর্ত্তব্য গণতন্ত্রকে রক্ষা করা। আমি লক্ষ্য করেছি তারা ভোটে জেতার জন্য গণতন্ত্রের নামাবলী গায়ে দেন। ইলেকশানের পর তারা গণতান্ত্রিক অধিকারকে খর্ব করেন। তাই আজকে ভারতবর্ষে যদি সমাজবিরোধীদের দমন করতে হয়,

ত্রিপুরা থেকে সমাজ বিরোধীদের দমন করতে হয়, ভারত সরকারের তো সেখানে বাধা দেওয়ার কোন উদ্দেশ্য থাকতে পারে না। তাই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাধারমন নাথ:**— মাননীয় স্পীকার স্যার, আজকে মাননীয় মন্ত্রী মহোদয় ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি যে বিল পেশ করেছেন, সেই বিলটি সময়োচিত হয়েছে এবং সেটাকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য এখানে রাখছি। মাননীয় স্পীকার স্যার, একটু আগে, যিনি সি, পি, এম, সদস্য ছিলেন, এখন তিনি স্বতন্ত্র হয়ে গেছেন, সেই সদস্য মহাশয় গনতান্ত্রিক অধিকার সম্বন্ধে যে এখানে একটু আগে বক্তব্য দিয়েছেন সেই বক্তব্যের উপর আমি একটু আলোকপাত করতে চাই। বিগত নির্বাচনের পর থেকে বিরোধী দলের যে ভূমিকা ছিল, দেশের উপর যে হত্যালীলা ওরা চালাচ্ছিলেন সেটাকে রুখে আমরা গণতান্ত্রিক রূপ দেওয়ার চেষ্টা করেছি। আমি এই বিধান সভায় দেখেছি আমাদের রাজ্যপালের বিধান সভায় প্রবেশে ওরা বাধার সৃষ্টি করেছিল এবং হাউসের ভিতর। এটা কি গণতন্ত্রের নমুনা? সরকারী প্রশাসনকে স্তব্ধ করে দেওয়ার জন্য তারা যে নাটক দেখিয়েছেন, যে হত্যালীলা ওরা আরম্ভ করেছিলেন সেটাও কি গণতন্ত্রের রূপ? মানুষ কাজ করতে চায়, তারা কাজ করতে দেবেন না। সেটাও কি গণতন্ত্রের আওতার মধ্যে পড়ে? মানুষ তার নিজের কাজ করতে চাইলে তাকে কাজ করতে দেবে না, তাকে হত্যা করে সেটাও কি আমরা গণতন্ত্রের মধ্যে ধরে নেব? গরীবের ভয়টা কিসের? আজকে উপজাতি সম্বন্ধে উনি যে পয়েন্ট এখানে বলেছেন, যে উপজাতিদের আন্দোলনকে স্তব্ধ করে দেওয়ার জন্য এই যে আইনের সৃষ্টি হয়েছিল। সেই আইনটা উনি যদি বিচার করেন তাহলে দেখবেন ভাওতা ছাড়া আর কিছু নয়। আজকে আইন পাশ হয়েছে উপজাতিদের জমি যদি কোনভাবে হস্তান্তরিত হয়ে থাকে অ-উপজাতিদের কাছে তাহলে সেটা ১৯৬৯ পর থেকে সব জমি ফেরত দেওয়ার জন্য সরকার আইন করেছেন। তারপরও যদি উনি বলেন যে উপজাতিদের জন্য কিছু করা হয় নি, শুধু এই নয়, উপজাতিদের উন্নয়নের জন্য সাব-ব্লক করা হয়েছে। উপজাতিদের চিন্তায় আজকে যে নমুনা আমরা দেখেছি, মাননীয় রাজ্যপালের যেটা এখানে পেশ করেছেন তার মধ্যেও যদি আমরা দেখি এবং সুচিন্তিত ভাবে দেখি তাহলে যে উপজাতি ভাইরা যাতে অ-উপজাতিদে পেছনে পড়ে না থাকেন তাদের শিক্ষা দীক্ষা, তাদের মান উন্নয়ন, তাদের অর্থনৈতিক উন্নতি এইসব বিচার করে যে পাপরেখা টানা হয়েছে তুলনামুলকভাবে সেটাকে কিছুতেই কম বলা যায় না। কাজেই গনতান্ত্রিক অধিকার সম্বন্ধে ওনারা কতটুকু বুঝেন সেই সম্বন্ধে আমার সন্দেহ আছে। কাজেই বিরুদ্ধবাদী কথাবার্তার প্রতিবাদ করে এবং বিলটিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমওচাবাই মগ:**— মাননীয় স্পীকার, স্যার, দি ওয়েষ্ট বেংগল সিকিউরিটি (ত্রিপুরা রি-এনেকটিং) থার্ড এ্যামেণ্ডমেন্ট বিল যে হাউসে এসেছে, আমি সমর্থন করি। বিশেষ করে আজকের আলোচনায় একটা বিষয়ে আমার বিশেষ দৃষ্টি আকর্ষণ করেছে, সেটা হচ্ছে আমার বিরোধী পক্ষের একজন সদস্য বলেছেন যে এই বিল নাকি উপজাতিদের নিপীড়নের জন্য আনা হয়েছে আমি দুঃখীত। এই বিল যদি ত্রিপুরার ৬ লক্ষ উপজাতিদের নিপীড়নের জন্য আনা

হয়ে থাকে, তাহলে আমরা যারা ত্রিপুরা রাজ্য পরিচালনা করি, তারা কি এই রাজ্যের মানুষ নই? কারণ আমি বলব যে ত্রিপুরা সরকার ত্রিপুরা রাজ্যের উপজাতিদের উন্নয়নের জন্য যে সব কাজ করেছেন, ত্রিপুরা রাজ্যের উপজাতিরা ভারতবর্ষের অন্যান্য দেশের উপজাতিদের থেকে অনেকটা এগিয়ে আছে। ত্রিপুরা রাজ্যে উপজাতিদের যে সমস্ত সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের উপজাতিরা তা পাচ্ছে না। আমি এই সম্পর্কে বিশেষ আলোচনা করতে চাই না, তবে কিছু কিছু এখানে বলতে চাই। শিক্ষার ব্যাপারে পুনর্বাসনের ব্যাপারে আমার সরকার অনেক করছেন। তাদের পুনর্বাসনের জন্য জমি দিয়েছেন, তারা যাতে সেইসব জমি বিক্রী করতে না পারে, তার জন্য আইন করেছেন। সেই পশ্চাপদ উপজাতিদের শিক্ষিত করে এবং সামাজিক দিক দিয়ে অন্যান্য অগ্রসর জাতির সমান করে তুলে সকলের সাথে যাতে হাত মিলিয়ে চলতে পারে তার জন্য যে সুযোগ সুবিধা দেওয়া দরকার তা আমার সরকার দিয়েছেন। তার প্রতিবন্ধক যদি কোন দল বা তার নেতা হয়, তাহলে তাকেও আটক করা, নিপীড়ন করা অন্যায় হবে না। সেই প্রতিবন্ধককে ব্যহত করার জন্য আইন করে, সেই আইনের আওতায় নিশ্চয়ই তাকে আনা হবে এবং সাজা দেওয়া হবে। কাজেই এই আইনকে আমি নিপীড়নের জন্য মনে করি না। তাঁরা যে রকম আলোচনা এখানে রেখেছেন, তাকে আমি ঘৃণা করি এবং সেই আলোচনার প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

শ্রীকালিদাস দেববর্মা :—মাননীয় স্পীকার, স্যার, আমার বক্তব্য আমি সব সময়ই ককবরকে রাখি, এখনও তাই রাখছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে জমিন বঙ্গনি নিরপত্তা আইন ত্রিপুরা রাজ্য অ পরিচালনা থাইনানি যে প্রস্তাব যে তুবই কাইমানি, ই আইন-ন চিনি ত্রিপুরা-অ বলবৎ অন্সুই সাধারণ বরকনি কতটুকু উপকার অঙনাই অঙ্গিয়া আব চুঙ প্রতিনি বরক-ন ছি অ। এই যে নিরাপত্তা আইন যদি চালু খাই মানথা হিনকাই সাধারণ বরকানি ব্যক্তি স্বাধীনতা তঙমানি থানি ব ই যে কোন নিজিনি ব্যক্তিগত অভিযোগ খাইনানি আবনি কিছুর ক্ষমতা মানগালাক। যার ফলে, এই যে জরুরী অবস্থানি ভিতর দিয়া ত্রিপুরা রাজ্য-অ তিনিই অবস্থা চলি তঙহুরু যে বরক নিজিনি দলভূক্ত বরকইয়া এই বরক পর্যান্ত তিনি নিজিনি অভিযোগ তুবই মায়া। জরুরী অবস্থানি বিশ্বিঙগ অভিযোগ তুবই ফাওথাই বন জেল ছুদ্‌ দাই তুমুই মান। এই যে ব্যক্তি স্বাধীনতা শব্দ তঙগুই-ব বরকানি কোন ক্ষমতা কায়া। যার ফলে ই নিরাপত্তা আইনানি বাগুই আঙ ধিক ধিক মত রিঅই মায়া, যার ফলে, ই নিরাপত্তা আইন-ন বিরোধীতা খাইঅই আঙ বক্তব্য শেষ থাইকা।

বঙ্গানুবাদ

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে পশ্চিম বঙ্গের নিরাপত্তা আইন ত্রিপুরা রাজ্যে চালু করার যে প্রস্তাব এখানে আনা হয়েছে, এই আইন ত্রিপুরায় বলবৎ হওয়ার পর সাধারণ মানুষের কত টুকু উপকার হবে সেটা আমরা প্রত্যেকেই জানি। এই নিরাপত্তা আইনকে বলবৎ করে যদি আরো চার বছর বলবৎ রাখা যায় তাহলে সাধারণ মানুষের ব্যক্তি স্বাধীনতার কথা বলা হলেও কেউ নিজের ব্যক্তিগত অভিযোগ করার কোন অধিকার থাকবেনা। যার ফলে, যে জরুরী

অবস্থার ভিতর আমরা চলছি, এড় অবস্থার মধ্যেও যে মানুষ নিজের দলভুক্ত নয়, সেও আজকে নিজের ব্যক্তিগত অভিযোগ আনতে পারে না। জরুরী অবস্থার মধ্যে অভিযোগ আনবেন, অবস্থাকে জেলেও পুরে রাখবে ক্ষমতা সরকারের আছে। এই যে ব্যক্তি স্বাধীনতা কথাটা থাকলেও, কার্য্যত মানুষের কোন অধিকার বা ক্ষমতা নেই। যার ফলে এই নিরাপত্তা আইন-কে আমি সমর্থন করতে পারছিনা যার ফলে, নিরাপত্তা আইনকে বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :—** মাননীয় স্পীকার, মহোদয় যে পশ্চিমবঙ্গ সিকিউরিটি এ্যাক্ট—দি ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি ত্রিপুরা রি-এনেক্টিং থার্ড এ্যামেণ্ডমেন্ট বিল যেটা এসেছে, তাকে আমি সমর্থন জ্ঞাপন করছি। এটাকে সমালোচনা করতে গিয়ে বলেছেন এই বিলটাকে আগে দুইবার, এবার নিয়ে তিনবার করা হচ্ছে। এটা দিয়েই বুঝা যাচ্ছে সরকার কতটা বিবেচনার পর আইন করছেন। সরকার চান না যে চিরদিনের জন্য এটা স্ট্যাটিউট বুকে আইন হয়ে থাকুক, কিন্তু দেশের যা অবস্থা—যদি সমাজবিরোধিরা এইভাবে কাজ করতে থাকেন তাদের সেই কাজকে দেশের বৃহত্তর নাগরিকের মঙ্গলের জন্য নিয়ন্ত্রিত করতে হবে। গণতান্ত্রিক দেশে অনেক ক্ষমতা জনসাধারণের জন্য দেওয়া হয়েছে, কিন্তু সেই ক্ষমতার সুযোগে যদি মুষ্টিমেয় কিছু লোক, অধিকাংশ লোকের অধিকারকে খর্ব করতে চায়, সেই ক্ষেত্রে তাদেরকে নিবারণ করা ছাড়া, তাদের কার্য্য থেকে বিরত রাখা ছাড়া, অন্য পথ নেই। কাজেই সরকার অত্যন্ত প্রশংসনী সেগুলি করছেন। অনেকে হয়তো বলতে পারেন যে মিসা আইন এর চেয়ে আরও কঠোর, সেটা যেখানে চালু আছে, আবার কেন এটা তাহলে করছেন কেন ? তার প্রধান কারণ হচ্ছে এর মধ্যে ত্রিপুরা রাজ্যে এই আইনের বিধানে কোর্টের মধ্যে কিছু কিছু লোকের বিরুদ্ধে কেস করা হয়েছে এই আইনটা মধ্যবর্তী সময়ে উঠে যদি যায়, তাহলে ঐ কেসগুলি বাতিল বলে গণ্য হয়ে যাবে, সেইদিক দিয়ে এর প্রয়োজন আছে। যে মামলাগুলি সরকার করেছেন, বিশেষ করে যেগুলি কোর্টে পেণ্ডিং আছে. যাতে সেগুলি ডিসপোজ করা সম্ভবপর হতে পারে তার জন্য এই আইনের দরকার আছে। দ্বিতীয় হচ্ছে এটা অনন্তকালের জন্য করা হয় নাই, ১৯৮০ সনের একটা নির্দিষ্ট তারিখের জন্য করা হয়েছে। কারণ সরকার চান না সবসময় এই আইন স্টেটিউট বুকে এটা থাকুক, কাজেই সেইদিক দিয়ে বিশ্লেষণ করলে দেখা যাবে যে এটা পূর্বে ত্রিপুরা রাজ্যে চালু ছিল, কিন্তু কতজন এর আওতায় পড়ত ? যারা শান্তিকামী লোক তাদেরকে ধরা হত। মনে পরে সমাজএর বিরুদ্ধে দেখতে গিয়ে একটা ঘটনার কথা উল্লেখ করেছেন, সেটা যদি সত্য বলে ধরে নেওয়া হয়, যেটা নাকি অন্য আইনে ধরা যাচ্ছে না অথচ সমাজের বৃহত্তর লোকএর মঙ্গলের পরিপন্থী হচ্ছে, তাহলে তার থেকে তাকে বিরত রাখার জন্য এর প্রয়োগ করতে হবে। দেশের মঙ্গল যারা করছেন, তাদের জন্য নয়। যারা রাজনীতি করছেন, তাদের স্পেশাল কোন লাইসেন্স দেওয়া হয় নাই যে রাজনীতি করতে গিয়ে, দেশের মঙ্গলের নাম করে দেশের কনষ্টিটিউ-শান ভাংবেন বা প্রচলিত আইন বিরোধী কাজ করবেন। গণতান্ত্রিক দেশে প্রত্যেক লোক রাজনীতি করতে পারেন, তার জন্য কনষ্টিটিউশানএ অনেক বেশী অধিকার দেওয়া হয়েছে। শ্রমিকদের ষ্ট্রাইক করার অধিকার দেওয়া হয়েছে ইউনিয়ন গঠন করার সুযোগ দেওয়া হয়েছে

কিন্তু তার সুযোগ নিয়ে সরকারকে বিকল যদি করতে চায়, দেশের মধ্যে কৃত্রিম অভাব সৃষ্টি করতে চায়, তাহলে তা শ্রমিকের মঙ্গলের উদ্দেশ্য নয়, রাজনীতির উদ্দেশ্যই তা করা হয়ে থাকবে। সেখানে বড়, তাহলে স্বভাবত:ই সরকারকে তার জন্য ভাবতে হবে। আজকে গণতান্ত্রিক দেশে যে কোন সরকারকে বাতিল করার জন্য পাঁচ বৎসর অন্তর অন্তর নির্বাচন আসে। এই পাঁচ বছর যদি সরকার জনসাধারণকে সন্তুষ্ট করতে না পারে, তাদের আশা আকাঙ্খা যদি রূপদান করতে না পারে, তাহলে বৃহত্তর জনসাধারণ পরবর্তী নির্বাচনে তাদের তাড়িয়ে দেবে। অন্য যে গণতান্ত্রিক দল আছে তাদেরকে নির্বাচিত করবে। কিন্তু তাঁরা গণতন্ত্র শুধু মুখে বলেন কিন্তু গণতন্ত্রে বিশ্বাস নেই, আগামী দিনে ভোটে নির্বাচিত হয়ে এরা ক্ষমতায় বসবে সেই বিশ্বাস তাদের মনে নেই, কাজেই তারা দেশের আইন শৃঙ্খলা ভঙ্গ করে আয়ত্ব করতে চায়, স্বভাবত:ই অধিকাংশের সমর্থন যারা পায়, তাদের স্বার্থ দেখতে হবে। সমাজ বিরোধীরা যদি প্রচলিত আইনের সুযোগ নিয়ে দেশের মধ্যে বিশৃঙ্খলা সৃষ্টি করতে চায়, কালোবাজারী বা অতিরিক্ত মুনাফা করতে চায়, বে-আইনিভাবে সীমান্ত দিয়ে জিনিষপত্র পাচার করতে চায়, তাহা রোধ করার জন্য এই আইন। রাজনৈতিক কর্মীদের বিরুদ্ধে এই আইন নয়। কাজেই সেই ক্ষেত্রে গণতন্ত্রে যারা বিশ্বাস করে, দরিদ্রতম সাধারণ মানুষের জন্য যারা কাজ করে, সংবিধান সম্মত উপায়ে যারা আন্দোলন করবে তাদের বিরুদ্ধে এই আইন নয়। যেমন আমরা কি দেখেছি, কিছুদিন আগে, রেল ষ্ট্রাইকের পর আমাদের রেল মন্ত্রীকে অতি নিঃসংশয়ভাবে হত্যা করা হয়েছে। এইরকম ষড়যন্ত্রে যারা লিপ্ত তাদেরকে কি ধরতে হবে না? তাদেরকে যদি স্বাভাবিক আইনে না ধরা যায় তারা যে ষড়যন্ত্র করেছিল তার যদি খোঁজ পাওয়া যায় তাহলে তার বিরুদ্ধে কি মিছা প্রয়োগ করার জন্য বলবেন না? এবং এই হত্যা কাণ্ড যদি তার ক্ষেত্রে না হয়ে অন্য কোন রাজনৈতিকবিদদের হত তখন কি তারা বলতেন না এইভাবে হত্যা করা হল আমাদের লোককে অথচ তাকে ধরা হচ্ছে না। তখন এই অভিযোগই তারা আবার সরকারের উপর আনবেন। আগে মূল থেকে বিচার করতে হবে। যারা দেশের প্রচলিত আইনকে ভঙ্গ করে কাজ করছে অথচ প্রচলিত যে আইন আছে তার বিধানে বলে তাদেরকে ধরা যায় না তাদের ধরার জনাই এই আইন করা হয়েছে। আর এই আইনের ধারায় খুব বেশী লোক আটক নেই। মাত্র কয়েকজনই আছে তাও সংখ্যায় বেশী হবে না। যদি কেউ বলে এই আইন উঠিয়ে তাদেরকে মিসায় ধরা হউক তাহলে তখন বলা হবে তাদের প্রতি অন্যায় করা হয়েছে। যারা অন্যায় করেছে তারা যদি শুধু আইনকে একটা নির্দিষ্ট সময়কারী আইন উঠিয়ে দেওয়ার জন্য তারা অপরাধ থেকে মুক্তি পাবে এই দেশে এমন হওয়া উচিত নয় বা বাঞ্ছনীয় নয়। কাজেই সেই দিক দিয়ে এরও প্রয়োজন আছে। গণতন্ত্রের কাঠামোর উপর আমরা দাঁড়িয়েছি সেই গণতন্ত্রের কাঠামোকে রূপদান করার জন্য বা আইনকে রক্ষা করার জন্য এই আইন তৈরী করা হয়েছে। আমার পূর্বে মাননীয় সদস্য বলেছেন আদিবাসীদের জন্য এই আইন প্রয়োগ করা হবে। এমন কোন ইচ্ছা সরকারের নাই। ইমার্জেন্সী আসার পরে ইন্দিরা গান্ধী সরকার ত্রিপুরা সরকার যে সমস্ত কাজ করেছেন, প্রথমত: সমাজের দরিদ্রতম নিম্নতমদের জন্য। এইবারও মাননীয় রাজ্যপালের

ভাষণে তিনি যে কথাগুলি বলেছেন বিশেষভাবে সেই কাজগুলি হচ্ছে আদিবাসীদের উন্নয়নের জন্য। কাজেই সরকার অর্থ নৈতিক উন্নতির জন্য সবদিক দিয়ে চেষ্টা করছেন। টেষ্ট রিলিফ করার জন্য, ঋণ মুকুব করার জন্য আইনের দ্বারা দরিদ্র লোকদের লাভ হবে। এর মূল লক্ষ্য হচ্ছে যারা পিছিয়ে পড়া মানুষ তাদের কাজগুলি যাতে হয়, যারা বিশৃঙ্খলাকারী তারা প্রচলিত আইনের সুবিধা নিয়ে যাতে বিঘ্ন ঘটাতে না পারে তার জন্যই এই আইন। দ্রব্যমূল্যের মান নিয়ন্ত্রন করে তার ভিতর দিয়ে, অর্থ নৈতিক সমবণ্টন এবং কর্মের সুযোগ সুবিধা করার যে পরিকল্পনা নেওয়া হয়েছে তাকে অব্যাহত রাখবার জন্যই এই আইন করা হচ্ছে। এই আইন কাউকে পীড়ণ করার জন্য নয়। এই আইন করা হচ্ছে কার্য্যক্রমকে গণতন্ত্রের অধিকারকে মুক্ত করার জন্য। অধিকাংশ লোকের মঙ্গলের জন্যই এই আইন করা হয়েছে। যারা এমন কোন কাজ করে তাদের আর কোন আইনে ধরা যায় না, তাদের জন্য এই আইনের প্রয়োজন আছে। সেই জন্যই এই আইনটিকে ষ্টেটের বুকে টিকিয়ে রাখা হয়েছে। যারা গণতন্ত্র বিশ্বাসী তাদের জন্য নয়, যারা সমাজ বিরোধী কাজ করে তাদের জন্যই এই আইন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথা বলে এই আইনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিলের উপর কিছু বলব। এবং বিভিন্ন দিক দিয়ে, আমার মতটা পরিষ্কার করা দরকার বলে মনে করি। যারা এই বিলটা বিরোধীতা করছে তাদের সঙ্গে আমি এক মত নই। কারণ প্রচলিত যে আইন তাছাড়াও সিকিউরিটি আইনের প্রয়োজন আছে। ধরুন আমাদের বর্ডারে এক ফুট ইণ্ডিয়ার ভিতর এক বস্তা লবন থাকে এই ব্যাপারে যদি কোন স্মাগলার ধরা পড়ে তাকে সিকিউরিটি আইন দ্বারা ছাড়া অন্য কোন আইনে ধরা যাবে না। কারণ, সে বলবে আমি ইণ্ডিয়ার ভিতর আছি এবং সে সাক্ষী সাবুত দিয়ে প্রমাণও দেখিয়ে দিতে পারবে যে তার একতিয়ারের ভিতর ধরা পড়েছে। যদিও তার মাথায় এক বস্তা লবন ছিল। কাজেই সিকিউরিটি আইন তুলে দিয়ে কিছু করা যাবে না। কাজেই বিলের বিরোধী নই, কিন্তু হুসিয়ার না থাকলে অপকার যে হতে না পারে তা নয় এবং অপপ্রয়োগও বন্ধ করা দরকার। তাই এই বিলটি আমি সমর্থন করি। মাননীয় অধ্যক্ষ মহোদয় এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্ট উত্থাপন করা হয়েছে সেই সম্পর্কে বলতে গিয়ে মাননীয় বিরোধী পক্ষের সদস্য সুধন্য বাবু বিভিন্ন কথা উত্থাপন করেছেন। তিনি প্রথমেই বলেছেন শিল্প ধর্মঘটের কথা, কিন্তু ওয়েষ্ট বেঙ্গলে সিকিউরিটি এ্যাক্ট শিল্প ধর্মঘটের কথা আসলো কেন সেটা বুঝতে পারলাম না। তবে আমরা জানি শিল্প ধর্মঘট বিশেষ করে দেশ স্বাধীন হওয়ার পরে যখন সি, পি; এম-এর মুখপাত্র হিসাবে যুক্তফ্রন্ট হয়েছিল তখন শিল্প ধর্মঘট হয়েছিল। এবং সেই ধর্মঘটের ফলে হাজার হাজার লক্ষ লক্ষ কর্মী পশ্চিম বঙ্গে বেকার হয়েছিল এবং প্রায় শিল্প কারখানাই বন্ধ হয়ে গিয়েছিল। সুতরাং এখানে শিল্প ধর্মঘটের কারণ নাই। এবং ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটির মধ্যে তা আসে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি বলেছেন নকশাল আন্দোলনের সময় এই সিকিউরিটি এ্যাক্ট করা হয়েছে। তিনি হয়তো ভুলে গেছেন, এই আইনটি হয়েছিল ১৯৫০ সনে

এর অনেক পরে যখন তারা ২১ মাস রাজত্ব করেছিলেন তখনই নকশালের আন্দোলন হয়েছিল, ১৯৫০ সনে হয় নাই। এইটা ১৯৬৯ মধ্যে হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সিকিউরিটি হলো কোন লোক সাবভারসিভ একটিভিটিজ করে তাকেও সিকিউরিটি এ্যাক্ট ধরা হয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, পেনাল কোড বা অন্য কোন এ্যাক্ট যখন কোন প্রভিশন পাওয়া যায় না, যখন কোন অপরাধীর প্রভিশন পাওয়া যায় না তখন এই লোককে সিকিউরিটি এ্যাক্টে ধরা হয়। যেমন এ্যাক্ট হলো ব্লেক মার্কেটিয়ারস স্মাগলার যারা আছে তাদেরকে বিশেষ করে যারা এই সমস্ত কাজ করে তাদেরকে ধরার জন্য এই আইন। সুতরাং বিরোধী পক্ষের সদস্যের এই কথা চিন্তা করার কোন কারণ নাই। তিনি বলেছেন মানুষের গনতান্ত্রিক অধিকার রোধ করার জন্য এই আইন করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলব্রো যে এই কথাটা ঠিক নয়। মানুষের গনতান্ত্রিক অধিকার বা দেশে শান্তি রক্ষা করার জন্য এই আইন করা হয়েছে। গণতন্ত্রের মুখোশ পড়ে অগণতান্ত্রিক কাজ কাজ করেছেন, আমরা তা দেখেছি। সুতরাং গণতন্ত্রের মুখোশ পড়ে অগণতান্ত্রিক কাজ, হিংসাত্মক এবং ধ্বংসাত্মক কাজ করার জন্য, ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্ট কেন মিসা বা যে কোন অ্যাক্ট ইউজ করা যেতে পারে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি বলেছেন যে এই ইমারজেনসী হওয়ার জন্য দেশের জনসাধারণের এই সরকারের প্রতি আস্থা নেই। আমি বলব যে হাটে বাজারে মাঠে ময়দানে বা দেশের জনসাধারণের সংগে যদি যোগ থেকে থাকে তাহলে তারা নিশ্চয়ই বুঝতে পারতেন যে এমারজেন্সীর জন্য জনসাধারণের আস্থা আছে কিনা। যদি কেউ বলে জনসাধারণের প্রতি তাদের আস্থা নাই তাহলে আমি বলব যে তাদের গণসংযোগ তারা হারিয়ে ফেলেছেন। সুতরাং অবান্তর কথা তারা বলেছেন এবং একটা প্রশ্ন তুলেছেন আদিবাসী সম্পর্কে। ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি অ্যাক্ট আসতে পারে যে সমাজ বিরোধী, যে রাষ্ট্রদ্রোহী বা সাব-ভার্সিব অ্যাক্টিভিটিজ করে তার জন্য। সে আদিবাসী বা অ-আদিবাসী যে কোন লোকই হোক না কেন, সে এই আইনের আওতায় আসবে। সুতরাং তারা কতগুলি অবান্তর কথা বলেছেন। সুতরাং আমি এই বিলের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিলটি সমর্থন করে যারা বক্তৃতা করেছেন তারা বিরোধী দলের যে সমস্ত আপত্তি তুলেছিলেন তাদের সবকিছু আপত্তি খণ্ডন করেছেন এবং এই বিলটির যে আয়ু যে লাইফ বাড়ানোর দরকার এই সম্বন্ধে তারা বহু যুক্তি প্রদর্শন করেছেন। আমার এই সম্বন্ধে খুব বেশী বলার নাই। তবে আমি একটা বিষয় শুধু উল্লেখ করব যে মাননীয় সদস্য বুলু কুকী মহাশয় এই বিলটি আলোচনা করতে গিয়ে এমন একটা মন্তব্য করেছেন যা অত্যন্ত দুঃখজনক, যে এই বিলটি রাখা হয়েছে উপজাতীয় আন্দোলনকে দমন করার জন্য। তার এই মন্তব্য যে শুধু আপত্তিকর তা নয় এটা সমাজ বিরোধীমূলক এবং প্রতিক্রিয়াশীল। এই জাতীয় মনোবৃত্তি যারা পোষণ করেন এবং এই মনোবৃত্তি নিয়ে যারা কাজ করেন তাঁদের জন্য এই আইনগুলি রাখা প্রয়োজন এবং থাকা প্রয়োজন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপজাতীয় আন্দোলনকে বা উপজাতিদের দমন করার জন্য আমরা আইন করব এটা আমাদের কল্পনার অতীত। কারণ যেখানে উপজাতিদের প্রটেকশান দেওয়ার জন্য আমরা

একটার পর একটা আইন কর'ছ, আজকে ধরুন ত্রিপুরা ল্যাণ্ড রিফর্ম অ্যাক্টের আমরা যে গতবার সেকেণ্ড অ্যামেণ্ডমেণ্ট করলাম তার জন্য উপজাতিদের প্রটেকশন দেওয়া হয়েছে। থার্ড অ্যামেণ্ডমেণ্ডে আমরা উপজাতিদের প্রটেক্শান দেওয়ার জন্য সিডিউলড এরিয়া আমরা করেছি। তারপর আসুন এগ্রিকালচারেল ডেটস রিলিফ অ্যাক্টে। তাতে উপজাতিরা সবচেয়ে বেশী লাভবান হবে। অবশ্য তাদের যে ক্রেডিট ডেট্‌টা হবে সেটা পুরণ করে দেওয়ার জন্য বিভিন্ন ভাবে তারা যাতে খাবার ঋণ পেতে পারেন সেই ব্যবস্থা করা হচ্ছে এবং তাদের দিকে বিশেষ ভাবে লক্ষ্য রেখে এই সমস্ত আইনগুলি পাশ করা হচ্ছে। তারপর আসুন এগ্রিকালচার রিলিফ অপারেশন বিলে, যেখানে উপজাতিদের কতগুলি রেস্‌ট্রিক্শান ছিল ল্যাণ্ড মরগেজ দেওয়ার ব্যাপারে, টাকা নেওয়ার ব্যাপারে বা টাকা নেওয়ার যে ঝামেলা ছিল সেগুলি দুর করে দেওয়া হয়েছে। একটা সাধারণ ডিক্লারেশান দিয়ে তারা নিতে পারবেন। এলিনিয়াবল রাইটের যে রেস্‌ট্রিকশান ছিল সেটাকেও রিলেক্স করে দেওয়া হয়েছে, যদিও তারা জমি হস্তান্তর করতে পারে না। কিন্তু মরগেজ দিয়ে তারা লোন নিতে পারবে এবং লোন নিতে পারবে শুধু একটা ডিকলারেশন দিয়ে। এই সব পদ্ধতি যে সমস্ত আমরা সিমপ্লিফাই করছি সেগুলি যারা দরিদ্র উপজাতি জনসাধারণ তাদের জন্যই করছি। তারপর যে সমস্ত জুমিয়া পুনর্ব্বাসন স্কীম নেওয়া হয়েছে সেগুলিও উপজাতি জনসাধারণের জন্য নেওয়া হয়েছে। জুমিয়া পুনর্ব্বাসনের অর্থ ছাড়া আরও পুনর্ব্বাসনের যে সমস্ত অর্থ বাজেটে ধরা হয়েছে বা কেন্দ্রীয় সরকার দিচ্ছে সেগুলি আমরা প্রথম উপজাতিদের দিয়ে যদি থাকে তাহলে অনুপজাতিদের আমরা দিচ্ছি। এটা একটা পলিসি হিসাবে আমরা করে নিয়েছি। তদুপরি সাব-প্ল্যান যে করা হয়েছে উপজাতিয় এলাকা-গুলিকে আইডেনটিফাই করে সেখানে একটা অপজিট সাব-প্ল্যান বলা হয়, সেটা নেওয়া হয়েছে উপজাতিদের জন্য। সেখানে উপজাতিদের দমন করার জন্য তাদের অর্থনৈতিক, সামাজিক উন্নতি আটকে রাখার জন্য আমরা কোন আইন করব সেটা আমরা কল্পনাই করতে পারি না। সুতরাং মাননীয় সদস্যের এই যে উস্কানিমূলক বক্তৃতা সেটা আমি অত্যন্ত দুঃখজনক বলে মনে করি এবং এটা সমাজের পক্ষে, দেশের পক্ষে, জাতির পক্ষে এবং বিশেষ করে ত্রিপুরার যে সাম্প্রদায়িক বৈশিষ্ট, তার পক্ষে ক্ষতিকর বলে আমি মনে করি।

**Mr. Speaker :**— Now the discussion is over. I am putting the Motion to vote.

Now, the question before the House is the Motion moved by the Hon'ble Minister— "That the West Bengal Security ( Tripura Re-enacting) Third Amendment Bill, 1976 ( Tripura Bill No. 1 of 1976 ) be taken into consideration".

(It was then put and carried by voice vote).

[ Mr. Speaker then put the clauses of the Bill separately.

That Cl. 2 and Cl. 3 do stand part of the Billl were put and carried by voice vote.

That Cl. 1 do stand part of the Bill was then put and carried by voice vote.

That the title do stand part of the Bill was put and carrried by voice vote).

**Mr. Speaker** :— Now, I would requst the Hon'ble Minister to move his next Motion for passing of the Bill.

**Shri Krishnadas Bhattacherjee** :— Mr. Speaker, Sir, I beg to move "That the West Bengal Security (Tripura Re-enacting) Third Amendment Bill, 1976 (Tripura Bill No. 1 of 1976) as settled in the Assembly be passed."

[ The question that the motion moved by the Hon'ble Revenue Minister that—"The West Bengal Security (Tripura Re-enacting) Third Amendment Bill, 1976 (Tripura Bill No. 1 of 1976) as settled in the Assembly be passed" was then put and carried by voice vote. The Bill was passed.]

**Mr. Speaker** :— The House stands adjourned till 11 a. m. of Friday, the 12th March, 1976.

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

Friday, March 12, 1976

The Assembly met in the Legislative Assembly Building, Agartala on Friday, the 12th March, 1976 at 11 A. M.

### PRESENT

**Mr. Speaker** :— (Shri Manindra Lal Bhowmick) in the Chair, Chief Minister, 4 Ministers, 3 Minister of States, Deputy Minister, Deputy Speaker and 29 Members.

### QUESTIONS & ANSWERS

**Mr. Speaker** :—To-day, in the list of business are the following questions to be answered by the ministers concerned. Starred Question. Shri Bulu Kuki.

**Shri Bulu Kuki** :— Starred Question No.7

**Shri Krishnadash Bhattacherjee** :— Starred Question No. 7, Sir.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) বর্ত্তমানে যাত্রীবাহী টি. আর. টি. সি. বাস সংখ্যা কত ? | ৫০টি। |
| ২) এই সংখ্যা বাড়ানোর জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ? | হ্যাঁ। |

**শ্রীবুলু কুকী** :— মাননীয় মন্ত্রী মশাই কতটা বাস বাড়ানোর পরিকল্পনা আছে বলতে পারেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— আমরা আরও ১০টা নুতন বাসের অর্ডার দিয়েছি।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৯।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৯, স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ত্রিপুরাতে জনতা প্লেন সার্ভিস কবে হতে বন্ধ হয়েছে ? | ২৪শে নভেম্বর, ১৯৭৩ সাল। |
| ২) জনতা সার্ভিস পুনরায় চালু করার জন্য কি প্রচেষ্টা করা হয়েছে ? | জ্বালানীর মূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে জনতা সার্ভিস চালু রাখা এ, আই, সি, কর্ত্তৃপক্ষের পক্ষে সম্ভব নয়। |

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :—** মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে ত্রিপুরা সরকার এই সম্পর্কে আই, এ, সি'র সংগে কোন করেসপণ্ডেন্স করেছেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** ত্রিপুরা সরকার এই সম্পর্কে শুধু আই. এ. সি. কর্ত্তৃপক্ষের সংগে নয় পরিবহন মন্ত্রীর সংগেও করেসপনডেন্স করেছেন। কিন্তু তারা সকলেই রিগ্রেট করেছেন।

**শ্রীজিতেন্দ্র লাল দাস :—** ভারতের অন্যান্য অংশের সংগে ত্রিপুরা রাজ্যের যোগাযোগের অসুবিধার কথা চিন্তা করে ত্রিপুরা সরকার বিশেষ ভাবে এই ব্যবস্থার উন্নতি করার জন্য প্রয়োজন বোধ করেন কিনা, কেন না, এখানে রেল লাইনও নাই, তাছাড়া বর্ত্তমানে প্লেনের ভাড়া হয়েছে ১২৫ টাকা। কাজেই এই অবস্থার একটা পরিবর্ত্তনের জন্য প্রয়োজন বোধ করে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ আলোচনা করে কত দূর কি করেছেন এবং সরকারই বা কি মনে করেন, এই সম্পর্কে আমরা একটু জানতে চাই ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** ত্রিপুরা সরকার এই সম্পর্কে বিশেষ প্রয়োজন বোধ করছিলেন বলেই কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার আজ পর্য্যন্ত তা করতে রাজী হন নি।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :—** কি কি কারণে কেন্দ্রীয় সরকার রাজী হন নি, মাননীয় মন্ত্রী মশাই বলতে পারেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের বক্তব্য হল জনতা সার্ভিস চালাতে হলে তাদের অনেক টাকা ক্ষতি দিতে হবে এবং সেই ক্ষতি তারা দিতে পারবেন না।

**ডাঃ বিনোদ বিহারী দাস :—** এই যে বল্লেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে সরকারের করেসপনডেন্স হয়েছে, তা লাষ্ট কবে করেসপনডেন্স করেছেন মাননীয় মন্ত্রী বলতে পারেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীবুলু কুকী :—** ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৫।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচা :—** ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৫, স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) তেলিয়ামুড়া অমরপুর রাস্তায় টি, আর, টি,সি, বাস চালু করার কোন পরিকল্পনা আছে কি ?<br>২) না থাকিলে ইহার কারণ, এবং<br>৩) থাকিলে কখন হইতে চালু করা হইবে ? | এই রাস্তাটি বর্ত্তমানে টি, আর,টি,সি, বাস চলাচলের উপযুক্ত নয়। উপযুক্ত রাস্তা নির্ম্মানের পর উক্ত রাস্তায় টি. আর. টি. সি. বাস চালানোর বিষয়টি বিবেচনা করা যাবে। |

**শ্রীবুলু কুকী :—** মাননীয় মন্ত্রী মশাই যে বল্লেন টি. আর. টি. সি. বাস চালাবার উপযুক্ত রাস্তা নয়, তাহলে এই রাস্তাটি উপযুক্ত হবে কখন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** এটা পূর্ত্ত বিভাগ বলতে পারেন।

**শ্রীবুলু কুকী** :— মাননীয় মন্ত্রী মশাই এই রাস্তায় বাস সার্ভিস চালু হওয়ার কথা ছিল এবং বর্তমানে সেই রাস্তায় কি কোন বাস সার্ভিস চালু আছে—অমরপুর তেলিয়ামুড়া রাস্তায়?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— আমি বলেছি যে ঐ রাস্তায় কোন বাস সার্ভিস চালু নাই।

**শ্রীবুলু কুকী** :— মাননীয় মন্ত্রী মশাই বর্ত্তমানে ঐ রাস্তার অবস্থাটা কি যার জন্য টি, আর, টি. সি, বাস চালু হতে পারছে না?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— এই রাস্তায় অনেক জায়গাতে ব্রীজ নাই, তাছাড়া রাস্তার অবস্থাও খুব একটা ভাল নয়, তাই টি. আর. টি. সি. বাস চালানো যাচ্ছে না।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— মাননীয় মন্ত্রী মশাই বলেছেন উপযুক্ত রাস্তা নির্মাণ সম্পর্কে পূর্ত্ত বিভাগ বলতে পারেন। কিন্তু পূর্ত্ত বিভাগটা তো এই সরকারেরই অধীন, কাজেই সরকার পূর্ত্ত বিভাগের সংগে পরামর্শ করে এই হাউসকে জানাবেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— মাননীয় স্পীকার স্যার, আমার মনে হয় এর জন্য একটা সেপারেট কোয়েশ্চান হওয়ার প্রয়োজন।

**Mr. Speaker** :— There are two Calling Attention Notices to which the Ministers concerned agreed to make statement to-day. First I would request the Minister-in-charge of the Home Department to make a statement on the Calling Attention Notice of Shri Bulu Kuki on "গত ১১ই ফেব্রুয়ারী ১৯৭৬ ইং তারিখে তেলিয়ামুড়া থানা অন্তর্গত তুইছিন্রায় বাজার সংলগ্ন শ্রীমতি গিরিবালা দাসের নৃশংস হত্যাকাণ্ড সম্পর্কে"।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, 'গত ১১ই ফেব্রুয়ারী ১৯৭৬ ইং তারিখে তেলিয়ামুড়া থানার অন্তর্গত তুইছিন্রাই বাজার সংলগ্ন শ্রীমতি গিরিবালা দাসের নৃশংস হত্যাকাণ্ড সম্পর্কে।

হত্যাকাণ্ড ১১/১২ই ফেবরুয়ারী রাত্রে সংঘটিত হইয়াছে বলিয়া এফ. আই. আর. মূলে জানা যায়। ১১ই ফেবরুয়ারী ১৯৭৬ ভোর ৪টা ৪৫ মিনিট দক্ষিণ পুলিনপুর নিবাসী মৃত শরৎ চন্দ্র দাসের পুত্র শ্রী শ্রীশচন্দ্র দাসের এজাহার মূলে তেলিয়ামুড়া থানায় যে এফ. আই. আর. রেকর্ড করা হইয়াছে তাহাতে জানা যায় ১১/১২ ফেবরুয়ারী রাত্রি অনুমান সাড়ে তিন ঘটিকার সময় এজাহারকারীর বাড়ীর পূবের ভিটির ঘর হইতে এজাহারকারীর ভাতিজা শ্রীমান সত্যেন্দ্র দাস ও ভাতিজী অর্চনা দাস চীৎকার করিয়া বলিতেছিল যে তাহাদের বাবা তাহাদের মাকে মারিয়া ফেলিতেছে। এই চীৎকার শুনিয়া এজাহারকারী (শ্রীশচন্দ্র দাস) তাহার মা, তাহার স্ত্রী, ও তাহার ছোট ভাই দৌড়াইয়া যায়—তথায় গেলে এজাহারকারীর ভাতিজা দরজা খোলে এবং সঙ্গে সঙ্গে এজাহারকারীর তৃতীয় ভ্রাতা শ্রীসতীশচন্দ্র দাস (সত্যেন্দ্র দাসের পিতা) দৌড়াইয়া ঘর হইতে পলাইয়া যাইতে চেষ্টা করে। এজাহারকারী উক্ত সতীশ দাসকে ধরিয়া ফেলে এবং তাহারা ঘরে গিয়া দেখে উক্ত সতীশের স্ত্রী গিরিবালা দাস রক্তাক্ত এবং মৃত অবস্থায় পড়িয়া আছে—ভাতিজা সত্যেন্দ্র দাস ও অর্চনা দাস বলে যে তাহাদের বাবা (সতীশ দাস) তাহাদের মাকে খুন করিয়াছে। এই ঘটনার পর এজাহারকারী গ্রামের মানুষজনকে ডাক দেয়—মানুষজন আসিলে তাহারা ঘটনা শুনে এবং এজাহারকারী থানায় চলিয়া আসে। এজাহারকারী তাহার

ভাই সতীশ দাস তাহার ভাইয়ের স্ত্রী (অর্থাৎ সতীশ দাসের স্ত্রী) শ্রীমতী গিরিবালা দাসকে খুন করিয়াছে এই মর্মে এজাহার করে।

এজাহার করার পরে মোকদ্দমাটি তেলিয়ামুড়া থানায় ভারতীয় দণ্ডবিধির ৩০২ নং ধারা মূলে ২(২) ৭৬ নং মোকদ্দমা রেজিষ্ট্রিভুক্ত হয় এবং ভারপ্রাপ্ত দারোগা নিজেই তদন্তকার্য্য আরম্ভ করেন।

মোকদ্দমা রেজিষ্ট্রী করার পর তদন্তকারী দারোগা ঘটনাস্থলে চলিয়া আসেন এবং মৃত ব্যক্তির সুরথাল রিপোর্ট তৈয়ার করেন, মৃত ব্যক্তির পরিহিত কাপড় চোপড় আটক করেন এবং মৃত ব্যক্তিকে ময়না তদন্তের জন্য তেলিয়ামুড়া হাসপাতালে পাঠাইয়া দেন। দারোগা আসামীর বাড়ী হইতে আসামীকে গ্রেপ্তার করেন এবং তাহাকে জেরা ইত্যাদি করেন। আসামী আপনা হইতেই নিজ দোষ স্বীকার করে। তদন্তকারী দারোগা বাড়ীর অন্যান্য লোকদিগকে এবং ঘটনার পর অন্যান্য লোক যাহারা উপস্থিত হইয়াছিল তাহাদিগকেও পরীক্ষা ও জেরা ইত্যাদি করেন।

আসামী নিজ দোষ স্বীকার করিলেও কি কারণে হত্যায় নিজকে লিপ্ত করিল সেই সম্বন্ধে কিছু বলিতে পারে না।

১৭. ২. ৭৬ ইং তারিখ উক্ত গিরিবালা দাসের মৃতদেহের ময়না তদন্ত হয়। ময়না তদন্তের রিপোর্টে জানা যায় মৃত্যুর কারণ মৃত ব্যক্তির শরীরে আঘাতের দরুন হঠাৎ ধাক্কা (Shock) এবং রক্তক্ষয় এর ফলে মৃত্যু হয়—কোন ভারী শক্ত এবং ভোতা যাহা লোহার রডের মত অথবা এ জাতীয় কোন অস্ত্র দ্বারা আঘাতের ফলেই রক্তক্ষয় ইত্যাদি ঘটে :—

মৃত্যুর কারণ পি. এম. রিপোর্ট মতে :—

THE CAUSE OF DEATH IN THIS CASE IS DUE TO SHOCK AND HAEMORRAGE AS A RESULT OF INJURIES WHICH ARE HOMICIDAL AND ANTIMORTEM IN NATURE BEING CAUSED BY A HEAVY, HARD, BLUNT OBJECT AS THAT OF A IRON-ROD OR SIMILAR WEAPON.

DETAILED DESCRIPTION OF INJURY (P. M. REPORT).

1. One lacerated injury on the right side of fore-head $\frac{1}{4}''$ above and lateral to the outer cavities of right eye causing injury to vain muscle fracture of right side frontal bone, Membrane, brain matter, inter brain matter is found $2\frac{1}{2}'' \times 2'' \times 2''$.

2. Lacerated injury on the middle of left side of mandible meanjaw or jaw bone esp. the lower being complete and compound fracture of mandible $4'' \times 2'' \times 3''$.

3. Lacerated injury on the middele of right mandible with fracture of front aspect of mandible—$2'' \times 1'' \times 2''$.

5. Lacerated injury on the right side of mandible ½″ away from symplies —3″×2″.

b) Abrasion on the middle of right breast—3″×2″.

P. M. Report
13. 2. 76

ঘটনার তদন্ত কার্য্য প্রায় সমাপ্ত তবে আসামীর নিজস্ব বিবৃতি কোর্টের সামনে বা অন্যান্য স্বাক্ষ্য দ্বারা (আসামীর ভাই ও ছেলে ও প্রতিবেশী) ইহাই বুঝা যায় পরিষ্কার ভাবে যে শ্রীসতীশ দাস নিজেই তাহার স্ত্রীকে লোহার ডাণ্ডার আঘাতে (নিজের বিবৃতি কোর্টের সামনে ২০, ২, ১৬ইং খুন করিয়াছে। তবে কিসের প্ররোচনায় শ্রী দাস তাহার স্ত্রীকে খুন করিয়াছে তাহা এখনও বিশেষরূপে তদন্ত করিয়া দেখা যাইতেছে।

তাহার অর্থাৎ আসামী সতীশ দাসের কোনও নেশা ছিল কিনা বা চরিত্রগত দোষ ছিল কিনা বা সতীশ দাসের স্ত্রীর (শ্রীমতী গিরিবালা দাসের) চরিত্র দূষিত ছিল কিনা সে সম্পর্কে বিশেষ অনুসন্ধান চলিতেছে। তবে কেহ কেহ বলে যে শ্রীসতীশ দাসের চরিত্র খারাপ ছিল—অন্য স্ত্রীলোকের প্রতি আসক্ত ছিল এবং মদ গাঁজা পানের অভ্যাস ছিল—তবে ঐরকম কোন বদ অভ্যাস ছিল কিনা তাহাও বিশেষ অনুসন্ধান করিয়া দেখা হইতেছে। কারণ ঐরূপ প্রমাণ পাওয়া যাইতেছে না সাধারণভাবে পরীক্ষার পর।

প্রাথমিক রিপোর্ট-এ (F. I. R:) উক্ত সতীশ দাসের ৮/৯ বৎসর পূর্ব্বে মাথা কিছুটা খারাপ হইয়াছিল বলিয়া বলে, তবে কোনও ডাক্তারী রিপোর্ট নাই।

**শ্রীবুলু কুকী** :— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে আসামী সতীশ দাস তারা জয়েন্ট ফেমিলিতে ছিল কিনা এবং তারা ক' ভাই?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা চার ভাই রিপোর্টে আছে।

**শ্রীবুলু কুকী** :— তারা জয়েন্ট ফেমেলি কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, রিপোর্টে আছে যে তারা জয়েন্ট ফেমিলি এবং এক সঙ্গে একই উঠানের ভিতর তারা বাস করত।

**শ্রীবুলু কুকী** : – মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি তারা একই বাড়ীতে থাকত এবং একই উঠানের উপর—কিন্তু মৃত ব্যক্তির রক্ত বাড়ীর চারদিকে এবং ঘরের দেওয়ালেও ছিল এই কথা জানেন কিনা?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, তদন্তে এই পর্য্যন্ত যতটুকু প্রকাশ পেয়েছে তাতে যা জানা গিয়েছে তাই বলা হয়েছে এবং তারপর আরও বিশেষভাবে তদন্ত করে দেখা হচ্ছে। কাজেই এইগুলিও তদন্তের মধ্যেই আসবে।

**শ্রীসুধন্য দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি তারা একই বাড়ীতে বাস করত রিপোর্টে আছে তাহলে যে হত্যাকাণ্ড হয়েছিল সেটা কখন হয়েছিল আর বাড়ীর লোকেরা কখন তা জানতে পারে সেই সময়ের ব্যবধানটা ক্লীয়ার বুঝতে পারছি না।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইগুলি আদালতে উঠবে এবং এই জন্য আরও বিশেষ ভাবে তদন্ত হচ্ছে। তারপর কোর্টে উঠলে তখন বুঝা যাবে কি আছে না আছে।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মশাই, সেখানে পুলিশ গিয়েছিল এবং পুলিশ গিয়ে বাড়ীর লোকজনকে কখন হত্যাকাণ্ড হয়েছিল, কখন কিভাবে তারা জানতে পারে এইগুলি তারা জানতে চাইবে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রাথমিক তদন্তের রিপোর্টের কথাই এখানে বলা হয়েছে। এখন বিশেষভাবে তদন্ত কেসের জন্য দরকার পড়বে এবং এই তদন্ত চলছে, কাজেই এই সম্পর্কে বিশেষভাবে আর আলোচনা না হওয়াই বাঞ্ছনীয়।

**শ্রীবুলু কুকী** :— মাননীয় মন্ত্রী মশাই মৃত মহিলার রক্ত উঠানের মধ্যে বাড়ীর ছৈ গাছের নীচে দেখা গেছে, মেয়েটি চীৎকার করেছিল এই অবস্থায় যারা পাশাপাশি থাকে তারা কি তাকে রক্ষা করার জন্য চেষ্টা করল না—যার ফলে মেয়েটির মৃত্যুর ঘটল।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে আরও বিশেষভাবে তদন্ত করে দেওয়ার দরকার আছে।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মশাই আমি এই বিষয়ে এস্যুরেনস চাইছি—কারণ ঘটনাটা ঘোরাল, কারণ চারিদিকে......

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনি এস্যুরেনস চাইতে পারেন না।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মশাই, মৃত মহিলার রক্ত বাড়ীর চারিদিকে, ছৈ গাছের নিচে রক্ত এবং ঘরের ভিতর সেই মহিলার মৃত দেহ সোজা অবস্থায় শোয়ান ছিল এটা অস্বাভাবিক। এই কারণে সন্দেহ হয় যে ওখানে ষড়যন্ত্রমূলক সেই হত্যা কাণ্ডটি হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেখানে তদন্তকার্য্য বিশেষভাবে চলছে সেখানে এই সম্পর্কে আর কোন প্রশ্ন করাটা অন্ততঃ উত্তর আমি দিতে পারব না সেগুলির।

**মিঃ স্পীকার** :—আমার মনে হয় তদন্ত যখন চলছে তখন এই বিষয়ে আর প্রশ্ন না করাটাই মাননীয় সদস্যদের উচিত হবে।

Next I would request the Hon'ble Minister-in-charge of the Food Department to make the statement on the subject :—

"সম্প্রতি বাজারে লবণ উধাও হওয়া সম্পর্কে"

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরার জন্য বরাদ্দকৃত লবণ ভারতের পশ্চিম উপকূল গুজরাট হইতে আমদানী করা হয়। গত জানুয়ারী মাস হইতে ব্যবসায়ীগণ লবণ পাঠাইবার জন্য ঢাকা (কভারড) রেলওয়ে ওয়াগণ পাইতেছিলেন না। ইহাতে লবণ বুক করা বিলম্বিত হয়। এই সমস্যা সরকারের গোচরে আসিলে ঢাকা (কভারড) ওয়াগণ বরাদ্দ করার জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষকে লিখা হয়। ব্যবসায়ীগণকেও নির্দেশ দেওয়া হয় যে, ঢাকা ওয়াগণ না পাওয়া গেলে তাহারা যেন খোলা ওয়াগণেই লবণ বুক করেন। ভারতের পশ্চিম উপকূল হইতে খোলা ওয়াগণে লবণ আসিলে অনেক ক্ষতি হয়। যাহা হোক ফেব্রুয়ারী মাসের

২য় সপ্তাহ হইতে পশ্চিম উপকূল হইতে ত্রিপুরার জন্য লবণ বুক করা আরম্ভ হয়। বিভিন্ন ব্যবসায়ীগণের ১২,৫০০ কুইন্টল লবণ এখন ত্রিপুরার পথে আছে। তন্মধ্যে কয়েকটি ওয়াগণ ধর্ম্মনগরে আসিয়া পৌঁছিয়াছে।

ইতিমধ্যে আরও একটি অসুবিধার সৃষ্টি হইয়াছে। পশ্চিম ত্রিপুরার ও দক্ষিণ ত্রিপুরার জিলার প্রয়োজনীয় লবণ সাধারণতঃ উত্তর পূর্ব্ব সীমান্ত রেলওয়ের আগরতলা আউট এজেন্সীতে বুক করা হয়।

ত্রিপুরার রোড ট্রেন্সপোর্ট কর্পোরেশন রেলওয়ে আউট এজেন্ট হিসাবে কাজ করিতেন। রেলওয়ে কর্তৃপক্ষ মালের ভাড়া না বাড়ানোর ফলে ত্রিপুরার রোড ট্রেন্সপোর্ট কর্পোরেশন ক্ষতিগ্রস্থ হইতেছিল; তাহারা রেলওয়েকে যথারীতি নোটিশ দিয়া গত ১৭ই ফেব্রুয়ারী হইতে আউট এজেনসির কাজ কর্ম বন্ধ করিয়া দিয়াছে। রেলওয়ে কর্তৃপক্ষ অন্য কোন এজেন্ট এখনো নিযুক্ত করিতে পারেন নাই। ইহার ফলে যে সমস্ত লবণের ওয়াগণ ধর্ম্মনগর পর্য্যন্ত আসিয়া পৌঁছিয়াছে সেগুলিও আগরতলা পর্য্যন্ত আনার সুবিধা হইতেছে না। আমরা উত্তর পূর্ব্ব সীমান্ত রেলওয়ে, ভারতীয় রেল বোর্ড এবং ভারত সরকারের অসামরিক সরবরাহ মন্ত্রণালয়ের সঙ্গে এই বিষয়টি নিয়া তারবার্তা পাঠাইয়াছি। যাহাতে লবণ পরিবহণের সমস্যা টি অবিলম্বে দূর হয়। আমি ব্যক্তিগতভাবে অসামরিক সরবরাহ দপ্তরের মন্ত্রী শ্রী এ, সি, জর্জ্জ-এর নিকট এই ব্যাপারে চিঠি দিয়াছি। ব্যবসায়ীগণের পক্ষ হইতেও মাল খালাসের চেষ্টা হইতেছে। আশা করা যায় ২।৩ দিনের মধ্যেই এই ব্যাপারের একটা সুরাহা হইবে—এবং ধর্মনগর হইতে আগরতলায় লবণ আসিয়া পৌছিবে।

ধর্ম্মনগর, কৈলাসহর, কমলপুর এবং খোয়াই মহকুমা ধর্ম্মনগর হইতে সরাসরি লবণ আনিয়া থাকে। এই সমস্ত মহকুমায় লবণ সরবরাহের কোন অসুবিধা ঘটে নাই এবং মূল্যও বাড়ে নাই। সদর মহকুমা এবং দক্ষিণ দিকের মহকুমাগুলিতে যাহাতে লবণের অসুবিধা না হয় সে জন্য সরকারী গুদাম হইতে ন্যায্যমূল্যে বিক্রয়ের জন্য ফেব্রুয়ারী মাসের মাঝামাঝি হইতে লবণ ছাড়া হইতেছে। এ পর্য্যন্ত সরকারী গুদাম হইতে মোট ৩,৮৮২ কুইন্টল লবণ সরবরাহ করা হইয়াছে, তাহার মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | |
|---|---|
| সদর | ২,৩৬০ কুইন্টল |
| অমরপুর | ২১০ ,, |
| বিলোনীয়া | ২২৫ ,, |
| সাবরুম | ৩৫০ ,, |
| উদয়পুর | ৩০৫ ,, |
| সোনামুড়া | ৪১২ ,, |
| মোট | ৩,৮৬২ কুইন্টল |

গত ফেবরুয়ারী মাসে পশ্চিম ও দক্ষিণ ত্রিপুরায় মোট লবণ বিক্রয়ের পরিমান ছিল ২,৭১০ কুইন্টল। সেই তুলনায় সরকারী গুদাম হইতে পর্য্যাপ্ত পরিমাণে লবণ ছাড়া হইয়াছে। মহকুমা শাসকদের বা বি, ডি, ও দের সমস্ত চাহিদাই এখন পর্য্যন্ত পূরণ করা হইয়াছে। তাহাদিগকে প্রয়োজনমত আরও লবণ আগরতলা সরকারী গুদাম হইতে নেওয়ার জন্য নির্দ্দেশ দেওয়া হইয়াছে। সরকারী গুদামে এখনও প্রায় ২,৫০০ কুইন্টল লবণ মজুত আছে, যাহা এই দুই জেলার অন্তত: তিন সপ্তাহের চাহিদা মিটাইবার পক্ষে যথেষ্ট।

আগরতলা সহরের ব্যবসায়ী সমিতি অনুমোদিত নির্দিষ্ট সংখ্যক দোকানে, কিছু সংখ্যক ন্যায্যমূল্যের দোকান ও ত্রিপুরা হোল সেল কনজিউমার কো-অপারেটিভের খুচরা বিক্রয় কেন্দ্র হইতে ০.৩৫ প: কে. জি, হিসাবে লবণ বিক্রয় করা হইতেছে। লবণের খুচরা দর যাহাতে বৃদ্ধি না পায় তার জন্য সর্ব্বপ্রকার চেষ্টা নেওয়া হইতেছে। ব্যবসায়ীদিগকে দাম বাড়ানোর অনুমতি দিলে তাহারা অনায়াসেই করিমগঞ্জ, শিলচর প্রভৃতি জায়গা হইতে যথেষ্ট পরিমাণ লবণ আনিতে পারিতেন। কিন্তু মূল্য বৃদ্ধি সরকারের অভিপ্রেত নহে বলিয়া প্রয়োজনীয় পরিমাণ লবণ সরকারী গুদাম হইতে সরবরাহ করা হইতেছে।

ব্যবসায়ীদের আমদানীকৃত লবণ আসিয়া না পৌছা পর্য্যন্ত সমস্ত খুচরা ব্যবসায়ীদিগকে লবণ সরবরাহ করা কঠিন হইবে। কারণ তাহাতে সরকারের হাতে যে ষ্টক আছে তাহাও সুষ্ঠুভাবে বিক্রয় না হইতে পারে। সেজন্য কতগুলি নির্দিষ্ট দোকান মারফত লবণ বিলির ব্যবস্থা করা হইয়াছে। ক্রেতাসাধারণ যাহাতে ঐ সমস্ত দোকান হইতে নির্দিষ্ট মূল্যে লবণ খরিদ করিতে পারেন তাহার ব্যবস্থা করা হইয়াছে। কোন প্রকার রেশন কার্ড বা পারমিটের প্রয়োজন নাই। খুচরা দর যাহাতে বৃদ্ধি না পায় সেজন্যই এই ব্যবস্থা।

লবণের অস্বাভাবিক মূল্য বৃদ্ধির কোন সংবাদ এখনও পাওয়া যায় নাই। ব্যবসায়ীগণের আমদানীকৃত লবণ ধর্মনগরে পৌছতে আরম্ভ করিয়াছে। সরকারী গুদামে উপযুক্ত পরিমাণ লবণ এখনও মজুত রহিয়াছে। এই অবস্থায় আমি আশা করি যে, লবণের সরবরাহ বিঘ্নিত হইবে না। মাননীয় সদস্যগণের এবং জনসাধারণের সহযোগীতায় আমরা এই সাময়িক অসুবিধা কাটাইয়া উঠিতে পারিব।

**শ্রীসুধন্বা দেববর্ম্মা** :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের কথা থেকেই এটা স্পষ্ট বুঝা গেল যে গুদামে মাল যথেষ্ট মজুত আছে এবং সরবরাহ করা হয়েছে। অথচ খুচরা ব্যবসায়ীরা কোন কোন জায়গায় বেশী দামে বিক্রি করছেন। যেমন আমি বলতে পারি জম্পুই জলাতে এবং আমি খোয়াইএর কথাও আমরা শুনেছি যে সেখানে এক টাকা করে লবণ বিক্রি হচ্ছে। এই সমস্ত যদি সত্যি হয়ে থাকে—কিন্তু সরকারী তরফ থেকে বলা হয়েছে যে এরকম কোন সংবাদ তাদের কাছে নাই। সরকারের তরফ থেকে তার কি কোন খোজ নেবার দরকার নেই ?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—খোজ নেওয়া হয়েছে। কিন্তু খোয়াইয়ে এরকম কোন সংবাদ আমাদের কাছে নেই, এখন খোয়াই বাজারে যে লবণ আছে তার পরিমাণ হচ্ছে ২,১১৯ কুইন্টল। আর কালকে যে ঘটনা বলা হয়েছিল তা সত্যি নয়। এত লবণ যখন

বাজারে ব্যবসায়ীদের কাছে মজুত আছে তখন এত বেশী দামে বিক্রী হওয়ার কোন কারণ নেই। আমি বলেছি ফেবরুয়ারী মাসের প্রথম দিকে ছাড়া হয়। এখন একটু কমে গিয়েছে। তবে ব্যবসায়ীদের কাছে লবণ আসতে আরম্ভ করেছে। কাজেই সেইদিক দিয়ে যা ঠিক আছে তাতে অসুবিধা হবে না।

**শ্রীসুধন্বা দেববর্মা** :—ব্যবসায়ীদের যখন নির্দেশ দেওয়া হয়েছে সরকারী গুদাম থেকে নেবার তখন কেন দেওয়া হয়েছে ? বাজারে লবণ নেই তো ? যখন সরকারের তরফ থেকে এই অসুবিধার কথা উল্লেখ করা হয়েছে—এই অসুবিধার সম্মুখীন হওয়ার কতদিন পরে হল এই ঘটনা, এই খোলা ওয়াগণের ঘটনা ?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—এটা ঘটেছে ফেবরুয়ারী মাসের প্রথম সপ্তাহে।

**শ্রীসুধন্বা দেববর্মা** :—না, এই সময়ের যে তফাৎ সেটা জানতে চাই।

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—ফেবরুয়ারী মাসের ১ম সপ্তাহে ব্যবসায়ীরা আমাদের জানিয়েছে যে তারা খোলা ওয়াগণে মাল পাচ্ছে ক্লোজ ওয়াগণে পাচ্ছে না। সরকার জানালো যে তোমরা মাল নাও। ফেবরুয়ারী মাসের মাঝামাঝি থেকে মাল বুক আরম্ভ করেছে।

**শ্রীকালিদাস দেববর্মা** :—আমার একটি কলিং এটেনশান ছিল স্যার।

**মিঃ স্পীকার** :—সেটা ডিস-এ্যালাউ হয়েছে।

## CONSIDERATION AND PASSING OF THE TRIPURA FROFESSION, TRADES, CALLINGS, AND EMPLOYMENT TAXATION BILL, 1976

**Mr. Speaker** :—Next item of Business is consideration of the Tripura Professions, Trades, Callings and Employments Taxation Bill, 1976 (Tripura Bill No. 7 of 1976). I would request the Minister-in-charge of the Revenue Department to move his motion for consideration of the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** : (Revenue Minister) :— Mr. Speaker Sir, I beg to move "That the Tripura Professions, Trades, Callings and Employments Taxation Bill, 1976 (Tripura Bill No. 7 of 1976) be taken into consideratson.

স্যার, আমার এখানে একটা এ্যামেণ্ডমেন্ট ছিল।

**মিঃ স্পীকার** :—সেটা পরে হবে।

**শ্রীসুধন্বা দেববর্মা** :—স্যার, এ্যামেণ্ডমেন্টের পরে ডিসকাশন হবে।

**Mr. Speaker** :— Now the question before the House is the motion moved by the Revenue Minister—"That the Tripura Professions, Trades, Callings and Employment Taxation Bill, 1976 (Tripura Bill No. 7 of 1976) be taken into consideration."

As many as are of that opinion will please say 'AYES' As many as are of contray opinion will please say 'NOES'

I think 'AYES' have it 'AYES' have it

'AYES have it.

The Motion is carried.

**Mr. Speaker** :— Hon'ble Members, I have received a noticc of Amendments to Clauses 2,3,11, and 14 of the Bill from the Minister-in-charge of the Revenue Department. The notice of Amendments has already been circulated to the Members on their desk. Now, I would request the Minister-in-chare of the Revenue Department to move his Amendments.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker Sir, I beg to move the following amendments to the Tripura Professions, Trades, Callings and Employment Taxation Bill, 1976 (Tripura Bill No. 7 of 1976 namely :—

Amendment of clause 2(i) 1. For Sub-clause (i) of clause 2 of the Tripura Professons, Trades, Callings and Employments Taxation Bill, 1976 (hereibafter referred to as the said Bill) the following shall be substituted, namely :—

"(i) total gross income" means aggregate of income derived from all sources by a person in respect of his Profession, Trade, Calling of Employment, but shall not include overtime wages. pension, local allowance, allowances, sumptary allowances, medical allowances, allowances for house rent conveyance, travelling or such other allowances of compensatory nature as may be specified by the State Government by a notification in the Official Gazeltce."

Amendment of Clause 3. In sub-clause (1) of clause 3 of the said Bill, for the words "in respect of" the words "with reference to" shall be substituted.

3. In proviso to Sub-clause (1) of clause 11 of the said Bill for the figures and words "15th day of March, 1976", the figures and words "30th day of March, 1976" shall be substituted.

4. In proviso to clause 14 of the said Bill for the figures and words "15th Day of March, 1976" the figures and words "30th day of March, 1976" shall be substituted.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের এই যে ত্রিপুরা প্রফেশান্স ট্রেড, কলিংস ও এমপ্লয়মেন্ট বিল সেটা আমাদের প্রথম অর্ডিনেন্স আকারে আনতে হয়েছিল কারণ, যদিও এসেম্বলি ডাকা হয়েছিল, কিন্তু সেটা আমাদের অর্ডিনেন্স আকারে নিয়ে আসার প্রয়োজন হয়েছে এ কারণে যে ত্রিপুরা প্রফেশনস, ট্রেডস, কলিংস বিলে যে বিধানটা আনা হয়েছে তাতে এ্যাডভান্স ট্যাক্স দেওয়ার প্রভিশন রাখা হয়েছে। এসেম্বলি সেখানে সেটা পাশ করিয়ে গভর্ণরের এসেন্ট নেওয়া

এবং রুলস প্রভৃতি করে তারপর সেই এ্যাডভান্স ট্যাক্স মার্চের ১৫ তারিখের মধ্যে নেওয়ার সময় থাকতো না বা থাকলেও কত কম সময় থাকতো যে তাতে জনসাধারণের খুবই অসুবিধা হোত তার জন্য এই যে বিধানটা সেটি অর্ডিনেনস্ আকারে আনতে আমরা বাধ্য হয়েছিলাম তারফলে যাদের এই ট্যাক্স দিতে হবে তারা এই ট্যাকসটি এ্যাডভান্স হিসাবে দিতে আরম্ভ করতে পেরেছেন এবং এই ট্যাক্সটা তারা দিয়ে যাচ্ছেন। এই ট্যাকসটা এ্যাডভান্স হিসাবে দেওয়ার যে প্রভিশান, ১৯৭৬ সালের ১৫ই মার্চের মধ্যে দেওয়ার বিধান ছিল। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে জনসাধারণের বিশেষ অসুবিধা হচ্ছে। এই অসুবিধা দূর করবার জন্যই ১৫ই মার্চ তারিখটি এ্যামেণ্ডমেণ্ট করে ৩০শে মার্চ করে দিয়েছি। কারণ ট্রেজারিতে খুব ভিড় হচ্ছে, একস্ট্রা কাউণ্টার খুলেও সেটা কোপ করা যাচ্ছে না, জনসাধারণকে এই ট্যাক্স দেওয়ার জন্য লাইন দিতে হচ্ছে। এবং জনসাধারণের কাছ থেকে আমরা বিশেষ অনুরোধও পেয়েছি বিশেষ বিশেষ কাউণ্টার খোলার জন্য, না হলে ডেট বাড়িয়ে দেওয়া হোক। তাছাড়া শনিবার সেকেণ্ড সাটারডে ও রবিবার এই দু দিন বন্ধ থাকায় বিশেষ অসুবিধা হয়েছে। সেই জন্য আমরা ১৫ই মার্চ থেকে ৩০শে মার্চ পর্য্যন্ত একষ্টেণ্ড করে দিয়েছি যাতে জনসাধারণের কোন অসুবিধা না হয়। এটা সবার ক্ষেত্রেই করা হয়েছে। ব্যবসায়ীদের ক্ষেত্রেও করা হয়েছে, যারা এমপ্লয়ী তাদের ক্ষেত্রেও করা হয়েছে। আর একটি কল্জ হচ্ছে টোট্যাল ইনকামের যে ব্যাখ্যা সে ব্যাপারে আমাদের কাছে বিভিন্ন অনুসন্ধান এসেছে। তার জন্য এর একটা একস-প্ল্যানেশন দেওয়ার প্রয়োজন মনে করছি। টোটাল গ্রস ইনকাম কোনটা এবং তার থেকে কি কি বাদ দেওয়া হবে এবং কোন কোন কোনটা আসবে সেটাও এখানে বলা হয়েছে যার ফলে কোন কনফিউশান থাকলে সেটা দূরীভূত হবে। তারপর সাব ক্লজ ২তে একটি শব্দ বাদ দেওয়া হয়েছে "ইন রেসপেক্ট অব" এর জায়গায়" উইথ রেফারেন্স টু"। এ এ্যামেণ্ড-মেণ্টটাও আনতে হয়েছে জনসাধারণের সুবিধার জন্য। জনসাধারণ বিভিন্ন স্থানে এর যে ব্যাখ্যা সেই ব্যাখ্যা অনুসন্ধানের জন্য দৌড়া দৌড়ি করছেন। যাতে তারা অসুবিধায় না পড়েন সেই জন্যই এই এ্যামেণ্ডমেণ্টটা এনেছি। এই যে প্রফেশনাল ট্যাক্স এই ট্যাক্সে আপনারা দেখেছেন যে ৫ হাজার টাকা পর্যান্ত যাদের আয় তাদের কোন ট্যাক্স ধরা হয়নি, ৫০০১ টাকা থেকে ১০০০০ টাকা পর্য্যন্ত ৫০ টাকা ধরা হয়েছে, ১০০০১ টাকা থেকে ১৫০০০ টাকা ১০০ টাকা ধরা হয়েছে ১৫ হাজার ১ টাকা থেকে ২০ হাজার টাকা পর্য্যন্ত ১৫০ টাকা এবং ২০ হাজার ১ টাকা থেকে ২৫ হাজার টাকা পর্য্যন্ত ২০০ টাকা এবং ২৫ হাজার টাকার উপরে যাদের আয় তাদের ২৫০ টাকা ধরা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের লোয়ার লিমিট ৫০০০ টাকা পর্য্যন্ত রেখেছি, কিন্তু অন্যান্য জায়গায় সেটা যদিও আরও কম রেখেছে—যেমন আসামে ২৪০০ টাকা এবং কেরালায় ৩৬০০ টাকা। সেই জায়গায় জনসাধারণের অসুবিধার কথা চিন্তা করে সেটা আমরা এখানে ৫০০০ হাজার টাকা করে দিয়েছি। ২৫ হাজার টাকার উপরে হলে তাকে ২৫০ টাকা দিতে হবে কারণ ২৫ হাজার টাকার উপরে ইণ্ডিয়ান কন্সটিটিউশনএ বলেছে ২৫০ টাকার বেশী নেওয়া যাবে না বা চার্জ করা যাবে না। সেনট্রাল গভর্ণমেণ্ট ইনকাম ট্যাক্স সেল ট্যাক্স ও ওয়েলথ ট্যাক্স নিচ্ছে সে ক্ষেত্রে ষ্টেট গভর্ণমেণ্ট ডাইরেক্ট ট্যাকসেশন করতে

পারবে কিন্তু সেটা কোন অবস্থাতেই ২৫০ টাকার উপরে হতে পারবে না। সুতরাং ২৫০ টাকা যেখানে উল্লেখ আছে সেখানে ২ লক্ষ ৩ লক্ষ যা আর হোক না কেন ২৫০ টাকার বেশী ট্যাক্স হতে পারবে না। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাদের এই যে প্রফেশানাল ট্যাক্স বিলটি আনতে হয়েছে, এবং এটা আনার প্রয়োজন হয়ে পড়েছে ফিপথ ফাইভ ইয়ার প্ল্যানে আমাদের যে রিসোর্স মোবিলাইজেশন সেটা উন্নতির প্রয়োজনে কারণ প্ল্যানিং কমিশন থেকে রিসোর্স মোবিলাইজেশনে জোর দেওয়া হয়েছে। যদি আমরা কাজ ঠিক মোবিলাইজ না করতে পারি তাহলে যে টাকার প্রয়োজন সেটা তারা দেবে না। তারজন্য আমাদের আজকে রিসোর্স মোবিলাইজেশন প্রয়োজন হয়ে দাড়িয়েছে এবং তারজন্যই কিছু কিছু ট্যাক্স করতে হয়েছে। এবং সেই জন্যই আমরা এই রিসোর্স মোবিলাইজেশন ট্যাক্স করেছি। এই ট্যাক্স বাবদ কত আয় হবে সেটা আমাদের প্ল্যানিং রিসোর্স মোবিলাইজেশন তাতেই আছে এবং ত্রিপুরার জনসাধারণ'র উন্নতির জন্য এই টাকা খরচ করা হবে। এই ট্যাক্স কত আয় হবে সেটা মাননীয় অর্থ মন্ত্রী তার বাজেট স্পীচে বলতে পারবেন। আমি তার উল্লেখ করছি না, তবে মোটামুটি ভালো আয় হবে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীবুলু কুকী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা ব্যাপার জানতে চাই। প্রশ্নটা এই যে এই বিলটি ১৮ তারিখ হওয়ার কথা। বিজিনেস এ্যাডভাইসরি কমিটির মিটিং-এ সেই রকমই ঠিক হয়েছিল। এবং দুদিন আগে আমাদের এ্যামেণ্ডমেণ্ট দেওয়ার প্রশ্ন ছিল। কিন্তু এটা দুদিন আগে হওয়ার দরুন আমি এ্যামেণ্ডমেণ্ট আনতে পারি নাই, দুদিন আগে যদি এটা পাশ করানো হয়ে যায় তবে কি এটা ঠিক হবে ?

**মিঃ স্পীকার :—** আমি পরিস্থিতি বিবেচনা করে, লিডার অব দা হাউসের সংগে পরামর্শ করেই এই ব্যবস্থা নিয়েছি।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** এমেণ্ডমেণ্টা এক সংগে পাস হওয়ার প্রয়োজন। আর এই বিলটা এটা আজকে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে মাননীয় সদস্যদের অনুমোদনের জন্য, আমি জানতে চাই যে এমেণ্ডমেণ্ট আনার এবং এই বিলটা পাস করার প্রয়োজন হয়েছে এই জন্য যে ১৫ তারিখ এবং ১৮ তারিখ যদি আমরা এই বিলটা কনসিডারেশনের জন্য দিই আর ১৫ তারিখ সেটা এক্সটেনশান করার কোন অর্থ হয় না। ১৫ তারিখ পেরিয়ে যাবে তখন। আমাদের যদি ট্যাক্সের বেনিফিটটা দিতে হয় তাহলে আমাদের ১৫ তারিখের আগে এই বিলটা পাস করাতে হবে। তার জন্য আমি এমেণ্ডমেণ্টা এবং বিলটা আজকে উত্থাপন করার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করেছিলাম।

**শ্রীবুলু কুকী :—** এই সমস্ত কারণে কি আমাদের এমেণ্ডমেণ্ট দেওয়ার সুযোগ থেকে বঞ্চিত করা হল ?

**মিঃ স্পীকার :—** না বঞ্চিত করার কোন প্রশ্ন আসেনা। এমেণ্ডমেণ্ট আনার জন্য তো দুদিন সময় দেওয়া হয়েছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে প্রশ্ন তুলেছেন সেই প্রশ্নটা এখানে উঠে না। যেহেতু এই যে প্রফেশনাল ট্যাক্সের ব্যাপারে এটা আগেও অডি-

নান্‌স হিসাবে এসেছিল। এখন আমরা বিল আকারে এনেছি। বিল আকারে আনার পর দেখা গেল যে কতগুলি জায়গায় এমেণ্ডমেন্ট সংশোধন না করলে জনসাধারণের অসুবিধা হচ্ছে। সেই জন্য বিলটা এখানে কনসিডারেশনার জন্য আজকে দেওয়া হয়েছে। তার মধ্যে যদি না আসে তাহলে এটা ১৮ তারিখের যে ডেট ছিল যেটা মাননীয় সদস্যরা প্রশ্ন করেছেন সেটা আমরা আলাপ আলোচনা করেই বিল পেশ করা হয়েছে এবং বিলের মধ্যে একটা এমেণ্ডমেন্টের দরকার ছিল জনসাধারণের সুবিধার জন্য সেই এমেণ্ডমেন্ট দিতে আপনাদের পক্ষে মাননীয় সদস্যদের পক্ষে বাজেট ডিসকাশনের জন্য, কাটমোশন কোন কিছু করার জন্য অসুবিধা হওয়ার কারণ নাই।

**শ্রীসুধন্বা দেববর্ম্মা :—** আমাদের এমেণ্ডমেন্ট সম্বন্ধে আলোচনা করার সুযোগ দেওয়া উচিৎ। সেই দিকে তো…

**মিঃ স্পীকার ;—**মাননীয় সদস্য এই এমেণ্ডমেন্ট আমি এলাউ করেছি। তারপর আর আলোচনা এ বিষয়ে হতে পারে না। মাননীয় রাজস্ব মন্ত্রী বলেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন। কাজেই আমি এমেণ্ডমেন্ট এলাউ করেছি। যদি আপনারা কোন এমেণ্ডমেন্ট চান তাহলে এখুনি আনতে পারেন।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা :—**না, আমি বলেছি সে সম্বন্ধে আমার কোন আপত্তি নাই। আমার আপত্তি যে এমেণ্ডমেন্ট আনার সুযোগটা আমরা পাইতেছি না। সেই দিকেই আমার বক্তব্য।

**মিঃ স্পীকার :—**মাননীয় সদস্য আপনার ডিস্‌কাশন করতে পারেন। এমেণ্ডমেন্টের উপরে, ক্লজের উপরে আলোচনা করতে পারেন।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা :—**মাননীয় স্পীকার স্যার, আমরা যখন সুযোগ পেলাম না লিখিতভাবে আমার এমেণ্ডমেন্ট এখানে আনার, তখন আমাকে মৌখিক ভাবেই আমার এমেণ্ডমেন্ট আনতে হচ্ছে, সেটা আমি বলেছি। সেটা আমার বক্তব্যের ভিতরেই আছে। আমার এমেণ্ডমেন্ট যে অত্যন্ত জরুরী সেটা আমি বলেছি। আমার এমেণ্ডমেন্ট হল যারা ৫ হাজার টাকার উপর থেকে ১০ হাজার টাকা পর্য্যন্ত যাদের আয় তাদের ট্যাক্স খণ্ডিত করা। আর এর উপর অন্য যে কেটাগরী আছে তাদের ট্যাক্‌সের হার বৃদ্ধি করার ব্যাপারে এবং সেটা ক্রমবর্দ্ধমান আনুপাতিক অনুসারে হওয়া উচিত। কাজেই আমার আলোচনায় বলছি যে কি ভাবে বৃদ্ধি করা হবে, তা আমি আমার আলোচনার ভিতরেই বলে যাব। এমেণ্ডমেন্ট যদি আনা হয় তাহলে নীচের তলার কর্ম্মচারী এবং লোক যারা আছেন তাদের কিছুটা সুবিধা হবে। এই জন্য নিম্ন শ্রেণীর কর্মচারী এবং লোক এবং যারা বেশী আয় করেন তাদের মধ্যে পার্থক্য বেশী। যে হারে এটা বেড়ে যাচ্ছে ক্রমান্বয়ে সেটা জাম্প করে চলে যাচ্ছে। সেই দিক থেকে আমি এই যে সংশোধনী যেটা, সেটা আমি মৌখিক ভাবে আপনার সামনে রাখছি। মাননীয় স্পীকার স্যার, এই যে বিল ট্যাক্‌স সেই ব্যাপারে আমি বলছি এই কথা যে ট্যাক্‌সেশান বা বিল হয়েছে সেটা প্রগ্রেসিভ নয়, রিগ্রেসিভ। যে হারে এবং যে ভাবে এখানে করা হয়েছে তাতে আমার মনে হয় এটা প্রগ্রেসিভ নয় এটা রিগ্রেসিভ এই ট্যাক্‌সেশানটা। কারণ যাদের আয় বেশী এবং যাদের আয় কম হওয়ার কোন নীতি নেই এবং একই হারে এই ট্যাক্‌স বাড়ানো হয়েছে। কাজেই এটা

প্রগ্রেসিভ আমি কোন মতেই বলতে পারি না, সেটা রিগ্রেসিভ পলিসি আমি বলছি। এবং আমরা দেখব এখানে বলা হয়েছে যে ২৫০ টাকার অধিক ধরা হবে না। তাহলে প্রশ্ন আসে যারা মাননীয় মন্ত্রী মহোদয়রা বক্তব্যের মধ্যে রেখেছেন ১ লক্ষ ২ লক্ষ ৩ লক্ষ টাকা যাদের আয় আছে তাদের ধরা যাবে না, আইনের বাধা আছে। কিন্তু তাহলে আমি বলব নীচের তলার যারা আছে সেখানে আনুপাতিক কম করা উচিত ছিল। যে ভাবে এখানে ধরা হয়েছে তাতে আমরা দেখব যাদের আয় ৫০ হাজার টাকা তাদের শত করা ৫ হারে বৃদ্ধি হয়েছে এবং যাদের আয় ৫ হাজার টাকার উপর তাদের হয়েছে শত করা ১। কাজেই আনুপাতিক, কি রকম? যারা নাকি ৫ হাজার এবং তাদের কিছু উর্দ্ধে প্রায় তাদের এবং যারা ৫০ হাজার পর্য্যন্ত আয় হয় তাদের মধ্যে পার্থক্য বেশী নেই। সেই দিক থেকে আমি বলছি এটা প্রগ্রেসিভ নয়, রিগ্রেসিভ। এখানে আমরা দেখব যাদের আয় ১০ হাজার পর্য্যন্ত তাদের দিতে হয় ৫০ টাকা আর যাদের আয় ১০ হাজার এক টাকা তাদের দিতে হয় ১০০। একেবারে ডবল। এক লাফে দ্বিগুণ হয়ে গেল। এই যে অবস্থা এটা কোন পদ্ধতিতে এবং কোন বিবেচনায় করা হল এটতো আমরা বুঝি না মাননীয় স্পীকার স্যার। হার নির্দ্ধারণ এই যে নীতি তার ফলে বিশেষ ভাবে এই নিম্ন কর্ম্মচারী, যারা কম বেতনের কর্মচারী তাদেরই উপর চাপটা বেশী চাপান হয়েছে। যাদের বিশেষ কোন উপকার হবে না তাদের উপরেই চাপটা বেশী পড়বে। আমাদের এখানে যদি লক্ষ্য করে দেখি তাহলে ৩য় শ্রেণী, ৪র্থ শ্রেণী এবং যাদের বেতন ফিক্সড তাদের উপরেই পড়বে। কেননা আমরা বুঝি যে ত্রিপুরার বাস্তব অবস্থাটা কি? কর্মচারী শিক্ষকদের যে বেতনের হার এই রিভিশানের ব্যাপারে আমাদের ইতিহাস কি? যে ১৯৬১ সালে তাদের একটা পে রিভিশান হওয়ার পর থেকে যেখানে কর্ম্মচারীদের—

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য এই ডিমাণ্ডের উপর আলোচনা হতে পারে না।

—**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—কি ভাবে একটিভিটিজ হইতেছে সেটার উপর আমি বক্তব্য রাখছি স্যার। আমার বক্তব্য কিভাবে তারা একটিভিটিজ করেছে সেটি পরিষ্কার করার জন্য আমি বক্তৃতা দিতে চাইছি।

**মিঃ স্পীকার** :—আপনি প্রিন্সিপলের উপর কথা বলুন।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—আমি প্রিন্সিপলের উবর কথা বলছি। আমি প্রথমেই বলছি এটা রিগ্রেসিভ। কাজেই একটা ইগ্রেসিভ বোঝানোর জন্য আমি এই সমস্ত বক্তব্য রাখছি। মাননীয় স্পীকার স্যার, কাজেই এটা ইরিলিভেন্ট কথা আমি মনে করতে পারছি না। মাননীয় স্পীকার স্যার, যদি অনুমতি না দেন তাহলে আমি বলতে পারছি না।

**মি স্পীকার** :—এটা প্রিন্সিপলের উপর পড়ে না

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—তাহলে আমি নিরুপায়। কিন্তু আজকে আমাদের কর্ম্মচারী এবং শিক্ষকদের যে বেতন বেড়েছে তাতে ট্যাক্স করার ফলে এক দিক দিয়ে যেমন টাকা দিয়েছে অন্য দিক দিয়ে আবার টাকা কেড়ে নেওয়া হয়েছে। কারণ তারা খুব বেশী পেয়েছে এটা আমি মনে করতে পারি না। তারপর আমরা দেখছি যে জিনিষের দর যে কমে গেছে এবং প্রাইস লাইনটা বেড়ে গিয়ে যে এটাকে বেধে রাখার, এটাকে স্থিতিশীল করে রাখার কোন ব্যবস্থা

আমরা দেখি না। কারণ ইমারজেন্সী ঘোষণার পর কয়েকটি জিনিষের দাম কমে গেছে এবং তার পরেই উঠানামার মধ্যে আছে। এটা আমরা মন্ত্রীদের মুখ থেকেই শুনেছি। কোন কোন জায়গায় উঠানামা করছে এবং আমাদের ত্রিপুরায় যে আমরা দেখছি জীবন ধারনের মানটা এখন যেখানে পড়ে আছে সেই অবস্থায় আজকে যদি এই নিম্নশ্রেণীর বেতনধারী কর্মচারীদের উপর এই বোঝা চাপানো হয় তাহলে তাদের পক্ষে অসহনীয় হবে। কাজেই তাদের দিকে চিন্তা করে আমার এই এ্যামেণ্ডমেন্ট সেটি এনেছিলাম যাতে এক হাজার থেকে দশ হাজার এটা একেবারে অমিট করে দেওয়া হয়, রেহাই দেওয়া হয়। নীচের তলায় যারা আছেন তাদের হারটা যদি একটু হাল্কা করেন তাহলে তারা রেহাই পাবেন এই কথা চিন্তা করা উচিত ছিল বলে আমি বলে মনে করি। কাজেই এই সব দিক দিয়ে যদি আমরা চিন্তা না করা হয় তাহলে তাদের প্রতি অবিচার করা হবে এইটা আমি মনে করি। আমি বিশ্বাস করি এ্যামেণ্ডমেন্টের ভিতর দিয়ে বাড়ানো হয়েছে। কিছু কিছু নুতন করের প্রস্তাব করা হয়েছে। তথাপি এটা যে আমি নিম্ন শ্রেণীর তাদের বিশেষ একটু উপকার হবে এখনই বলতে পারছি না। আর বিশেষ করে আমি বলছি যে নির্দেশ হল এত তারিখের মধ্যে দিতে হবে নতুবা তাদের কপালে অনেক দুর্ভোগের কারন আছে এবং তাতে তারা বাধ্য এবং বছরের শেষে মাননীয় স্পীকার স্যার, সাধারণ মধ্যবিত্ত যারা, সাধারণ যারা কম বেতন পায় তাদের মধ্যে বছরের শেষে যে কি অবস্থা হয় সেটি হয়তো আপনারা যারা মোটামোটা টাকা ড্র করেন বুঝতে পারবেন না কিন্তু সাধারণ মানুষের কাছে এখন ফাল্গুন চৈত্র মাসে বছরের শেষে তাদের দোকানের টাকা মেটাতে হয়। অনেক বাকী তাদের পরিষ্কার করতে হয়। এই না করে যদি এটা করতেন যে মাসে মাসে কিছু কিছু করে কেটে নিতেন তাহলে তারা কিছুটা রিলিফ পেতেন। আমি এই বিধান সভায় আসবার আগে কয়েক জন চতুর্থ শ্রেণী ও তৃতীয় শ্রেণীর কর্মচারীর সঙ্গে আলোচনা হয়েছে। তারা বলেছেন যে দোকানের টাকা না দিয়ে টেক্সের টাকা দিতে হয়েছে। যদি টাকা দেওয়া না হয় তাহলে আমাকে এক হাজার জরিমানা দিতে হবে এবং তাও না হলে জেল খাটতে হবে অনেক সাধারণ কর্মচারী যারা আয়কর দেবেন তাদের একটা আতঙ্কের সৃষ্টি হয়ে গেছে। কাজেই এর ভিতর দিয়ে এটাই আমরা লক্ষ্য করছি যারা টাকাওয়ালা তাদের তাদের এই দিতে বাধে না, কষ্টকর নয়। যারা নিম্ন শ্রেণীর কর্ম্মচারী তাদের পক্ষে এই বোঝাটা যে কত বড় ভারি সেটি অনুভব করার ক্ষমতা মাননীয় মন্ত্রীমহোদয়গণের দেখছি না। আর্থিক সঙ্গতি তাদের ভাল, কাজেই অনুভব করার মত সেই অনুভব তাদের আছে কিনা আমি জানি না। কিন্তু আমি লক্ষ্য করেছি, আমি জানি জনতার কাছে গিয়ে এই সমস্ত দুরবস্থা দেখি, কাজেই এই অবস্থা আমি বলছি প্রগতিশীল নয় সেটি রিগ্রেসিভ টেকসেশান, এটা আমি বলতে পারি যে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে টেকস করলে তাদের কত আয় হবে এবং সেটি আমরা দেখেছি ১৭ লক্ষ, নাকি ১৫ লক্ষ এই রকম একটা প্রয়োজন আছে। এটা যদি কার্য্যকরী হয় আমি জানি যে এই টাকা দেশের জন্যই, মানুষের উন্নতির জন্যই এবং যাতে ডেভেলাপমেন্টের কাজে আমরা লাগাতে পারি তার জন্য টেকসের প্রয়োজন আছে, সেটি কেউ অস্বীকার করতে পারবে না। সেটি প্রয়োগ করবার ব্যাপারে সমতা করে যে, যাতে ধনী দরিদ্র তাদের মধ্যে একটা পার্থক্যের

সীমা টেনে দেওয়া হয় এবং সেটি বিবেচনা করা হয়। যেটির উপর আমি কথা বলতেছিলাম সেটি হল এই যে লক্ষ্য আমাদের সরকারের আছে যে এত তারিখের মধ্যে টাকা আমরা টেকসের ভিতর দিয়ে তুলতে পারব, সেই সমতা রক্ষা করার এই চিন্তা] বজায় রেখেও এই হার নির্দ্ধারণ ব্যাপারে যদি বিবেচনা করা হয় তাহলে অর্থাৎ যারা দরিদ্র তাদের মধ্যে এই হার নির্দ্ধারণ ব্যাপারে আনুপাতিক হারটা যদি বিবেচনা করা হয় তবে সমতা রাখা হবে। কাজেই সে দিক থেকে আমি বলছি সেটি যেন বিবেচনা করা হয়। এই অনুপাতিকটা যে আমি আশা করব যে জনতার স্বার্থে এবং গরীবের স্বার্থে এবং তাদের মঙ্গলের কথা চিন্তা করে মাননীয় মন্ত্রী মহোদয় যে বিল এনেছেন সেই বিল সম্পর্কে বিবেচনা করবেন এবং এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই বিলটির উপরে বলতে গিয়ে প্রথমেই যে সংশোধনী প্রস্তাবটা সরকার এনেছেন সেই সংশোধনীর জন্য আমার সংশোধনী সভায় প্রকাশ করছি। বিলটি সম্পর্কে আমার কিছু সমালোচনা আছে। মাননীয় স্পীকার স্যার, সেই সমালোচনাটি হলযে বিলের স্লেব যেটি ঠিক করা হয়েছে তার মধ্যে কিছু ত্রুটিবিচ্যুতি আছে। সরকারকে অনুরোধ করব আজই হোক ভবিষ্যতেই হোক এবং তাদের যে কোন সময়েই হোক এই স্লেবগুলি ঠিক করার ব্যাপারে যেন একটা নীতি গ্রহণ করা হয় সরকার থেকে সংশোধনী এনে। পাঁচ থেকে ১০ হাজার টাকা যাদের আয় এবং ১০ হাজার থেকে ১৫ হাজার টাকা অর্থাৎ দশ হাজার থেকে এ টাকা বেড়ে গেলে দ্বিগুণ হয়ে যাবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, ক্রম বর্ধমান হারে এই টেক্স থাকা উচিত এইটা বিবেচনা করা দরকার। দুই নাম্বার কথা হলো ৪ শত দশ টাকা ৬৬ পয়সা ইনকাম মাসে যার আছে তার ইন্‌কাম বছরে ৫ হাজার টাকা হয়ে যায়। অর্থাৎ মূল্য বৃদ্ধির আগে ১৬৩ টাকার সমান। টাকার মূল্য কিছুদিন আগেও ২২ পয়সা ছিল। দ্রব্যমূল্য বৃদ্ধির কিছু স্থিতিশীলতা আসার পর ৩৭ পয়সার জায়গায় ৪০ পয়সাও যদি ধরা হয় তবে ৪১০ টাকা ৬৬ পয়সা যার ইনকাম হবে ৫ হাজার বার্ষিক ইনকাম হয়ে যায় তার প্রকৃত মূল্য হলো ১৬৪ টাকা। সাধারণ ভাবে আমাদের পরিবারের মধ্যে একজনই ইনকাম করে এই রকমই মেজরিটি। মাননীয় স্পীকার স্যার, আমাদের দেশের মধ্যে একটি পরিবারের মধ্যে একাধিক লোক ইনকাম করে এই রকম খুব কমই আছে। কাজেই এইটা এখানকার হারে খুব কম আয়ের বিষয়। তৃতীয়তঃ আমি একটা প্রিন্‌সিপালের দ্বারা পরিচালিত হয়ে এই কথাটা বলছি। সেই প্রিন্‌সিপলটাকে হলো যে আমাদের যে ডেভলেপমেন্ট স্কীম তার জন্য যে টাকা বা পুঁজি যোগানের দরকার সেই পুঁজিটা কোথা থেকে আসবে। আমার মতে সেই পুজি আসবে মনোপলিক্যাপিটেল বাজেয়াপ্ত করে। কারন আমাদের বর্তমান সংকটের জন্য দায়ী যারা বৃহৎভূস্বামী এবং এক চেটিয়া পুজির মালিক যারা। প্রধানমন্ত্রী যে কর্মসূচী উপস্থিত করেছেন সেই কর্মসূচী ওদের বিরুদ্ধে. যারা বৃহৎ ভূস্বামী, যারা এক চেটিয়া পুঁজির মালিক, দক্ষিণপন্থী মতবাদের দিক থেকেও এই দুইটা মতবাদের দিক থেকে আমাদের যে অংশটা গণতান্ত্রিক অগ্রগতির দিক থেকে যে অংশটা ওরা ভাঙ্গিয়ে নিয়ে যেতে চায়, জনতাকে তাদের মধ্যে নিয়ে যেতে চায়. কিন্তু যেটা প্রধানমন্ত্রী

উপস্থিত করেছেন এবং সেই কর্মসূচীর ফল লাভ হিসাবে ভবিষ্যতে যে সমস্ত কর্মসূচী উপস্থিত হতে বাধ্য হবে যে সমস্ত কর্মসূচীর জন্য যাতে দরিদ্র লোক আহত না হয়। এইটা যদি আমরা খেয়াল না রাখি তাহলে গণতান্ত্রিক কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে জনতার ব্যাপক মেজরিটিকে আমাদের মধ্যে সংশ্লিষ্ট রাখা কঠিন হবে। এই কর্মসূচীকে সফল করতে হবে তা আমাদের রাজ্যের হউক, আর ভারতবর্ষের অন্যান্য রাজ্যেই হউক। এই পথে যদি কোন বাঁধা থাকে তা দূর করতেই হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয় স্বল্প আয় এবং মধ্য আয়ের লোকের উপর যাতে আক্রমন না আসে। যেমন প্রকিউরমেন্টের ক্ষেত্রে আমাদের ভারতবর্ষের টোটোল ৫০টি বা ৬০টি জায়গা থেকে খাদ্য সংগ্রহ করলে আমাদের খাদ্য সংগৃহীত হয়ে যায়। তাই সমস্ত ঘরে ঘরে প্রকিউরমেনটের প্রয়োজন অর্থাৎ লেভি বসানোর প্রয়োজন হয় না। কাজেই আমাদের এক চেটিয়া পুঁজি বা বৃহৎ ভুস্বামী গুষ্ঠি এক চেটিয়া পুঁজি যেখানে জমা হয়ে আছে সেই সমস্ত প্রদেশ থেকে খরচ আসবে। সমগ্র দেশে সমানভাবে যদিও এইটা মিন করে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার আলোচনাটা আমি এই নীতির উপরই সীমাবদ্ধ রাখতে চাই।

**শ্রীবুলু কুণ্ডু:**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার এই বিল সম্পর্কে বিশেষ কিছু বক্তব্য নাই। কারণ এই ধরণের একটা বিল হওয়া উচিত। যাতে পুজিপতিরা পুজি বেশী করতে না পারে সেই দিকে আমাদের লক্ষ্য রাখা উচিত। তবে আমার এখানে বক্তব্য হলো আমার পূর্ব্ববর্তী বক্তারা বিভিন্ন দিক তুলে ধরেছেন, সেইটি সম্পর্কে আমার একটু আলোচনা ছিল। অ্যামেণ্ডমেন্ট দেওয়ার কথা। আপনারা এখানে বলেছেন যে এখানে আপনারা অ্যামেণ্ডমেন্ট দিতে পারেন। আমি একটা অ্যামেণ্ডমেন্ট দিতে চাচ্ছি। এই বিলটিকে সিলেক্ট কমিটিতে পাঠানো হউক। সিলেক্ট কমিটিতে পাঠানোর জন্যই আমি অ্যামেণ্ডমেন্টের কথা বলছি।

**মিঃ স্পীকার:**—এই ধরনের ষ্টেইজ এখন আর নেই।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য:**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার বিশেষ কিছু বলার নাই। কারণ এই বিলকে প্রায় প্রত্যেকেই স্বাগত জানিয়েছেন এবং এই জাতীয় ট্যাক্স হওয়া দরকার এইটা প্রায় সকলেই স্বীকার করেছেন। তবে একটি মাত্র আপত্তি তারা দেখিয়েছেন, টেক্সেশান সেটা অল ডিফারেন্ট স্লেপ ধরা হয়েছে সেই সম্বন্ধে। কিন্তু কেরালার ক্ষেত্রে আমরা দেখেছি, সেখানে এইটা হাফ ইয়ারলি টেক্স হিসাবে এসেস করা হয়েছে. হাফইয়ারলি ইনকাম বেসিসে। হাফইয়ারলি ইনকাম ১,২০০ টাকার উর্দ্ধে মাত্র। যার ৬ মাসের ইনকাম ১,২০০ টাকার উর্দ্ধে সে এই ট্যাক্সের আওতায় এসে যাচ্ছে। সেই জায়গায় আমরা অ্যানুয়েল ইনকাম পাঁচ হাজার উর্দ্ধে ধরেছি। যার অ্যানুয়েল ইনকাম পাঁচ হাজার টাকার উর্দ্ধে সেই ব্যক্তি এই টেক্সের আওতায় এসে যাচ্ছে। কিন্তু কেরালাতে যে ব্যক্তির ৬ মাসের ইনকাম ১,২০০ টাকার উপরে সে এসে যাচ্ছে এই টেক্সের আওতায়। সুতরাং আমাদের অ্যাকজেমশন লিমিটটা খুবই লিবারেল এবং উদার দৃষ্টি ভংগী নিয়ে রাখা হয়েছে যাতে মানুষের কষ্ট না হয় সেই দিকে বিশেষ দৃষ্টি দিয়ে রাখা হয়েছে। আশা করি আমাদের মাননীয় সদস্যরা সেইটা অনুভব করবেন। রেটটা সম্বন্ধে আজকে যার ইনকাম ৫ হাজার টাকা থেকে ১০ হাজার টাকা সেখানে ৫০ টাকা ধরা হয়েছে। যদি এইটাকে কমাতে হয় তাহলে আমাকে একটা লওয়ার লেভেলে যেতে হবে। কারণ হাইয়ার

এই শ্লেপটা কমিয়ে আমি ১,২০০ টাকার নীচে যেতে পারবো না একর্ডিং টু কনষ্টিটিউশন। কিন্তু হাইয়ার লেভেলে যে ইনকাম তার নাম্বার কত হবে, সেই নাম্বার খুব কম। সুতরাং এই নাম্বার থেকে যদি আমি টেক্সটা আনি তাহলে আমার কিছুই টেক্স আসছে না। যদি আমাকে একটা রিজন্যাবল টেক্স আদায় করতে হয়, তাহলে আমার একটু লওয়ার লেভেলে গিয়ে টেক্স করতে হবে। তা না হলে অ্যাডমিনিষ্ট্রেশনের যে খরচ সেইটা পোষাবে না। সেইজন্য আমাদেরকে একটু লওয়ার লেভেলে যেতে হচ্ছে। আমাদের পাঁচ হাজার টাকার লিমিট। আসামে ৩৬ শো টাকার লিমিট। আসামের রেট অনুযায়ীই এখানে করা হয়েছে। তবে মাননীয় সদস্যরা নানা রকম সাজেশন দিয়েছেন এই শ্লেপটা আরেকটু অ্যানলার্জ করা যায় কি না। সেই সম্বন্ধে আমরা নিশ্চয়ই চিন্তা করবো। আমরা এইটা এখানে ট্রায়েলে দিচ্ছি মাত্র। কাজেই মাননীয় সদস্য দেরকে অনুরোধ করবো যাতে এইটা পাশ করেন।

**Mr. Speaker** :—Discussion on the clauses and the Amendment relating thereto is over. Now, the question before the House is the Amendments moved by the Revenue Minister on Clause 2(i), that for sub-clause 2 of the Tripura Professions, Trades, Callings and Employments Taxation Bill, 1976. The following shall be substituted namely :-(i) Total grages Income means aggregate of income derived from all sources by a person in respect of his profession, trade, calling or employment but shall not include over time wages, pension, local allowances, sumptuary allowances, medical allowances, allowances for house rent, conveyance, travelling or such other allowances of compensatory nature as may be specified by the State Govt. by a notification in official Gazettee.

( Then the amendment was put to voice vote and passed. )

**Mr. Speaker** :- Clause 2 as amended do stand part of the Bill.

( It was then put to voice vote and passed. )

**Mr. Speaker** :—Now the question before the House is amendment moved by the Revenue Minister on clause 3, 'in subclause (1) of clause 3 of the Bill, for the words 'in respect of', the words 'with reference to 'shall be substituted'.

( Then the amendment was put to voice vote and passed. )

**Mr Speaker** :—Now, clause 3 as amended do stand part of the Bill.

( Then it was put to voice vote and carried. )

**Mr. Speaker** :—Clause 4 to Clause 10 do stand part of the Bill.

( Then it was put to voice vote and carried. )

**Mr. Speaker** :—Now the question before the House is the amendment moved by the Revenue Minister on clause 11, that in proviso to sub-clause (1) of Clause 11 of the Bill for the figures and words '15th day of March 1976, the figures and words '30th day of March, 1976 shall be substituted.

( Then the amendment was put to voice vote and passed, )

**Mr. Speaker** :—Clause 11 as amended do stand part of the Bill.

( Then it was put to voice vote and carried. )

**Mr. Speaker :**—Clause 12 and classe 13 do stand part of the Bill.

( Then it was put to voice vote and carried.)

**Mr. Speaker** :—Now the question before the House is the amendment moved by the Revenue Minister is 'in proviso to clause 14 of the Bill for the figures and words '15th day of March, 1976' the figures and words "30th day of March, 1976'' shall be substituted.

( Then the amendment was put to voice vote and passed. )

**Mr. Speaker** :—Clause 14 as amended do stand part of the Bill.

( Then it was put to voice vote and carried. )

Clause 15 to Clause 29 do stand part of the bill.

( Then it was put to voice vote and carried. )

**Mr. Speaker** :—The schedule do stand part of the Bill.

( Then it was put to voice vote and carried, )

**Mr. Speaker** :—Cl. 1 do stand part of the Bill.

( Then it was put to voice vote and carried. )

**Mr. Speakker** .—The title do stand part of the Bill.

( Then it was put to voice vote and carried. )

**Mr. Speaker** :—Now I would request the Minister-in-charge of the Revenue Department to move his next motion for passing of the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** :—Mr. Speaker Sir, I beg to move that the Tripura Professions, Trades, Callings and Employments Taxation Bill, 1976, Tripura Bill No. 7 of 1976 as settled in the Assembly be passed.

**Mr. Speaker** :—Now, the question before the House is the motion moved by the Revenue Minister, that the Tripura Professions, Trades, Callings and Employments Taxation Bill, 1976 Tripura Bill No 7 of 1976 as settled in the Assembly be passed.

( Then the bill was put to voice vote and passed. )

**Mr. Speaker** ;—Next item of Business of the House is Private Members' Resolution. I would request Shri Jitendra Kumar Mazumder to move his resolution. As he is found absence, his resolution falls through.

The House stands adjourned till 11 A. M. of Monday the 15th March, 1976.

---

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

Monday, 15th March, 1976.

The Assembly met in the Assembly House, Agartala on Monday, the 15th March, 1976 at 11 noon.

### PRESENT

Mr. Speaker Shri M. L. Bhowmik, in the Chair, Chief Minister, 5 Ministres, 2 Ministers for State, Dy. Speaker, Dy. Minister and 23 Members.

### STARRED QUESTION

**Mr. Speaker** :—To-day in the list of business are the following questions to be answered by the Ministers concerned. Starred Question. Shri Bulu Kuki.

**Shri Bulu Kuki** :— Question No. 1

**Shri Krishnadas Bhattacharjee** :—Question No. 1 Sir.

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১) ইহা কি সত্য যে একই কাজের জন্য নারী ও পুরুষের একই মজুরীর হার নির্দ্ধারিত হয়েছে ? এবং | কেন্দ্রীয় সরকার এক প্রকার কাজের জন্য নারী ও পুরুষের সমান মজুরী দেওয়ার এক আইন প্রনয়ন করিয়াছেন। এই আইন বিভিন্ন পেশায় বিভিন্ন তারিখে প্রযোজ্য হবে। এই বিষয়ে কেন্দ্রীয় সরকার বিজ্ঞপ্তি দিয়েছেন ও দিবেন। |
| ২) সত্য হইলে ত্রিপুরায় দিন মজুরদের মধ্যে নারী ও পুরুষের দৈনিক কত মজুরী হার নির্দ্ধারিত হয়েছে ? এবং | কৃষি শ্রমিক ভিন্ন অন্য দিন মজুরদের জন্য ত্রিপুরা সরকার কোন মজুরী নির্দ্ধারণ করেন নাই। কেন্দ্রীয় সরকারও এই সম্পর্কে কোন বিজ্ঞপ্তি দেন নাই |
| ৩) ফরেষ্ট লেবারদের মধ্যে নারী ও পুরুষের দৈনিক মজুরীর হার কত ? | পুরুষ—৪(চার) টাকা<br>স্ত্রীলোক—৩(তিন) টাকা। |

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :—সরকার তো আমরা জানি চার টাকা নির্দ্ধারণ করেছেন। দিন মজুরী যদি চার টাকা নির্দ্ধারণ করে থাকেন, নারী পুরুষের মজুরী যদি সমান হয়, তবে দিন মজুরের একটা অংশ কৃষি শ্রমিক হিসাবে কাজ করে, আরেকটা অংশ জুমের কাজ করে, আরেকটা অংশ ফরেষ্টে কাজ করে। সরকার বিবেচনা করে আইন চালু করবেন কি না, ফরেষ্ট'এর নারী শ্রমিকরাও যাতে চার টাকা পায় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—এ্যাগ্রিকালচার লেবারদের জন্য মিনিমাম ওয়েজ ঠিক করে দিয়েছে চার টাকা। কৃষি শ্রমিক ছাড়া অন্যান্য দিন মজুরদের বেলায় ওয়েজ নির্দ্ধারিত হয় নাই, কেন্দ্রীয় সরকার কোন ডিসিশান দেন নাই।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—এই যে হার বেঁধে দেওয়া হয়েছে, এই বেনিফিট গ্রাম দেশের শ্রমিকরা পায় কি না, সেটা দেখবার জন্য সরকারী কি ব্যবস্থা আছে? কারণ আমরা দেখছি এই অভাবে দুই টাকা থেকে আড়াই টাকায় পর্য্যন্ত কাজ করতে হয়। কাজেই এই বেনিফিট কাজেই এই যে বেনিফিট তারা পাচ্ছে না প্রায় ক্ষেত্রে, সেটা দেখবার জন্য, এই মজুরী যাতে কার্য্যকরী হয়, তা দেখবার জন্য কি ব্যবস্থা আছে মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—কমপ্লেন যদি আসে দেখা হবে। লেবার ইন্‌সপেক্টর আছে, লেবার অফিসার আছে। যদি কৃষি শ্রমিকদের কম বেতন দেয়, এই রকম আমার মনে হয় না যে কৃষি শ্রমিক কম বেতন পায়, মিনিমাম ওয়েজ বেধে দিয়েছে, কৃষি শ্রমিক প্রত্যেকে কৃষি করে যারা, তারা চার টাকার বেশী পায় বলেই আমরা জানি। তবে যদি কোন এলাকায় কম পায়, কমপ্লেন যদি আসে তাহলে নিশ্চয়ই সেটা দেখব। এখনও এই রকম কমপ্লেন আসে নাই।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—এই কমপ্লেন কার কাছে দেবে? শুধু কয়েকটা এলাকায় নয়, প্রায় জায়গায়ই এই অবস্থা চলছে। খেতে না পেয়ে বাধ্য হয়ে যেতে হয়। আমার এলাকাতেও আছে।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—লেবার ইন্‌সপেক্টর আছে, তার কাছে বা লেবার অফিসার আছে সেখানে দিতে হবে। মাননীয় সদস্য যদি জানেন, এখনও কেন যে দেন নাই তা অত্যন্ত দুঃখের কথা।

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :—শ্রমিকদের ত্রিপুরা সরকার নিম্নতম মজুরীর হার নির্ধারণ করে দিয়েছেন, সেটা অত্যন্ত ভাল। সরকার সোয়া মোটো যদি উদ্যোগ না নেন, তাহলে গ্রাম অঞ্চলে পিপ্‌লস এই হার বার করা খুবই মুসকিল। সরকার কি চিন্তা করছেন এই সম্পর্কে কি ব্যবস্থা করা যায়, যাতে এই সুযোগ আভ্যন্তরীণ ভাগের দিন মজুররাও পায়?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি সরকারের লেবার ইন্‌পেক্টর আছে, লেবার অফিসার আছে, এবং সরকারের যতটুকু ইনফরমেশান কৃষি জমিতে যারা লেবারের কাজ করে তারা বেশীই পায়।

**শ্রীবল্লু কুকি** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে ত্রিপুরার শ্রমিকের মজুরীর হার চার টাকা বলেছেন, সেই ক্ষেত্রে কি কারণে বাগানে যারা কাজ করে তাদের মেয়েদের তিন টাকা কেন হবে?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— চা বাগানে যারা কাজ করে, প্ল্যানটেশান লেবার এ্যাক্ট দ্বারা তারা গাইডেড হয়। চা বাগানে যারা কাজ করে তাদের অন্যান্য বেনিফিট দেওয়া হয় সেই কারণে তাদের মজুরী কৃষি শ্রমিকদের সমান করা হয়নি। তাদের বিভিন্ন বেনিফিট যা দেওয়া হয়, তাতে দেখা যায়, কৃষি শ্রমিকদের মিনিমাম মজুরী যা দেওয়া হয়, তার চেয়ে অনেক বেশী মজুরী তারা পায়।

**শ্রীবুলু কুকি :—** ফরেস্ট লেবার যারা তাদের কি মজুরী দেওয়া হয় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** ফরেস্টে যারা কাজ করে তাদের সম্পর্কে বলা হয়েছে যে পুরুষদের চার টাকা দেওয়া হয় এবং মেয়েদের তিন টাকা দেওয়া হয়।

**শ্রীবুলু কুকি :—** যেখানে চার টাকা মজুরী করেছেন মেয়ে এবং পুরুষের সমান কাজের জন্য, সেই ক্ষেত্রে ফরেস্ট বাগানের উইডিং-এর কাজ নারী পুরুষ যেখানে সমানভাবে কাজ করে, সেই ক্ষেত্রে পুরুষদের ক্ষেত্রে চার টাকা এবং নারীদের ক্ষেত্রে চার টাকা কেন করা হল না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ফরেস্টে যে রেটটা সেটা আগের থেকে চালু আছে। কিন্তু নূতন আইন হয়েছে নারী পুরুষের সমান মজুরী—এই যে আইনটা, সেটা রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত কর্মীদের জন্য ১২-১-৭৬ ইং সন থেকে চালু হয়েছে। সুতরাং এই যে আইন তার ধারাগুলো সমস্ত ডিপার্টমেন্টকে জানানো হয়েছে, এখন এইগুলো নিয়ে পরীক্ষা নিরীক্ষা করছেন। ফরেস্ট ডিপার্টমেন্ট, লোক্যাল সেলফ গভর্ণমেন্ট প্রত্যেকে কি ভিত্তিতে তারা পুরুষের চার টাকা, নারীদের তিন টাকা দেন সেটা পরীক্ষা করছেন এবং পুরুষকে চার টাকা দিলে এবং নারীদের চার টাকা দিলে কত টাকা লাগবে, সেটাও পরীক্ষা নিরীক্ষা করে দেখছেন। এইগুলো দেখে সিদ্ধান্ত নেবেন এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সাথে বিভিন্ন রাজ্য সরকার যোগাযোগ করছেন, যার সিদ্ধান্ত এখনও আসে নাই। যখন আসবে তখন সেটা পরীক্ষা করে দেখা যাবে।

**শ্রীবুলু কুকী :—** মাননীয় মন্ত্রী মহোদয়, বলবেন কি যে কেন্দ্রীয় সরকার কোন্ সনে এই আইনটি চালু করেছেন্ ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—** কেন্দ্রীয় সরকার এই আইনটি করেছেন ২৬শে সেপ্টেম্বর, ১৯৭৫ইং সনে। এটি অডিন্যান্স হিসাবে তখন পাশ হয়েছিল। আর এটি অ্যাক্ট হিসাবে পাশ হয়েছে ১১ই ফেব্রুয়ারী, ১৯৭৬ইং সনে।

**মিঃ স্পীকার :—** শ্রীগোপীনাথ ত্রিপুরা, শ্রীআচাইছি মগ, শ্রীবুলু কুকী।

**শ্রীবুলু কুকী :—** কোয়েশ্চান নাম্বার ২১।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ১১।

প্রশ্ন

১) ভূমি সংস্কারের তৃতীয় সংশোধনীর (১৯৭৫ইং) উল্লিখিত উপজাতিদের জন্য রিজার্ভ তহশীল ও গ্রামগুলির অন্তর্ভুক্ত খাস ভূমিতে অ-উপজাতিদের বন্দোবস্ত দেওয়া হয় কি , এবং

২) দেওয়া হইয়া থাকিলে কোন এলাকায় কত পরিবারকে বন্দোবস্ত দেওয়া হইয়াছে ?

উত্তর

১) ত্রিপুরা ভূমি রাজস্ব ও ভূমি সংস্কারের তৃতীয় সংশোধনী আইন, ১৯৭৫ এর দ্বিতীয় তপশীলে উল্লিখিত তহশীল ও গ্রামগুলির অন্তর্ভূক্ত খাস ভূমিতে অ-উপজাতিদের বন্দোবস্ত দিতে কোন বাধা নাই।

২) ত্রিপুরার ভূমি রাজস্ব ও ভূমি সংস্কার তৃতীয় সংশোধনী আইন, ১৯৭৫ইং সনে বলবত হওয়ার পর এখনও কোন অ-উপজাতিকে উক্ত আইনের দ্বিতীয় তপশীলের উল্লিখিত তহশীল ও গ্রামগুলির অন্তর্ভূক্ত খাস ভূমিতে বন্দোবস্ত দেওয়া হয় নাই।

**শ্রীবুলু কুকী** ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে বন্দোবস্ত দেওয়ার কোন বাধা নাই ? কিন্তু কি কারণে এই জায়গাগুলি রেষ্ট্রীকটেড এরিয়া হিসাবে নির্ধারণ করা হয়েছিল ? কেন এইগুলি উপজাতিদের জন্য রিজার্ভ করে রাখা হয়েছিল ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :— সেই এলাকাগুলি সিডিউলড এলাকা। তপশীলের অন্তর্ভূক্ত এলাকা বলে যেগুলি নির্ধারিত হয়েছে সেগুলিতে উপজাতিদের রাইট অব প্রি-এমশান দেওয়ার জন্য এইগুলি করা হয়েছে।

**শ্রীবুলু কুকী** :— অল অভার ত্রিপুরা এই আইনটা আছে যে উপজাতিরা জমি বিক্রি করতে পারবে না। তাহলে এই আইনটা করার অর্থ কি এই নয় যে উপজাতিরা যাতে বন্দোবস্ত পেতে পারে এবং অ-উপজাতিরা যাতে বন্দোবস্ত না পায় সেজন্যই কি এই আইনটা কর হয়েছিল ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— পারমিশান নিয়ে বিক্রি করাটা একটা জিনিষ এবং প্রি-এমশান নিয়ে বিক্রি করাটা আর একটা জিনিষ। রাইট অব প্রি-এমশান হল সেই এলাকায় যদি ঐ তপশীলভূক্ত যে এলাকা, তার বাইরের কোন এলাকা আপনি যাতে বিক্রি করতে পারেন পারমিশান নিয়ে উপজাতি হিসাবে বা ধরুন আমি একজন বাঙ্গালী, আমি ঐ তপশীলভূক্ত এলাকার বাইরে যে কোন জায়গা আমি যে কোন লোকের কাছে বিক্রি করতে পারি। কিন্তু উপজাতি এলাকার মধ্যে আমি যদি অ-উপজাতি যদি কোন এলাকা বিক্রি করতে চাই তাহলে প্রথম আমাকে অফার দিতে হবে উপজাতিকে। সেটাই আমার রাইট অব প্রি-এমশান এবং সেই রাইট অব প্রি-এমশানটাই প্রযোজ্য হচ্ছে থার্ড অ্যামেণ্ডমেন্টে। এই অধিকারটা ঐ সিডিউল্ড এলাকা ছাড়া অন্য কোথাও নেই।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— ঐখানে যে অ-উপজাতি আছে তাদের জমি বিক্রি করতে পারমিশান লাগবে কিনা ? যে সিডিউলড এলাকা ঠিক করা হয়েছে সেই এলাকার কোন জমি বিক্রি করতে কোন পারমিশান লাগবে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—জমি বিক্রি করার আগে কম্পিটেন্ট অথরিটিকে জানাতে হবে। আপনি অ-উপজাতি যদি সেই এলাকায় জমি বিক্রি করতে চান তাহলে কমপিটেন্ট অথরিটিকে জানাতে হবে যে আমি জমি বিক্রি করতে চাই। তখন সেই কমপিটেন্ট অথরিটি প্রথম অফার দিবেন একজন উপজাতিকে। ফার্ষ্ট প্রেফারেন্স কো-শেয়ারার। কো-শেয়ারার যদি কিনতে না চায় তাহলে ট্রাইবেলকে অফার দিবে এবং ট্রাইবেল যদি কিনতে না চায় তাহলে তাদেরকে দেওয়া যাবে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** ঃ— যে প্রসেসের কথা মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সেই প্রসেসে সিডিউলড এরিয়ার অ-উপজাতিরা কত সময়ের মধ্যে জমি বিক্রি করতে পারবে বলে মাননীয় মন্ত্রী মহোদয় মনে করেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :— দরখাস্ত পেলে দেখা যেতে পারে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— মাননীয় মন্ত্রী মহোদয়, বিবাহ কার্য্য, আকস্মিক দুর্যোগ, আগুনে পোড়া যাওয়া, ছেলের বিবাহ ইত্যাদি হঠাৎ দরকার পড়লে দরখাস্ত করার কতদিন পরে বিবেচনা করা হবে ? এটা বছর খানেক লাগবে বলে মাননীয় মন্ত্রী মহোদয় মনে করেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :— সেটা পরীক্ষা নিরীক্ষা করে যতটুকু তাড়াতাড়ি সম্ভব ততটুকু তাড়াতাড়িই দেওয়া হবে পারমিশান।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে একটা বিয়ে উপলক্ষে জায়গাটা বিক্রি করতে চেয়েছে। সেই বিয়েটা কি পিছিয়ে দেওয়ার জন্য তিনি অ্যাডভাইস করবেন ?

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্যের ঠিক এভাবে প্রশ্ন রাখা উচিত নয়। ইট ইজ হাইপথিটিক্যাল।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— আমি হাইপথিটিক্যাল বলিনি। কারণ বিয়ে উপলক্ষে এইরকম একটা ঘটনা ঘটেছিল। বিয়ের ব্যাপারে জায়গাটা বিক্রি করতে চেয়েছিল এবং সেখানে সে অ্যাপলাই করেছে, আজ পর্যন্ত তার কিছুই হয়নি। সেজন্য আমি জিজ্ঞাসা করেছিলাম এটা কি পিছিয়ে দেওয়ার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় অ্যাডভাইস করবেন ? হাইপথিটিক্যাল নয়, স্যার। সত্যিকারের ঘটনা ঘটেছে। সেটাই আমি তুলে ধরেছিলাম। মাননীয় মন্ত্রী মহোদয় সেই ব্যাপারে কি বলতে চান ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, যদি সেইরকম দরখাস্ত করে থাকেন তাহলে সেটা কোথায় করেছেন, কবে করেছেন এই তারিখগুলি দিলে, বিস্তৃত বিবরণ দিলে আমি পরীক্ষা নিরীক্ষা করে দেখতে পারি কতটুকু সময় নিয়েছে।

**শ্রীরাধারমন নাথ** :— স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে একটা অ্যাসুরেন্স পেতে চাই ম্যাকসিমাম কত টাইমের মধ্যে আমরা আশা করতে পারি, মিনিমাম বলছি না, এই জাতীয় দরখাস্তের জন্য ম্যাকসিমাম কত টাইম লাগবে ?

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, এই জাতীয় আশ্বাস আপনি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে পেতে পারেন না। কারণ তিনি বলেছেন যতটুকু সম্ভব তাড়াতাড়ি তিনি করবেন।

**শ্রীরাধারমন নাথ** :— স্যার, যতটুকু সম্ভব তাড়াতাড়ি মাননীয় মন্ত্রী মহোদয় করবেন বলেছেন। কিন্তু কারো যদি শ্রাদ্ধ, মা, বাপ মারা যায় বা অন্য অসুখ বিসুখ হয় বা বহু কাজ থাকতে পারে—কাজেই একটা নির্দিষ্ট সময় সীমা থাকলে আমরা বুঝতে পারি যে ৫।৬ মাস বা এক বছরের মধ্যেই এটা হয়ে যাবে। কাজেই একটা আণ্ডারষ্ট্যাণ্ডিং আমরা পেতে চাই

**মিঃ স্পীকার** :— মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে যত তাড়াতাড়ি সম্ভব এইসব ক্ষেত্রে অনুমোদন দেওয়া হবে

**Mr. Sptaker** :— If any Member is interested in the question of Gopinath Tripura ?

**Shri Radharaman Nath** :— I am interested. Question No. 6.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker, Sir Question No. 6.

প্রশ্ন

১) ১৯৭৫ ইং সালের সেপ্টেম্বর মাসে কৈলাসহর বিভাগের ধুমাছড়া—ফটিকরায় রাস্তা করার জন্য উত্তর ধুমাছড়ার যেসব জমির মালিক সরকার কর্তৃক অ্যাকোয়ার করার আগেই পূর্ত বিভাগকে অ্যাডভান্স পজেশন দিয়াছিল, আজ পর্যন্ত রাজস্ব দপ্তর হইতে ঐ সব জমির মূল্য নির্ধারণ না করার কারণ; এবং

২) কবে নাগাদ উক্ত জমির মূল্য নিরূপন করিয়া জমির মালিকগণকে ক্ষতিপূরণের টাকা দেওয়া হইবে ?

উত্তর

১) পূর্ত বিভাগ হতে ল্যাণ্ড প্ল্যান এবং ল্যাণ্ড ষ্টেটমেণ্ট ৫-১-৭৬ তারিখে প্রাপ্ত হইয়া আবশ্যকীয় কার্যানুষ্ঠান চলিতেছে।

২) ল্যাণ্ড অ্যাকুইজিশন অ্যাকটের ধারাগুলি অবজার্ভ করিতে সময় সাপেক্ষ বিধায় কবে নাগাদ ক্ষতিপূরণের টাকা দেওয়া হবে সঠিকভাবে বলা সম্ভব নয়।

**শ্রীরাধারমণনাথ** :— মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, যে জায়গাটা অ্যাকোয়ার করা হয়েছিল বা তারা যে জায়গাটা দিয়েছিল সেটা কবে দিয়েছিল ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :— অ্যাকোয়ার্ড তো হয় নাই।

**শ্রীরাধারমণ নাথ** :— অ্যাকোয়ার করার আগেই পূর্ত বিভাগকে অ্যাডভান্স পজেসান দিয়ে দিয়েছিল। সেটা কবে দিয়েছিল ?

**শ্রী কৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— অ্যাডভান্স পজেসান কবে দিয়েছিল সেই তথ্য আমার কাছে নাই। তবে আমরা এই ল্যাণ্ড ষ্টেটমেণ্ট এবং প্ল্যানগুলি পেয়েছি ৫, ১, ৭৬ এ।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে রাস্তাটা কি তৈরী হয়ে গিয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— আমার যতটুকু জানা আছে, রাস্তার কাজ চলছে।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— এটা কি সত্য কথা যে তারা এ্যাডভান্স পজেশান নিয়েছেন প্রায় ৩ বছর আগে, কাজেই এই সম্বন্ধে মাননীয় মন্ত্রী মশাই কিছু আলোকপাত করবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— আমার কাছে সেই রকম কোন তথ্য নাই।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৯ (শ্রীআচাছি মগ)

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৯, স্যার

প্রশ্ন

১) ইহা কি সত্য যে ১৯৭৪--৭৫ ইং সনে বিলোনীয়া মহকুমার অন্তর্গত জোলাইবাড়ী বাজার সংস্কারের জন্য পাবলিক হইতে একটা আবেদন পেশ করা হইয়াছিল ?

২) যদি হইয়া থাকে, তাহলে আবেদন অনুযায়ী কি ব্যবস্থা নেওয়া হচ্ছে ?

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি যে এই জোলাইবাড়ী বাজারটা কি খাসের না জোতের জমির উপর, না এটা কি গর্ভণমেন্ট এ্যাফিলিয়েটেড বাজার ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— আমার কাছে রেকর্ড অনুসারে এই বাজারটা মনে হয় জোতের জায়গায় এবং জোতের জায়গা এ্যাকুইজিশানের প্রশ্ন উঠেছে বলে মনে হয়।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— যদি জোতের ভূমির উপর বাজারটা হয় তাহলে সেই বাজার সংস্কার করার পরিকল্পনা সরকারের থাকে না, মাননীয় মন্ত্রী মশাই বলবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— রেভিনয় ডিপার্টমেন্টের সেই রকম কোন পরিকল্পনা নাই, তবে এগ্রিকালচার ডিপার্টমেন্টের রেগুলেটেড মার্কেট হিসাবে সংস্কার করার কতগুলি পরিকল্পনা থাকে আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে কতগুলি মার্কেটকে রেগুলেটেড মার্কেট হিসাবে সংস্কারের জন্য ধরা হয়েছে তার মধ্যে এগ্রিকালচার ডিপার্টমেন্ট জোলাইবাড়ী বাজারটাকেও ধরেছেন।

**শ্রীবাজু কুকী** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২, স্যার,

প্রশ্ন

১) ইমারজেন্সী ডিক্লেয়ার হওয়ার পর থেকে খাজনা আদায়ের জন্য কত ব্যক্তির নামে সংসিত নোটিশ দেওয়া হয়েছে : এবং

২) তার মধ্যে কতজনের নামে ক্রোক পরোয়ানা জারী করা হইয়াছে এবং স্থাবর অস্থাবর সম্পত্তি ক্রোক করা হয়েছে ?

উত্তর

১) তথ্যাদি সংগ্রহাধীন আছে।

২) তথ্যাদি সংগ্রাহাধীন আছে।

**শ্রীবাজু কুকী** :— মাননীয় মন্ত্রী মশাই এই তথ্য বর্তমান সেসান চলাকালে পাওয়া যাবে তো ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— এর তথ্য সংগ্রহ করাটা সময়সাপেক্ষ ব্যাপার, তাই এখুনি কিছু বলা মুস্কিল।

**Mr. Speaker** :— It is for information of the Hon'ble member. I have received notices for leave to introduce "The Tripura Sales Tax Bill, 1976 (Tripura Bill No. 9 of 1976) and also for its introduction to-day. I have decided to include those notices for introduction of the Bill to-day after completion of the business already included in the list of business. Member will please collect their copies of the Bill from the Notice Office.

**Mr. Speaker** :— Next item of business is presentation of Committees' Reports. Now, I would request the Secretary to lay the Twelfth Report of the Committee on Absence of Members from the Sittings of the House.

**Mr. Secretary** :— Mr. Speaker Sir, I beg to lay on the table of the House the 12th report of the Committee on Absence of Members from the Sittings of the House.

**Mr. Speaker** :— Next I would request Shri Ajit Ranjan Ghosh, M.L.A., to present before the House The Tenth Report of the Committee on Petitions.

**Shri Ajit Ranjan Ghosh** :— Mr. Speaker Sir, I beg to present before the House, the Tenth Report of the Committee on Petitions.

**Mr. Speaker** :— Members are requested to collect their copies of the Reports from "Notice Office."

Next business of the House is introduction of the "Tripura Sale Tax Bill, 1976 ( Tripura Bill No. 9 of 1976. ) Now, I would request the Hon'ble Chief Minister to move his motion for leave to introduce the Bill.

**Shri Sukhamoy Sengupta** :— Mr. Speaker Sir, on the recommendation of the Governor. I beg to move for leave to introduce the Tripura Sale Tax Bill, 1976 (Tripur Bill No. 9 of 1976).

**Mr. Speaker** :— Now, the question before the House is the motion moved by the Hon'ble Chief Minister that "Leave be granted to introduce the Tripura Sale Tax Bill, 1976 (Tripura Bill No. 9 ot 1976),

( It was put to voice vote and carried. )

**Mr. Speaker** :— The leave for introduce the Bill is granted.

**Mr. Secretary** :— The Tripura Sale Tax Bill, 1976 is a Bill to levy tax on the sale of certain goods in Tripura.

**Mr. Speaker** :— Now, I would request the Hon'ble Chief Minister to move his next motion to introduce the Bill.

**Shri Sukhamoy Sengupta** :— Mr. Speaker Sir, on the recommendation of the Governor, I beg to move "That the Tripura Sale Tax Bill, 1976 (Tripura Bill No. 9 of 1976 ) be introduced."

**Mr. Speaker** :— Now, the question before the House is the motion moved by the Hon'ble Chief Minister "That the Tripura Sale Tax Bill. 1976 (Tripura Bill No. 9 of 1976 ) be introduced ."

( It was put to voice vote and carried. )

**Mr. Speaker** :— The Bill is introduced.

Members are requested to collect their copies of the Bill from 'Notice Office."

The House stands ajourned till 11 A. M. of Wednesday, the 17th March, 1976.

---

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

**The Assembly met in the Assembly House (Ujjwyanta Palace), Agartala on Wednesday the 17th March, 1976 at 2-00 P.M.**

### PRESENT

Mr. Speaker (The Hon'ble M. L. Bhowmick) in the Chair, Chief Minister, 6 Ministers, 3 Ministers of State, the Deputy Minister, Deputy Speaker, 28 Members.

### STARRED QUESTIONS

( To which oral answers were given)

**Mr. Speaker** :—To-day in the list of business are the following questions to be answered by the Ministers concerned. Now I would call on Shri Jatindra Kr. Majumdar.

**Shri Jatindra Kr. Majumdar** :— Starred Question No. 30.

Shri **Sukhamoy Sengupta** :— Starred Question No. 30.

প্রশ্ন

১) তেলিয়ামুড়া ডিভিশনের অন্তর্গত রাণীরগাঁও-জারুলবাছাই রাস্তার (পি. ডাবলিউ. ডি.) হাওড়া নদীর উপর ১৯৭৬-৭৭ আর্থিক বছরে একটি এস. পি. টি. ব্রীজ করার পরিকল্পনা সরকারের আছে কি?

২) না থাকিলে কারণ ?

উত্তর

১) না, এমন কোন পরিকল্পনা নাই।

২) আর্থিক বরাদ্দের স্বল্পতার জন্য।

**মিঃ স্পীকার** :— শ্রীসুবল চন্দ্র বিশ্বাস।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— কোয়েশ্চান নাম্বার ৩৩।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— কোয়েশ্চান নাম্বার ৩৩।

প্রশ্ন

১) ত্রিপুরা সরকার কুমারঘাটে একটা খাণ্ডেশ্বরী চিনির কল বসানোর পরিকল্পনা নিয়েছেন কি ?

২) যদি নিয়ে থাকেন তাহলে কতদিনের মধ্যে উক্ত চালু হওয়ার ব্যবস্থা হবে ?

উত্তর

১) না, মহাশয়।

২) প্রশ্ন উঠে না।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— মাননীয় মন্ত্রী মশাই নতুন করে খান্দেশ্বরী চিনির কল খোলার কোন পরিকল্পনা সরকার নেবেন কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন পর্য্যন্ত নতুন কোন খান্দেশ্বরী চিনির কলের পরিকল্পনা নেই—এই সম্পর্কে বিভিন্ন জায়গায় অনুসন্ধান করে দেখতে হবে করা সম্ভব হবে কি হবে না। তবে বড় কথা হল যেটি হয়েছে সেটাকে সলিড বেসিসের উপর দাঁড় করানো, তার পরই নূতনের প্রশ্ন উঠে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :—মাননীয় মন্ত্রী মশাই কি এই কথাই বলতে চান যে বগাফাতে যেটি হয়েছে তার অবস্থা খুব খারাপ ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, খারাপ সেই প্রশ্ন নয়, প্রশ্ন হল যেটি আছে সেটি ভাল ভাবে চললেই—লাভজনক ভাবে চললেই অন্যগুলি করা যাবে।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— মাননীয় মন্ত্রী মশাই তাহলে এখন যেটি আছে তার অবস্থা খুব ভাল নয়, কি কি কারণে ভাল নয় এবং কি কি ব্যবস্থা সরকার নিয়েছেন সেটাকে লাভজনক করার জন্য ?

**মিঃ স্পীকার** :— দিস সুড বি এ সেপারেট কোয়েশ্চান।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথম অবস্থায় এটা যখন করা হয়েছিল তাতে অনেক ভুল হয়ে থাকতে পারে এবং সেজন্য কিছু কিছু অসুবিধা দেখা দিয়েছিল এবং সেগুলি সংশোধন করার চেষ্টা হচ্ছে।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস** :— মাননীয় মন্ত্রী মশাই উত্তর ত্রিপুরায় যে আঁখ হয় সেই আঁখের পরিপ্রেক্ষিতে কুমারঘাটে একটা খান্দেশ্বরী চিনি কলের পরিকল্পনার প্রয়োজনীয়তা সরকার স্বীকার করেন কি ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে অনুসন্ধান চলছে, তবে এখন পর্য্যন্ত যে রিপোর্ট আছে তাতে দেখা যায় একটা সুগার মিল করার মত অবস্থা এখনও হয় নাই—কারণ প্রডাকশান কম।

**মিঃ স্পীকার** :— শ্রীঅনন্তহরি জমাতিয়া।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :— কোয়েশ্চান নাম্বার ৩৯।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— কোয়েশ্চান নাম্বার ৩৯।

প্রশ্ন

১) এগ্রো সার্ভিস সেন্টারে কর্ম্মরত কর্মীর সংখ্যা ত্রিপুরাতে মোট কত ?

২) ঐ সমস্ত সেন্টারে কর্মীদের সরকারী ছুটির দিনগুলিতে সবেতন ছুটি দেওয়া ও ক্রমে স্থায়ী পদে বহালের পরিকল্পনা সরকারের আছে কি ?

উত্তর

১) এগ্রো সার্ভিস সেন্টার নামে কোন সেন্টার এখানে নেই।

২) প্রশ্ন উঠে না।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :—** মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি, তেলিয়ামুড়ায় মডেল কার্পেন্ট্রি যে ইউনিট আছে তার পাশে একটা সাইন বোর্ড লিখা আছে এগ্রো সার্ভিস সেন্টার এবং ঐ সেন্টার এখনও বহাল আছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য নিজেই বলেছেন যে একটা মডেল সেন্টার-প্রডাকশান-কাম-সার্ভিস সেন্টার নামে কাজ চলছে। কাজেই যে প্রশ্নের উত্তর চেয়েছেন এখানে তার উত্তর দেওয়া হয়েছে।

**শ্রীরাধারমণ নাথ :—** মাননীয় মন্ত্রী মশাই সেই সাইনবোর্ডে লিখা আছে এগ্রো সার্ভিস সেন্টার (ইন্টারাপশান)

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :—**মাননীয় মন্ত্রী মশাই সেই ইউনিটের সংগে এই এগ্রোসার্ভিস সেন্টার নামে একটা সাইনবোর্ড আছে এবং এখনও আছে।

**শ্রীসুখময় সেনগুপ্ত :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, সিনেমা হলে দেখা যায় কতগুলি বালতির গায়ে লিখা থাকে ফায়ার,—কিন্তু সেগুলির ভিতরে বালি থাকে। কাজেই ফায়ার দেখেই বুঝা যায় না যে তার ভিতর আগুন আছে কি না। এগ্রো সার্ভিস সেন্টার ও তা —প্রথমে যখন সেটা আরম্ভ করা হয় তখন একটা ট্রেনিং স্কীম করা হয়েছিল সেই অনুযায়ী ১৯৭২-৭৩ সালে এটা হয়েছিল এবং সেখানে যাদের ট্রেনিং দেওয়া হয়েছিল সেই এগ্রো সার্ভিস সেন্টারে তাদের নিযুক্ত করা হয়েছে; কিন্তু আল্টিমেটলী এটা মডেল সেন্টারে পরিণত হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—**মাননীয় মন্ত্রী মশাই এগ্রো সার্ভিস সেন্টারে যে সব কর্মীরা কাজ করে এখন তারা কি বেসিসে কাজ করে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, তাদের ১২ দিন সবেতন ছুটি দেওয়া হয়—এবং তার জন্য প্রশ্ন উঠেছিল, এখন সেই পরিকল্পনা নেই। এটা প্রডাকশান সেন্টার হলে আল্টি মেটলী এটা কমিশন বেসিসে হবে।

**শ্রীঅনন্ত হরি জমাতিয়া :—**মাননীয় মন্ত্রী বলেছেন যে ১২ দিন সবেতন ছুটি দেওয়া হয়েছিল কিন্তু আমি ইদানীং কালে দেখছি গত ২৪ জানুয়ারী তারিখে ডিরেক্টার অব ইণ্ডাষ্ট্রীজ একটা নোটিশ দিয়ে ১৬ দিনের ছুটির কথা জানিয়েছিলেন। কিন্ত স্থানীয় কর্তৃপক্ষ সেই ১৬ দিনের মধ্যে কর্মীদের বাছাই করে ৭ দিনের ছুটি ভোগ করার জন্য নোটিশ দিয়েছিলেন কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রশ্নটা আলাদা ভাবে এলে ভাল হত। তাহলেও যে প্রশ্নটা মাননীয় সদস্য করেছেন যে ৭দিনের কথা এবং যেখানে ১২ দিনের সবেতন ছুটি আছে সেখানে যদি তাদের কম দেওয়া হয়ে থাকে সেটা খোঁজ নিয়ে দেখা যাবে।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—মাননীয় মন্ত্রী মশাই সরকারী ছুটির দিনে তারা কাজ করতে পারে না এবং তারা পয়সাও পায় না। কাজেই যদি তারা সেবতন- ছুটি বাদে অন্যান্য ছুটির দিনে কাজ করতে চায় তাহলে তাদের কাজ করার সুযোগ করে দেওয়া হবে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধক্ষ্য মহোদয়, যদি এই রকম ডিমাণ্ড আসে তাহলে নিশ্চয় বিবেচনা করে দেখা যাবে।

মিঃ **স্পীকার** : —শ্রীজীতেন্দ্র লাল দাস

**শ্রীজিতেন্দ্র লাল দাস**—৪৩

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—কোয়েশ্চান নম্বার ৪৩

প্রশ্ন

১। ইহা কি সত্য যে উদয়পুর মহকুমায় ধ্বজনগর শিল্প প্রকল্পে ২৪টী তাত অকেজো পড়ে আছে।

২। যদি সত্য হয় তার কারণ কি ?

৩। এগুলিকে চালু করার জন্য সরকার কি ব্যবস্থা করেছেন ?

উত্তর

১। হ্যাঁ মহাশয়।

২। পাওয়ারলুম ট্রেনিং দেওয়ার কাজ এখনও সুরু হয় নাই।

৩। সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :—মাননীয় মন্ত্রী মশাই এই তাঁতগুলি সরকার পক্ষ থেকে এখানে আনার পরই অকেজো হয়ে আছে, না কিছুদিন চলার পর অকেজো হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা যে সময় এখানে আনা হয়েছিল তখন প্রগ্রাম ছিল যে এটার সংগে সাইজিং ও ক্যালেণ্ডারিং মেসিন থাকবে, কিন্তু সেগুলি স্থাপিত না হওয়ায় ফলেই পাওয়ারলুম চালু করে কাজ করা হয় এবং সেজন্য সেগুলি অকেজো অবস্থায় পড়ে আছে।

**শ্রীরাধারমন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই তাঁতগুলি কত বছর আগে কিনা হয়েছিল ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৬৬ সনে কিনা হয়েছিল।

**শ্রীরাধারমন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এতবছর যাবত তাঁতগুলি যে এইভাবে পড়ে আছে. তার বাকী অংশগুলি আনার জন্য সরকার কি ব্যবস্থা করেছেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, অন্য যে সাইজিং মেশিনগুলি আমরা সেই গুলি আনার ব্যবস্থা করেছি এবং সেইগুলি স্থাপিত হচ্ছে, স্থাপিত হওয়ার পর্যায়ে আছে কিন্তু তার মধ্যে গভার্ণমেন্ট অব ইণ্ডিয়া কিংবা আমাদের নিজেদের পরিকল্পনা অনুযায়ী এইটার অনেক রূপান্তর ঘটেছে এই কয়েক বছরে যার জন্য হ্যাণ্ড লোমের উপর জোর দেওয়া হচ্ছে খুব বেশী করে

**শ্রীচন্দ্র শেখর দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই অপ্রয়োজনীয় তাঁতগুলি কিনার জন্য সরকার কত টাকা লগ্নী দিয়েছেন ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই তথ্যটা আমার কাছে নেই, আমি সেইটা পরে দেব।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়,এই তাঁতগুলি ১৯৬৬ সনে কেনা হয়েছিল এক্ষনে পজিশনটা কি ? এই রকম কোন পজিশন আছে কি না যে এইগুলি ভবিষ্যতে চালু করা যেতে পারে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়,আমার যতটুকু জানা আছে তবে সেগুলি চালু করার মত অবস্থায়ই আছে [

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রকম কোন ইনফরমেশন মাননীয় মন্ত্রীমহোদয়ের কাছে আছে কি না যে এই যে তাঁতগুলি কিনা হয়েছিল সেগুলি কি আদৌ কোন কাজে লাগবে না। সেইটা মাননীয় মন্ত্রী মহাশয় তদন্ত করে দেখবেন কি না ? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি নিজেও দেখেছি এইগুলি অকেজো অবস্থায় আছে, আমি কয়েকবার ভিজিট করে দেখেছি।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা যে সময় স্কীমটা করা হয়েছিল সেই সময়ে এইটা চালু করার মত অবস্থায় ছিল কিন্তু তার পরে অনেক পরিবর্তন ঘটেছে এবং সঙ্গে সঙ্গে সেইটার যা যা দরকার ছিল এইটা থাকার ফলে এইটার অ্যাপানশন হয় নি এবং সেইজন্য টেনিং ফনিং দেওয়ার প্রশ্ন উঠেছিল, কিন্তু পরে সেই প্রশ্নটা তখন আর উঠে নি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এইগুলি এখন অকসন দিয়ে কিছু টাকা পয়সা পাওয়া যাবে কি না ? যদি কাজেই না লাগে তাহলে এগুলি দিয়ে জায়গা আবদ্ধ করে কোন লাভ নেই।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, অকশন দেওয়ার প্রশ্ন উঠে না, যেহেতু আমরা মনে করি না যে সেগুলি চালু করা যাবে না। সেগুলি চালু করা যাবে কি যাবেনা সেইটা আমরা দপ্তর এবং চালু করলে কি রেজাল্ট হবে সেইটা আমরা দেখছি। কারণ গভার্ণমেন্ট অব ইণ্ডিয়া এবং আমাদের এখন যে দৃষ্টি ভঙ্গি, সেইটা হলো যাতে বেশী নাম্বার লোকের এ্যামপলয়মেন্ট হয়। সেইজন্য হ্যাণ্ডলোমের উপর জোর দেওয়া হচ্ছে। কাজেই হয়তো আমাদেরকে সাইজিং কেলেণ্ডার মেশিনই চালু করতে হবে।

**শ্রীরাধারমণ নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই তাঁতগুলি যখন কিনা হয়েছিল তখন তাতের সম্পূর্ণ অংশগুলি দেখেশুনে কিনেছিলেন, না অসম্পূর্ণ অবস্থায়ই সেই তাঁতগুলি কিনা হয়েছিল ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ফিগার ঠিক বলতে পারবো না, তবে আমার যতটুকু মনে পড়ছে তাতে একটা সাইজিং ক্যালেণ্ডারিং মেশিন চালু করতে গেলে ফাইভ টু সেভেন হানড্রেড পাওয়ার লুমসের দরকার পরে সেই অবস্থায় হ্যাণ্ডলুম ইনডাষ্ট্রিটা ত্রিপুরায় থাকবে কি থাকবে, না সেই সম্পর্কে ভাবনার সুরু যখন হলো তখন এটাকে ষ্টপ করে রাখা হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটা কি সত্য যে ২৯টি তাঁত অকেজো অবস্থায় আছে, এগুলি যিনি কিনেছেন সেই সময় কি কোন কারচুপি করা হয়েছে ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তখন প্ল্যান অনুযায়ীই এইটা কিনা হয়েছিল।

**ডাঃ বিনোদ বিহারী দাস :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৭১ সালে এই তাঁতগুলি কিছু কিছু চালু করা হয়েছিল, এই কথা তিনি জানেন কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেইজন্য আমার উত্তরটা ছিল যে সেইটা যে চালু করা যায় না সেইটা নয়, চালু করার মত অবস্থায় ছিল।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই তাঁতগুলি কিনার পর কোন প্রাইভেট লোককে ভাড়া দেওয়া হয়েছিল কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এইটিকে এরকমভাবে চেষ্টা হয়েছিল কিন্তু বৃহত্তর স্বার্থের জন্য এইটাকে কোন জায়গায় খুব বেশী পরিমাণে কাজে লাগানো যায় নি।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ :**...মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রশ্নের উত্তরটা আমি পাই নি। আমি বলেছিলাম যে কোন প্রাইভেট লোককে ভাড়া দেওয়া হয়েছিল কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত :**...মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রশ্নের উত্তর দিয়েছি।

**মিঃ স্পীকার :**— শ্রীঅনন্তহরি জমাতিয়া।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :**—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৪২, ইণ্ডাষ্ট্রি ডিপার্টমেন্ট।

**শ্রীসুখময় সেনগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৪২।

**প্রশ্ন**

১) গত ১৯৭৩ইং হইতে ১৯৭৫ইং পর্য্যন্ত তিন বৎসরে আই, টি, আই হইতে ত্রিপুরায় মোট কতজন ছাত্র ও ছাত্রী পাশ করিয়াছিল এবং

২) পাশ করার পর এ পর্য্যন্ত মোট কতজনকে আর্থিক সাহায্য দেওয়া হইয়াছে ও কতজনকে চাকুরীতে নিযুক্ত করা হয়েছে ?

**উত্তর**

১) ছাত্র ২১১ জন, ছাত্রী ৪৯ জন, মোট ২৬০ জন।

২) (ক) আর্থিক সাহায্যপ্রাপ্ত ৮ জন।

(খ) চাকুরীতে নিযুক্ত ৫৩ জন।

(গ) এ্যাপ্রেন্টিসসিক ট্রেনিং-এ রত ৪০ জন, মোট—১০১ জন।

**Mr. Speaker** :—Hon'ble members, the Committee on absence of members from the sittings of the House in its Twelfth Report has recommended that leave of absence be granted in respect of Shri Purna Mohan Tripura, Shri Samir Rn. Barman, and Shri Tapas Dey for the period indicated in the report. The members are being informed accordingly.

**Mr. Speaker** :—Next Business of the House is introduction of the Tripura Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1976 (Tripura Bill No. 8 of 1976). Now I would request the Minister-in-charge of Transport Department to move his motion for leave to introduce the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** :—Mr. Speaker Sir, I beg to move for Leave to introduce the Tripura Motor Vehicles Tax (Second amendment) Bill 1976, Tripura Bill No. 8 of 1976.

**Mr. Speaker** :—Now the question before the House is the motion moved by the Hon'ble Minister that leave be granted to introduce the Tripura Motor Vehicles Tax (Second amendment) Bill 1976, Tripura Bill No. 8 of 1976,

( Then it was put to voice vote and leave was granted.)

**Mr. Secretary** :—Mr. Speaker Sir, the Tripura Motor Vehieles Tax (Second Amendment) Bill, 1976 is a Bill further to ammend the Tripura Motor Vehicles Tax Act, 1972.

**Mr. Speaker** :—Now, I would request the Minister in charge of Transport Department to move his next motion to introduce the bill.

**Shri Krishnadas Bhattacharjee** .—Mr. Speaker Sir, I beg to move that the Tripura Motor Vehicles Tax (Second Amendment) Bill 1976 Tripura Bill No. 8 of 1976 be introduced.

**Mr. Speaker** :—Now the question before the House is the motion moved by the Minister in charge of Transport Department that the Tripura Motor Vehicles Tax (second amendment) Bill 1976, Tripura bill No. 8 of 1976 be introduced.

( Then it was put to voice vote and the Bill was introduced. )

**Mr. Speaker** :—Members are requested to collect their copies of the bill from Notice Office.

**Mr. Speaker** :—Next item of business is consideration of the Tripura Sales Tax Bill 1976, Tripura Bill No. 9 of 1976. I would request the Hon'ble Chief Minister to move his motion for cansideration.

**Shri Sukhamay Sengupta** .—Mr. Speaker Sir. I beg to move that the Tripura Sales Tax Bill 1976, Tripura Bill No. 9 of 1976 be taken into onsideration.

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—মাননীয় স্পীকার স্যার, এই যে বিলটা আনা হয়েছে, এই বিল আনার ব্যাপারে আমি এই কথাই বলতে চাই যে আজকে ত্রিপুরার মানুষ আর্থিক সংকটে হাবুডুবু খাচ্ছে এবং এই যে অবস্থাটা বিশেষতঃ এটা শুধু ত্রিপুরার কথাই নয়, এটা সারা ভারত-বর্ষের কথা। এই অবস্থায়— ত্রিপুরা ভারতের একটি অংশ বিশেষ। এই অবস্থায় এই যে বিল আনা হলো এটা আজকে আমাদের পক্ষে খুবই দুঃখজনক। কেন আমি এই কথা বলছি? কারণ ত্রিপুরা রাজ্য এমন একটা জায়গাতে অবস্থিত যেখানে ভারতের বিভিন্ন অংশ থেকে তার আর্থিক

অবস্থা খুবই দুর্বল। এখানে যে সমস্ত প্রয়োজনীয় জিনিষপত্র আমরা আনি, সেগুলি বাহির থেকে আনতে হয়। রেলে আসাম থেকে কিংবা এ্যারোপ্লেনে আনতে হয়। এই সব কারণে এখানে জিনিষপত্রের দাম তুলনামূলক ভাবে ভারতবর্ষের অন্যান্য স্থান থেকে বেশী পড়ে। এবং ত্রিপুরার আভ্যন্তরেও পরিবহন ব্যবস্থা খুবই দুর্বল। যার ফলে জিনিষের দাম ভারতের অনেক অংশ থেকে অধিক। কাজেই ত্রিপুরারর মানুষের যে জীবন ধারণের মান ভারতবর্ষের অন্ত স্থান থেকে অনেক নীচে। এই অবস্থায় এখানে এই সেলস ট্যাকস্ আনা হলে আমাদের ত্রিপুরার মানুষের বহন করা সাধ্যের বাইরে বলে আমি মনে করি। কাজেই এখানে যে সমস্ত জিনিষের উপর এই সেলস ট্যাকস্ আনা হয়েছে সেটা আমরা জানি সর্ব ভারতে কেন্দ্র যে ট্যাকস্ করেন সেটা সবাইকে বহন করতে হয়। আমাদেরও বহন করতে হবে। এই সেল ট্যাকস্ যদি পাশ হয়ে যায়, এর ফলে আমি এই কথা বলতে পারি যে, এই কর ভারে ত্রিপুরার মানুষের যে কি অবস্থা হবে। কারণ আমরা এর আগেই দেখেছি ত্রিপুরার মানুষকে প্রফেশন্যাল ট্যাকস্ দিতে হচ্ছে। সেখানে দেখা যায় এই প্রফেশন্যাল ট্যাকসে ত্রিপুরার মানুষের উপর চাপ পড়ছে এবং সমস্ত লোকের উপরই তার প্রতিফলন পড়ছে। কিন্তু এই সেলস ট্যাকস করার ব্যাপারে সর্ব্ব শ্রেণীর মানুষের উপর এমনভাবে গিয়ে পড়বে। কারণ, এখানে এ বিলে এমন সমস্ত জিনিষের উপর বসানো হয়েছে তাতে গরীব লোক, মধ্যবিত্ত লোক খুব অসুবিধায় পড়বে। এবং বিশেষ করে মধ্যবিত্ত যারা আছেন সাইকেল ঘর থেকে শুরু করে ঘর বাড়ী বানানোর মাল মসল্লা থেকে শিশু খাদ্য সব কিছুর উপর গিয়ে পড়বে। এই শিশু খাদ্য যেটা প্রত্যেকেরই ছেলে মেয়ে আছে— প্রত্যেকের ঘরে শিশু আছে—শিশু জন্ম নেয়—এইই সেলস ট্যাকস গিয়ে তাদের ঘাড়ে পড়বে। মাননীয় স্পীকার স্যার, কাজেই আমি দেখছি আজকে একটার পর একটা বিল আনা হচ্ছে এবং সেটা আমাদের ইমারজেন্সীর কল্যাণে যেখানে আমাদের কথা নেই। এই অবস্থা আজকে চলছে মাননীয় স্পীকার স্যার, হ্যাঁ, বলা হয়েছে যে রাজ্যের রিসোর্স বাড়ানোর জন্য এই ট্যাকস আনা হয়েছে। কারণ দেশের উন্নয়নমূলক কাজে অ্যাকসপিডাইট করতে হবে। যে সমস্ত প্রজেক্ট হাতে নেওয়া হয়েছে তাতে অ্যাকসপিডাইট করতে হবে। এবং এই জন্যই এই বিল আনা হয়েছে। এতে কয়েক লক্ষ টাকা আয় হবে। দেশের উন্নয়নমূলক কাজের জন্য টাকার দরকার। এতো কেউ অস্বীকার করতে পারবে না? কিন্তু সেই অর্থ সংগ্রহ করাটা খড়ের উপর শাকের আঁটি। সেটা হল বড় কথা। এখানে যে সমস্ত ট্যাক্স আনা হয়েছে এতে আমরা কি বলতে পারি? সাধারণ গরীব, দরিদ্র তাদের উপর চাপ পড়বে। মাননীয় স্পীকার স্যার, আমি বলতে চাই রিসোর্স যদি করতে হয় সেটা কি শাসক গোষ্ঠী খুঁজে পান নি? আমাদের রাজ্য ঘাটতি রাজ্য। কেন্দ্র এটাকে ডেভেলাপ করার জন্য আর্থিক সাহায্য করেন। এবং এই রিসোর্সের জন্য কোটিপতি, লক্ষপতি যারা আছেন, যাদের পুঁজি পাহাড় প্রমাণ আছে তাদের উপর থেকে কর সংগ্রহ করা কি কেন্দ্রের কর্ত্তব্য নয়? কেন আমরা আমাদের এই গরীব যে রাজ্য তার জনতার উপরে করের ভার চাপিয়ে দেব? মাননীয় স্পীকার স্যার, তা আমি বুঝতে পারছি না। কাজেই এই বিলটা আমি সমর্থন করতে পারি না। এবং আমরা এটার বিরুদ্ধে। কারণ এতে সাধারণ মানুষের জীবন দুর্বিসহ হয়ে উঠবে। এই জন্য এই বিলের আমি বিরুদ্ধাচারণ করে আমি আমার বক্তব্য শেষ করছি মাননীয় স্পীকার স্যার।

**শ্রীব্লু কুকী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ ত্রিপুরা সেল ট্যাক্স বিল সম্পর্কে এই কন্সিডারেশনে আনা হয়েছে। কিন্তু এখানে আমার একটি বক্তব্য হলো তার পদ্ধতি সম্পর্কে যে, দি বিল হেজ বিন সো মেড অ্যাভেল্যাবল ফর ফাইভ ডেজ্স বিফোর দি ডেট অন হুইচ দি মোশন ইজ মেড। এই বিলটা গত ১৫ তারিখে এসেছে। এর ফলে আমাদের একটু অসুবিধায় পড়তে হচ্ছে। আর তাই আমি এখানে আমার অ্যামেণ্ডমেণ্ট দিচ্ছি। এটা সিলেক্ট কমিটিতে পাঠান হউক।

**মিঃ স্পীকার** :—আপনার এই অ্যামেণ্ডমেণ্টটা আমি ডিস-অ্যালাউ করছি। কারণ এটা আমাদের রুল অনুসারে আমি অ্যালাউ করতে পারি না। ক্লজ বাই ক্লজ যখন আলোচনা হবে তখন এ ব্যাপারে আলোচনা হবে। আমি যে এ্যামেণ্ডমেণ্টটা এলাউ করেছি, কারণ এটা সরকার নিয়ম অনুসারেই এনেছেন এবং আমি যখন কনসিডারেশনের জন্য রাখবো তখন সেটা সম্বন্ধে আলোচনা হবে। তখন আলোচনা করতে পারেন।

**শ্রীব্লু কুকী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় যেমন ক্লজ বাই ক্লজ এ্যামেণ্ডমেণ্ট এর প্রশ্ন কিন্তু হেয়ার দি বিল ইজ ইনট্রোডিউসড এই ইনট্রোডাকশানের পরে আমি যদি এ্যামেণ্ডমেন্ট......

মিঃ স্পীকার :—আপনি তো নোটিশ দেন নি। ক্লজ বাই ক্লজ-এর উপর ডিসকাশন হিসাবে আলোচনা করতে পারেন।

**শ্রীব্লু কুকী** :—আমার ক্লজ বাই ক্লজ এ্যামেণ্ডমেন্ট দেওয়ার প্রশ্নে অসুবিধা বলে রুলের কথা বলছি যে সময় দিতে হবে। সেই জন্য আমি বলছি এটা সিলেক্ট কমিটিতে দেওয়া হোক।

মিঃ স্পীকার ঃ—আপনি যে কথা বলেছেন সে ষ্টেজ এখনো এখানে আসেনি। তবে এ্যামেণ্ডমেন্ট টু ক্লজ বাই একষ্ট্রা এবং কনসিডারেশানস অব বিলস এই সম্পর্কে রুল ১২১ এ আছে—"121(1) if notice of an amendment to a clause or schedule of the Bill has not been given two days before the day on which the Bill is to be considered any number may object to the moving of the amendment and such objection shall prevail, unless the Speaker allows the amendment to be moved," আমি তো এলাউ করিনি।

**শ্রীব্লু কুকী** : –আমি রুল ১২২ ও ১২৩এর কথা বলছি স্যার। আপনি ডিসএলাউ করলে আমার বলার কিছু থাকবে না স্যার।

শ্রীসুধন্ব **দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য এই কথা বলতে চান যে এই বিলটি লে করা হয়েছিল সোমবার। কাজেই আমরা মাঝখানে মাত্র দুদিন পাই। এই দুদিনে এই বিলকে ষ্টাডি করে ক্লজ বাই ক্লজ এ্যামেণ্ডমেন্ট প্লেস করা অসুবিধা হয়, মাননীয় সদস্য সেই কথাই বলছেন বলে আমার মনে হয়।

মিঃ স্পীকার ঃ—আমার বক্তব্য আমি বলেছি। সরকার থেকে যে দুটি এ্যামেণ্ডমেন্ট এসেছে সে দুটি আমি এলাউ করেছি। আর আপনি যদি ঠিক টাইম মত দিতেন তাহলে আমি বিবেচনা করতাম।

**শ্রীব্লু কুকী** :—বুঝতে পারছি না স্যার।

মিঃ স্পীকার :—ঠিক সময়ে নোটিশ দিতে হয়। গভর্ণমেনট থেকে শট নোটিশএ এনেছেন সেটা আমি এলাউ করেছি

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিলের.........

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—স্যার বিলের উপর ডিসকাশন হচ্ছে ?

মি: স্পীকার :—হি ইজ রিপ্লাইং টু দি ডিবেট।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী** :—গভর্ণমেন্ট পলিসির উপর উনি বলবেন।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—হি ইজ টেকিং পার্ট ইন দি ডিবেট।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মি: স্পীকার স্যার। দিস মোসান ওয়াজ মুভড বাই মি। হি ইজ পার্টিসিপেটিং ইন দা ডিসকাশন। আই উড গিভ রিপ্লাই টু দা ডিবেট।

মিঃ স্পীকার :—ইয়েস, চীফ মিনিষ্টার উইল গিভ রিপ্লাই টু দা ডিবেট।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে সেল ট্যাক্স বিল পেশ করেছেন কনসিডারেশনের জন্য, এই বিলটিকে আমি সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই বিলটির মাধ্যমে ত্রিপুরাতে এই প্রথম সেল ট্যাক্স করা হচ্ছে। ভারতবর্ষের মধ্যে ত্রিপুরাই বোধ হয় একমাত্র জায়গা ছিল যেখানে সেল ট্যাক্স ছিল না। সেল ট্যাক্স করার জন্য বহু পূর্ব্বেই আলোচনা হয়েছিল। এতোদিন আমরা করিনি কিন্তু বর্ত্তমানে না করে উপায় ছিল না। কারণ ত্রিপুরার উন্নতি করতে হলে প্লেনের জন্য যে অর্থের প্রয়োজন বা যে টাকার প্রয়োজন বা তার জন্য যে কনট্রিবিউশন ত্রিপুরা সরকারের করা দরকার সেটা করতে হলে জনসাধারনের কাছ থেকে কিছু অর্থ আদায় না করলে প্ল্যানিং কমিশন থেকে উপযুক্ত অর্থ পাওয়া সম্ভব নয় বলেই এই ট্যাক্স গুলো করতে হচ্ছে। এবং যাতে সাধারণ মানুষের উপর কোন রকম চাপ না পড়ে সে দিকে লক্ষ্য রেখে এই বিলটা মাননীয় অর্থমন্ত্রী অর্থাৎ মুখ্যমন্ত্রী তৈরী করেছেন। এই বিলটিতে যে সমস্ত আইটেম এর উপর ট্যাক্স করা হয়েছে সেই সব আইটেম গুলো যারা গরীব তারা খুব কমই ব্যবহার করেন। আর যারা পয়সা খরচ করতে পারেন তারাই এগুলি বেশীর ভাগ ব্যবহার করেন। তাদের পক্ষে শতকরা ৭ ভাগ বা ৩ ভাগ দেওয়া খুব কষ্টের কথা নয়। কোন কোন জায়গায় আরও অনেক বেশী ট্যাক্স দিতে হয় সেখানে ১০ থেকে ১২ পারসেন্ট পর্য্যন্ত দিতে হয়। কিন্তু আমাদের এখানে মেকসিমাম হার রাখা হয়েছে ৭ পারসেন্ট, মধ্যেবর্ত্তী হার হচ্ছে ৫ পারসেন্ট এবং সর্ব্বনিম্ন হার হচ্ছে ৩ পারসেন্ট। মাননীয় সদস্য শ্রীসুধন্বা দেববর্ম্মা বলেছেন যে ত্রিপুরায় যে দারিদ্রতা বা ত্রিপুরার যে অবস্থা তার প্রতি লক্ষ্য রেখে এই ট্যাক্স যেন না করা হয়। এই বিষয়ে উল্লেখ করছি যে ত্রিপুরার অবস্থা এবং উত্তর পূর্ব অনুন্নত অঞ্চলের রাজ্যগুলি তাদের সব গুলিরই প্রায় একই ধরনের। মেঘালয়, নাগাল্যাণ্ড ও মনিপুর এই প্রত্যেক রাজ্যগুলি উপজাতি অধ্যুষীত অঞ্চলে এবং সেখানে খুব বড় লোকের বাস নয়। কিন্তু সেই সমস্ত স্থানেও এই ট্যাক্স রাখা হয়েছে। নাগাল্যাণ্ডে সেল ট্যাক্স আছে, মেঘালয়ে সেল ট্যাক্স আছে। এই রাজ্যগুলিই এতদিন আমাদের উপর চাপ সৃষ্টি

করছিল যে কেন আমরা সেল ট্যাক্স করছি না। কারণ, ওরাও সেল ট্যাক্স করছে সেখানে আমরা সেল ট্যাকস না করতে ওদের অনেক ক্ষতি হচ্ছিল। কোন কোন ব্যবসায়ী আমাদের রাজ্যর নামে মাল এনে ওদের ওখানে নিয়ে গিয়ে সেই সব স্থানের বাজার দরে মাল বিক্রি করে লাভ করতো। তাতে ওদের ক্ষতি হোত। সেইজন্য তারা আমাদের উপর চাপ সৃষ্টি করছিল এই বলে "আমরা সকলেই করলাম, আপনারা কেন করছেন না। কারণ পার্শ্ববর্তী রাজ্য হিসাবে আপনাদের করা উচিত" তাছাড়া বিশেষ করে পরিকল্পনার জন্য যে অর্থ সংগ্রহ করতে হয় সেইজন্য তারা প্রত্যেকেই এই সেল ট্যাকস করতে বাধ্য হচ্ছে। এই সেল ট্যাকস বর্তমান অবস্থায় যেভাবে ধরা হয়েছে তাতে কারো উপর খুব চাপ পড়বে না এবং এমন কি মধ্যেবিত্তের উপরও বেশী চাপ পড়বে না। এই ক্ষেত্রে আমার মনে হয় যে এই বিলটা আমাদের এই হাউস সমর্থন করবেন। এই বিলটাতে কতগুলি ভুল ছিল সেই ভুল গুলি সংশোধন করা হয়েছে এবং তার একটা কপি প্রত্যেক মেম্বারের কাছে ডিষ্টিবিউশান করা হয়েছে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীব্রজেন্দ্রলাল দাস** :—মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরা সরকার বর্তমান অবস্থায় একটা ব্যাপক ট্যাকসের বিল কেন আনলেন আমি ঠিক বুঝলাম না। বর্তমান অবস্থার সাথে এবং বিশেষ পরিপ্রেক্ষিতের সাথে খাপ খায় বলে আমার মনে হয় না। যাই হউক, ট্যাকস বিলের ব্যাপারে যদি মোটর গাড়ী বন্দুক এবং অন্যান্য লাকসারী জিনিষের উপরে হত তাহলে হয়ত একটা কথা হত। কিন্তু যে সমস্ত জিনিষের উপর ট্যাকস করা হয়েছে তাতেই এই রাজ্যের গরীব অংশের মানুষকে আঘাত করবে। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে গরীব অংশের মানুষকে আঘাত করবে না। আমি দেখছি যে কেরোসিন তেলের উপর ট্যাকস আছে, ম্যাচ বক্সের উপর ট্যাকস বসানো হয়েছে, পোষাকের উপর ট্যাকস বসানো হয়েছে। গরীব অংশের মানুষ তো পোষাক কেনে, ঔষধ ড্রাগ ইত্যাদি মেডিসিন এনামেলের জিনিষ পত্র, বেবি ফুড প্লাষ্টিকের জিনিষ পত্র কৃষির কীটনাশক ঔষধ পত্র এই সমস্ত জিনিষের উপর ট্যাকস বসানো সম্ভব হয় নাই। আমি ত্রিপুরা সরকারকে অনুরোধ করব অন্ততঃ গরীব অংশের মানুষ যে জিনিষগুলি ক্রয় করে যেমন কেরোসিন তেল, ম্যাচ বকস মোডাসন, তারপর এনামেলের জিনিষ পত্র সেইগুলি তো গরীব অংশের মানুষই ক্রয় করে এবং এই সমস্ত জিনিষগুলির উপর থেকে যেন তারা ট্যাকসের আওতা থেকে গরীব অংশের মানুষকে রেহাই দেন এবং পারসেন্টেজ যাতে আর একটু কমান এই অনুরোধ আমি করব। কারণ এই সব জিনিষ সাংঘাতিক ভাবে গরীব অংশের মানুষদের, বেবি ফুড সাধারণ ভাবে সমস্ত মানুষকে আঘাত করবে। সুতরাং আমি আশা করব এই সমস্ত বিবেচনা করে, এই সমস্ত জিনিষগুলিকে ট্যাকসের আওতা থেকে রেহাই দেওয়ার জন্য এবং পারসেন্টেজ কিছু কমানোর জন্য।

**শ্রীরঞ্জু কুর্কী** :—মাননীয় স্পীকার স্যার, সেলস্ ট্যাকসের যে বিল আনা হয়েছে এটা আমার মনে হচ্ছে গরীব অংশের মানুষের উপর একটা অক্রমন। কারণ যে জিনিষের উপর ট্যাকস বসানো হচ্ছে এই জিনিষগুলি সাধারণতঃ গরীব মানুষেরাই ক্রয় করেন। সেই হেতু যে জিনিষের উপর ট্যাকস বসানো হবে, বিক্রেতা যারা ডিলার যারা, তাদের কাছে বসানো হতো ঠিকই কিন্তু

তার ট্যাক্স গরীব মানুষের কাছ থেকে নেওয়া হবে। সেই জন্য এই যে ট্যাক্স বসানো হচ্ছে সেটা গরীব মানুষের উপর একটা আক্রমণের পরিকল্পনার মতই আমার ধারনা। তাছাড়া মাননীয় স্পীকার স্যার, এখানে এই বিলের মধ্যে যে গুলি গরীব অংশের মানুষ বেশীর ভাগ ক্রয় করেন এই জিনিষ গুলি যাতে নাকি ট্যাক্সের আওতা থেকে রেহাই দেওয়া যায় সেই দিকে যাতে মন্ত্রী সভা এবং সরকার বিবেচনা করেন। তা যদি না হয় তাহলে যে অর্থনৈতিক অবস্থা সে অবস্থার মধ্য থেকে ওদের পক্ষে এই সমস্ত জিনিষগুলি ক্রয় করা সম্ভব হবে না। তদুপরি তাদের যে আয় দিনের পর দিন কমে যাচ্ছে সেই আয়ের মধ্যে থেকে জিনিষগুলি ক্রয় করা তাদের পক্ষে সম্ভব নয়। এই বলেই আমি এই সেলস্ ট্যাক্স সম্বন্ধে বক্তব্য শেষ করছি।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী ত্রিপুরা সেলস ট্যাক্স বিল ১৯৭৬ যে বিলটা হাউসে এনেছেন সেটাকে আমি সমর্থন করছি। আমি মনে করছি এই বিলটা সরকার, অন্তর্দেশীয় যে স্মাগলিং সেই স্মাগলিং রোধ করবে। এই স্মাগলিং বন্ধ করার জন্য এই বিল এনেছেন মাননীয় স্পীকার স্যার, আমি দীর্ঘদিন পর্য্যন্ত দেখছি লক্ষ লক্ষ টাকার গাড়ী, মোটর গাড়ী, ট্রাক ইত্যাদি ধর্মনগরে আসে এবং এখান থেকে এই জিনিষগুলি ওরা অন্য রাজ্যে নিয়ে যায়। ত্রিপুরার নাম এলট করা জিনিষ আসে সেটা আসামে চলে যায়, মণিপুরে চলে যায়। কাজেই এই যে এক রাজ্য থেকে অন্য রাজ্যে স্মাগলিং চলছিল সেই স্মাগলিং বন্ধ হয়ে গেল। কাজেই যারা এটার বিরোধিতা করছেন, আমি জানি না, যারা স্মাগলিং করে তাদের পক্ষে বলছেন কি না। কাজেই আমি দেখছি যে যখন আমি কলকাতায় ছিলাম উনারা বলতেন কলকাতা থেকে এখানে রেডিওর দাম কম, ম্যাচ লাইটার কম, টর্চের দাম কম, এবং অন্য অনেক জিনিষের দাম কম। কারণ এখানে সেলস্ ট্যাক্স ছিল না। ফলে যে জিনিষগুলি কম থাকত সেগুলি নানাদিকে স্মাগলিং হয়ে যেত। এখানকার এ্যালট করা নামের জিনিষ অন্য রাজ্যে চলে যেত। মাননীয় স্পীকার স্যার, এটা বিরোধীতার প্রশ্ন নয়, উনারা যদি বলতেন কিছু কিছু জিনিষ যেগুলি কনসিডার করার কথা, সেইগুলি উল্লেখ করলে আমরা বুঝতাম যে ত্রিপুরাবাসীর কথা চিন্তা করে উনারা এই বিলটা সংশোধন করার কথা বলেছেন। কিন্তু সেই কথা না বলে উনারা বলেছেন যে এই বিল আনাই ভুল হয়েছে এবং এতে ত্রিপুরা বাসীর ক্ষতি হবে এটা ঠিক নয়। আর এই যে যারা স্মাগলিং করছে যারা ব্যবসায়ী তাদের পক্ষে কথা বলছেন। মাননীয় স্পীকার স্যার, আমি উল্লেখ করছি যে কিছু কিছু জিনিষ যারা পয়সাওয়ালা লোক ব্যবহার করছেন এবং এই জিনিষের উপর ট্যাক্স আরোপ করা হয়েছে এবং সেটা খুব বেশী নয় ৩ পার্সেন্ট থেকে ৭ পার্সেন্ট। আসাম, মণিপুর, ওয়েষ্টবেঙ্গল অন্যান্য রাজ্য। আমি দেখছি প্রায় ১০ পার্সেন্ট থেকে ২০ পার্সেন্ট সেলস্ ট্যাক্স ধরা হয়েছে। মাননীয় স্পীকার স্যার, এখানে সরকারকে এই অনুরোধ করব যে, এখানে আইটেম নাম্বার ৪৯ সেখানে সর্বপ্রকার দুধ বেবী ফুড এর উপর যে ট্যাক্স ধরা হয়েছে ৫ পার্সেন্ট সেটা যদি সরকার কনসিডার করেন তাহলে গরীব মানুষের কিছুটা লাঘব হবে। সমগ্র জিনিষের উপর এটা হয়নি স্পেসিফিক আমি দেখলাম আইটেম নাম্বার ৪৯ এবং ৫০র উপর ঐগুলি যদি ক্লেরিফিকেশান করা হয় তাহলে ভাল হয়। এবং মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরাতে যে সব

রেডিমেট জিনিষ, ম্যাচ তৈরী হচ্ছে এবং অন্যান্য যে সমস্ত জিনিষ তৈরী হচ্ছে সেটা থেকে যদি সেলস্ ট্যাকস বাদ দেওয়া হয় তাহলে ভাল হয়। কেরোসিনের উপর যে ট্যাকস ধরা হয়েছে সেটা ঠিক নয়। ইনফ্যরিয়র কেরোসিন নট অরিজিন্যাল গুডস এস এন্ ইন্টনেল কনসামশান, যেটা বলা হয়েছে। কাজেই এইগুলির বিরোধীতা করার কোন অর্থ হয় না। এই বিল আমি মনে করি এখানে ত্রিপুরার লোককে ঠকিয়ে ত্রিপুরা রাজ্যের ব্যবসায়ী এবং ত্রিপুরার কিছু ব্যবসায়ী অন্যান্য যে মাল পাচার করত সেটি বন্ধ হয়ে গেল। আমি এই বলে শেষ করছি।

মিঃ স্পীকার :— শ্রীবিচিত্র মোহন সাহা। শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত। অনারেবল মিনিষ্টার।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :—** মাননীয় স্পীকার মহোদয়, এখানে মুখ্যমন্ত্রী যে বিলটি এনেছেন তাকে আমি সমর্থন করছি। যে কোন অর্থনৈতিক বা রাজ্য পরিচালনায় ট্যাক্স একটা অপরিহার্য্য অঙ্গ, এটা নূতন কিছু নয়। ইতিহাসের প্রথম যুগেও যখন রাজারা বা কোন ডেমক্রেসি কন্‌ষ্টিটিউশান যা ছিল তারা রাজ্য পরিচালনার জন্য কর আদায় করেছেন। তখনকার দিনে ট্যাক্স ছিল বিশেষভাবে কৃষি জমি ও উৎপাদনের উপর। আমি এত পুরানো কথাতে যেতে চাচ্ছি না অর্থাৎ রাজ্য কাঠামো চলতে গেলে তার যে অর্থ আদায়ের যে উপায় সেটি হচ্ছে ট্যাক্স। এই গণতন্ত্র দেশে কেন্দ্রীয় সরকার আমাদের যে ট্যাক্স আদায় করে থাকেন সেই ট্যাক্স এর কিছু কিছু ডাইরেক্ট, কিছু কিছু ইনডাইরেক্ট ট্যাক্স। রাজ্যও ট্যাক্স আদায় করেন। আমাদের যে কনষ্টিটিউশান গঠিত তার বিধানে এবং ফিনান্স কমিশানের সুপারিশে যে বিভাগ হয়েছে তার মধ্যে কতগুলি ক্ষেত্রে এই যে ট্যাক্স কেন্দ্রীয় সরকার আরোপ করেন আর কতগুলি ক্ষেত্র আছে যেখানে সেইসব রাজ্য ট্যাক্স আদায় করে। এই নীতির উপর ভিত্তি করেই ভারতবর্ষের বিভিন্ন রাজ্য এবং কেন্দ্রের সম্পর্ক চলছে। এক দিক দিয়ে কেন্দ্রীয় সরকার ইনকাম ট্যাক্স বা অন্যান্য যে ট্যাক্স কেন্দ্র থেকে আয় করেন তার একটা অংশ ফিনান্স কমিশানের রোয়দাদ অনুযায়ী বিভিন্ন রাজ্যগুলিকে দেন আর প্ল্যানিং কমিশান মারফত ট্যাক্সএর সমীক্ষা হয়। ষ্টেটের কি অর্থনৈতিক ক্ষমতা আছে সেটিও কেন্দ্রীয় সরকার এবং প্ল্যানিং কমিশান বছরের পর বছর ধরে সমীক্ষা করেন এবং সেই সমীক্ষার পর তারা রাজ্যগুলিকে জানিয়ে দেয় যে তাদের অঞ্চলের যে অর্থনৈতিক কাঠামো রয়েছে তাতেপ কি পরিমাণ ট্যাক্স হতে পারে, অথচ বর্ত্তমান অর্থনীতিতে কিছু চাপ পড়বে না। কাজেই সেই সেই ক্ষেত্রে সেই সেই রাজ্যে ট্যাক্সেসান হতে পারে। এটা হচ্ছে ট্যাক্সেসানের কম বেশী মূল নীতি। আর একটা বাস্তব নীতি হচ্ছে এই কেন্দ্রীয় সরকার বিভিন্ন পরিকল্পনা করেন ও অর্থের যোগান দেন, সেটি মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে বলছি। মাননীয় সদস্যরা লক্ষ্য করে থাকবেন যে কোন গ্র্যান্ট যখন পরিকল্পনা কমিশান দেন, তখন তার মধ্যে সর্ত্ত থাকে তার অধিকাংশ ক্ষেত্রেই পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার ৬০ পারসেণ্ট, কোন কোন ক্ষেত্রে ৮০ পারসেণ্ট বা কোন কোন ক্ষেত্রে ৯০ পারসেণ্ট গ্র্যাণ্ট দেন বাকি অর্থের সংস্থান রাজ্য তার নিজস্ব রিসোর্স থেকে করতে হয়। রিসোর্স কম থাকলে নূতন কর বসাতে হয়। কর না বসিয়ে কাজ সম্পূর্ণ করতে গেলে অর্থনৈতিক সমস্যার উদ্ভব হয়। কোন কোন রাজ্য কেন্দ্র থেকে কবুল করে টাকা আনেন

কোন কোন ক্ষেত্রে তাদের প্রয়োজনের জন্য কখনও হয়তো সেই পরিমাণ ট্যাক্স তারা বসাবেন না। কিন্তু তাতে দেখা গেছে এই কর না বসানোর জন্য অনেক রাজ্যে এই অবস্থা উদ্ভব হয়েছে যে পরিকল্পনার কাজ নির্দিষ্ট সময়ের মধ্যে হয়ত কাজ শেষ হতে বিলম্ব হয়েছে, অন্যথায় অন্য কাজের ক্ষতি হয়েছে সেই সময়ের মধ্যে শেষ করা যায় নি যেহেতু ট্যাক্স না বসিয়ে অন্য ভাবে করার প্রচেষ্টা হয়েছে এতে সাময়িক আপাততঃ সুবিধা দেখা গেলেও পরবর্তী পর্যায়ে অসুবিধার সৃষ্টি হয়েছে। অর্থনৈতিক ক্ষেত্রে তখন সমস্ত কাঠামোটা আবার ঘুরে দেখতে হয়েছে। সেই জন্য বর্তমান বছরে বিশেষভাবে যখন নাকি অর্থনৈতিক বিষয়ে সমস্ত অসঙ্গতি দূর করে মুদ্রাস্ফীতি রোধের চেষ্টা চলছে তখন সাহসের সঙ্গেই করা উচিত। আমাদের ত্রিপুরা রাজ্য কেন্দ্র শাসিত অঞ্চল ছিল। কেন্দ্র যে ত্রিপুরাতে টেকসেশানের জন্য বলেন নি তা নয়। বরাবরই যে প্লেনের কাগজ থাকে তাদের দেখানো হয়েছে এবং বারেবারেই উল্লেখ সেখানে আছে যে তোমাদের এই পরিমাণ অর্থ তোমাদের নিজেদের রিসোর্স থেকে করতে হবে কিন্তু যেহেতু এটা কেন্দ্র শাসিত অঞ্চল ছিল তখন, সেই জন্য এখানকার অবস্থা বলে বলে সেটাকে হয়তো অতিক্রম করা গেছে। সেটা যে অর্থনৈতিক, একটা অর্থনৈতিক প্রয়োজনের উপর খুব ভাল সেটি মনে করি না। তার ফলে দরিদ্রের ভাল হয়েছে আমি সেটি মনে করি না। তার ফলে কিছু বড়লোক হয়তো কিছু মুনাফা করেছে, তারা অর্থকে আটক করে রেখেছে কিন্তু সাধারণ যারা, সাধারণভাবে লোকের আয় বাড়ে নাই। কাজেই এইসব দিক থেকে আজকে ত্রিপুরাতে ট্যাক্স হওয়া উচিত আমি মনে করি এবং আমাদের উচিত ছিল আরো আগেই তা করা। যদি কেউ মনে করেন যে আমরা জনতার প্রতিনিধি আমরা রাজ্য চালাব, আমরা ট্যাক্স দেবনা, ভারত সরকার অর্থ জুগিয়ে যাবেন তাহলে ভুল করবেন। আমরা ভারতের অঙ্গ রাজ্য। টেরিটরি হতে রাজ্য পর্যায়ে উন্নতি হয়েছে by our act, by statehood we are commited to be part and partial of Indian Union. এবং সেই হিসাবে আমাদের যখন পাওয়ার দায়িত্ব আছে, আমাদের কর্তব্যও আছে সেই কর্তব্যে মধ্যে আমাদের যেখানে যেটি কনট্রিবিউট করা উচিত সেই কনট্রিবিউশান আমাদের থাকতে হবে। কাজেই কেউ কেউ সমালোচনা করেছেন যে অর্থনীতিতে একটা সংকট চলছে। অস্বীকার করার উপায় নাই। যে কোন রাষ্ট্রের অর্থনৈতিক উন্নতি রাজনীতির সঙ্গে জড়িত। আন্তর্জাতিক সমস্যা সৃষ্টি হয়েছে বিশেষভাবে পেট্রল এক্সপোর্টিং দেশগুলির পেট্রলের দাম বাড়িয়ে দেওয়ার জন্য। সেই একটা কারণের জন্যই সমগ্র পৃথিবীর অর্থনীতিতে সংকট এসে গেছে এবং তার মধ্যে কোন কোন দেশে বিশেষতঃ আমাদের দেশেও প্রডাকশান বিগত কয়েক বছর ভাল হয় নি এবং তার ফলে যে সংকট হয়েছে সেটি কোন উপায় নাই। এটি যেমন একটি বাহিরের দিকের সমস্যা তেমন ভিতরের দিকেও আছে। দেশের ভিতরের কিছু কিছু দল দেশের অভ্যন্তরে অরাজকতা ও বিশৃঙ্খলা চেয়েছিল। বিশৃঙ্খলাকে অতিক্রম করে যখন শৃঙ্খলা ও মুদ্রাস্ফীতি রোধ করা হচ্ছে তখন সচ্ছলতার জন্য কর আদায় প্রয়োজন। পরে যখন নাকি রোগীর অবস্থা খারাপ হলে ডাক্তার তাকে অস্ত্রোপচার করেন এবং অস্ত্রোপচার তাকে অজ্ঞান দেহে করা হয় সেইজন্য কেহ বলেন যে ডাক্তার লোকটাকে মারতে যাচ্ছেন বরং বলেন তার মঙ্গলের জন্য কাজ করতে

যাচ্ছেন এবং ডাক্তারের প্রশংসাও করা হয়। তিনি যথেষ্ট রিকস নিয়ে আজকে অপারেশান করছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে অর্থ নৈতিক ক্ষেত্রে যদি আমরা মনে করি ত্রিপুরায় অর্থনৈতিক উন্নতি করা উচিৎ তাহলে আরো কর্মসংস্থানের ব্যবস্থা করা উচিত এবং তার জন্য ষ্টেটেক্শেসান ছাড়া আর কোন উপায় নাই। এই টেক্সের উপায় হলো দুইটি। একটা হচ্ছে টেক্শেসান আরেকটা হচ্ছে ডিপজিট অফ ফাণ্ড। ব্যাঙ্কগুলিতে যে সমস্ত মানি মানুষ ডিপোজিট করে সেটাকে সুদ দিয়ে সরকার কাজে লাগায় এইটা মোটামুটি ভাবে দিস ইজ এ কেপিটেল। এই টাকা যেখানে বিনিয়োগ করতে হবে সেই সব জায়গায় দেখতে হবে ডাইরেক্টলি যেন তার থেকে লাভ হয়। আর অনেকগুলি কাজ থেকে যেগুলির ক্যাপিটেল ইনভেষ্ট মোট নয়, উন্নয়নমূলক কাজ। এই বিনিয়োগ থেকে সরাসরি লাভ হয় না কিন্তু দেশের উন্নতি হয়। কাজেই সরকার তার বিশেষ কাজে কতগুলি তার ক্যাপিটেল ইনভেষ্টমেন্ট যে তার ডিপোজিট বা ফিক্সট ডিপোজিট বা লোন করে ক্যাপিটেল তৈরী করে ও জনতার কাজ। সেখানে জনতাকে ইন্টারেষ্ট দিয়ে সেই টাকাটা সরকার কাজে বিনিয়োগ করে যার দ্বারা বড় বড় ফ্যাক্টরী, জলাধার ইত্যাদি করা হয়, সেখানে ক্যাপিটেল ইনভেষ্টমেন্ট হয়। তার পরে সেখান থেকে রেভিনিউ বা লাভ আসে। এই ছাড়া পাবলিক ইউটিলিটি সার্ভিসের জন্য রেভিনিউ ব্যায় করা ছাড়া আর কোন গত্যান্তর থাকে না। এবং ত্রিপুরার আজকে এইটাই প্রয়োজন হয়ে পড়েছে। কাজেই আজকে ত্রিপুরাতে আমরা চাচ্ছি যে আমাদের আরো কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে। বর্তমানে যদি আরো কর্মসংস্থানের ব্যবস্থা করতে হয় তাহলে আমাদের আরো অর্থের প্রয়োজন। কাজেই অর্থের যদি সংস্থান না করা যায় কর্মসংস্থান থেকে যাবে। এইটা একটা আরেকটার সঙ্গে অঙ্গাঅঙ্গি ভাবে জড়িত। অর্থের সঙ্গতি না হলে আমরা কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারব না। কাজেই সরকারের তরফ থেকে অর্থ বিনিয়োগ করতে হয়। সেই অর্থটা সরকারের চাই। এখন দেখতে হবে যারা সমালোচনা করেছেন ত্রিপুরা দরিদ্র অঞ্চল তাতে টেক্স করা যায় না। আজকে এই ভারতবর্ষের মধ্যে যে দরিদ্রতার কথা বলা হচ্ছে ভারতবর্ষের প্রত্যেক অঞ্চলে কিছু লোক দরিদ্র আছে আবার কিছু বেশী আয়ের লোক আছে। ভারতবর্ষের ষ্টেটিসটিক্স আমরা দেখেছি কম বেশী অন্যান্য রাজ্যের সঙ্গে আমাদের মিল আছে। কিন্তু টাকা যে সার্কুলেশানটা হচ্ছে সেখানে আমাদের উদ্বৃত্ত হচ্ছে বা পয়চেজিং পাওয়ার থাকছে সেটা ভারতবর্ষের অন্যান্য অঞ্চলের সমান বলা চলে। সেই ক্ষেত্রে ভারতের কৃষক জনসাধারণ বা মধ্যবিত্ত সাধারণ যে সব বেতন পায় কমবেশী ত্রিপুরাতে সেই ধরণের বেতন কৃষকদের সমস্যা কম বেশী একই ধরণের সমস্যা। কাজেই তার মধ্যে যদি টেক্সটা চাপান হয় তার দ্বারা অর্থনীতিতে এমন কিছু অসামাঞ্জস্য ঘটবে না। এই বিষয়ে সরকার অন্তত: সতর্কতার পক্ষে লক্ষ্য করেছেন। আমরা যারা ভাবছি টেক্স হলেই বোধ হয় আমরা দামটা বেশী দেব এবং না হওয়াতেই বোধ হয় আমরা দামটা কম দিচ্ছি। কিন্তু যারা বাজারের খবর রাখেন বা কলকাতার সঙ্গে বা অন্যান্য জায়গা মূল্যমান দেখেছেন তারা দেখবেন টেক্স না নেওয়া সত্বেও ত্রিপুরায় ব্যবসায়ীদের জিনিষের দামে কম নিচ্ছে না। কলকাতায় যেগুলি সেলটেক্স বিক্রি হচ্ছে। ত্রিপুরায় সেলটেক্স এখন দিতে হয় না। তাতে আমরা সেই লাভটা খুজে.

পাচ্ছি কি? সেই লাভটা সরকারও পাচ্ছে না কিন্তু সেই লাভটা ব্যবসায়ীরা অতিরিক্ত প্রফিট হিসাবে সবটাই সে পাচ্ছে। আমরা মানুষের সেলটেক্স সন্তুষ্টিবিধান করেছি মাত্র কোন রোগী যদি তেতো ঔষধ না খেতে চায় আর ডাক্তার যদি তাকে তেতো ঔষধ না দেয় সেখানে যেমন নাকি রোগী ঠিক ভালো করা হয় না বরং কিছুটা তার খারাপই করা হয়। যে টেক্স দেওয়ার ক্ষমতা আছে সেটাকে যদি মোবিলাইজ করা না হয় তাতে ত্রিপুরার বৃহত্তর জনসাধারণের মঙ্গল হবে না তাতে যে ক্ষতি হবে সেটা ত্রিপুরার জনসাধারণেরই ক্ষতি। কাজেই অতি মুনাফায় সুযোগ বন্ধ করা হচ্ছে এই অর্থটাকে তুলে দিয়ে। কেন্দ্রীয় সরকার থেকে যে টেক্সশেসানটা কমিয়ে দিয়েছে যে পারসেনটেইজ কমানো হয়েছে তাতে দেখা যাবে এই বছরে মূল্যমানের তারতম্য হবে না। এই পাঁচ পয়সা বা সাত পয়সা টেক্স ধরে আমরা যদি দেখি কেন্দ্রীয় সরকার গত বছর যে সমস্ত টেক্স লাগিয়েছিলেন তার মধ্যে অনেক টেকসের পারসেন্টিজ তারা কমিয়ে দিয়েছেন। কিন্তু তার অংশ আমরা তুলে দিতে চাইছি বাজার থেকে। অনেক জিনিসের মধ্যে সেই পাঁচ পয়সার তারতম্য ঘটবে। তবে পেট্রলিয়ম জাতীয় দ্রব্য যখন সেখানে দাম বাড়িয়ে তার সঙ্গে সেই টেকস হয় এভাবেইজে আমাদের যেগুলি লাগছে কোনটার মূল্যবান তারতম্য হবে না। কাজেই সেই দিক দিয়ে এই টেকসের দ্বারা কোন পরিবর্তন হবে না। এবং আমি মনে করি এই যে টেকসেশানটা সেই দিক দিয়ে সময়োচিত হয়েছে। কারণ আমাদের দেখতে হবে ত্রিপুরার বৃহত্তর উন্নতির দিক দিয়ে তার অর্থের প্রয়োজন। এদিক থেকে কেন্দ্রীয় সরকার যা দেওয়ার সমস্ত ভারতবর্ষের সঙ্গে তুলনামূলক ভাবে সেটা আমাদের দিচ্ছেন। এর বেশী পরিমাণ প্রয়োজনীয় অর্থ উন্নয়নমূলক কাজের জন্য আমাদিগকেই সংগ্রহ করতে হবে। কাজেই আজকে সরকার যে টাকা নিচ্ছে, সেটাকে কি করছে? আমরা হয়তো মনে করতে পারি যে আমাদের কাছ থেকে ট্যাক্স বাবতে কিছু টাকা সরকার নিচ্ছে কিন্তু সরকার যেটা নিচ্ছেন, তার বিনিয়োগ করে সরকার আরও কিছু লোকের কর্মসংস্থানের ব্যবস্থা করছেন। তাছাড়া মডার্ণ ট্যাক্সেশানের সময় দেখা যায় যে সরকার কখনও কখনও ইচ্ছা করে ট্যাক্সেশান করে মানিটাকে সার্কুলেশান করতে চায় এবং সরকারকে সেটা করতে হয় আর তখন ট্যাক্সেশান করার বেশী করে প্রয়োজন হয় আর তার ফলস্বরূপ কিছু কর্মসংস্থানের ব্যবস্থা হয়। কাজেই এই জিনিষটাকে আমাদের একটা গুরুত্বপূর্ণ দৃষ্টিভঙ্গি দিয়ে দেখতে হবে। সরকার যখন এই জিনিষটা করছেন, তখন আমাদের সকলেরই পূর্ণ সমর্থন থাকা উচিত। কারণ এর প্রতিটি পয়সা সরকারী ভাণ্ডারে এসে, সরকারী ভাণ্ডারকে পূর্ণ করবে এবং সেই অর্থ দিয়ে আরও বেশী বেশী বিনিয়োগ করে আরও বেশী কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা যাবে। অন্যান্য বৎসরগুলিতে যে টাকা আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেতাম, এবারে এই নুতন ট্যাক্সেশানের প্রপোর্শ্যাল আসতে আমাদের আরও বেশী টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়ার সম্ভাবনা রয়েছে। কাজেই এই যে ট্যাক্সেশান বিল এসেছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য আমি এখানে শেষ করছি।

**শ্রীবিচিত্র মোহন সাহা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় যে বিলের মাধ্যমে কিছু কিছু জিনিষের উপর সেলস ট্যাক্স আরোপ করতে চেয়েছেন, আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে ভারতের প্রত্যেকটি রাজ্যে এই ধরণের সেলস ট্যাক্স চালু আছে, একমাত্র আমাদের ত্রিপুরারাজ্যে এখন পর্যন্ত কোন রকম ট্যাক্স চালু হয় নাই। তবে এটা সত্যি কথা যে আমাদের রাজ্যের আর্থিক অবস্থা খুবই সীমিত এবং সীমিত অর্থনৈতিক অবস্থার দরুণ আমরা ক্রমশ: অনগ্রসর হয়ে আছি। কাজেই ত্রিপুরা রাজ্যের মত একটা অনগ্রসর রাজ্যকে গড়ে তোলার জন্য অর্থের বিশেষ প্রয়োজন আছে এবং সেই অর্থের যোগানের জন্য আমাদের কিছু কিছু ট্যাক্সের প্রবর্ত্তন করতে হবে বৈ কি? অবশ্য আজকে এই বিলকে সমর্থন করতে গিয়ে বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের মধ্যে কেউ কেউ বলেছেন যে যেসব জিনিসের উপর সেলস ট্যাক্স ধার্য্য করা হয়েছে, সেগুলি বিশেষভাবে আমাদের গরীব অংশের মানুষেরা ব্যবহার করে থাকে। কিন্তু আমি যতটুকু দেখেছি যে এমন কতগুলি জিনিসের উপর সেলস ট্যাক্স ধার্য্য করা হয়েছে, যেগুলি আমাদের গরীব অংশের লোকেরা ব্যবহার করে না। এছাড়া এখানে আর একটা জিনিষ আছে সেটা হচ্ছে এই বিলের মধ্যেই আছে যেমন মোটর পার্টস, স্কুটার ইত্যাদি। আমাদের এখানে সেলস ট্যাক্স না থাকার ফলে আমাদের প্রতিবেশী রাজ্যের কতক ব্যবসায়ী বা সুযোগ সন্ধানী আমাদের রাজ্যের নামের যে কোটা, মোটর পার্টস বা স্কুটার ইত্যাদির যে কোটা, তারা সেগুলি পার্শ্ববর্ত্তী রাজ্যে নিয়ে চলে যেত। আমাদের রাজ্যের সেলস ট্যাক্স ধার্য্য ছিল না বিধায়, তারা এই সব কাজ করত। আজকে এই ট্যাক্স ধার্য্য করার ফলে এভাবে যারা আগে মুনাফা লুঠত, তাদের এখন সেই মুনাফা লুঠার সুযোগ হয়তো আর থাকবে না। আর তাছাড়া ত্রিপুরা রাজ্যেকে গড়ে তোলার জন্য যখন আমাদের অর্থের বিশেষ প্রয়োজন, তখন আমাদের এই ধরণের ট্যাক্স অথবা সেলস ট্যাক্স ধার্য্য করতেই হবে এবং সেজন্য যে বিল এখানে এসেছে, আমি তাকে সমর্থন করি।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আজকে হাউসের সামনে ত্রিপুরা সেলস ট্যাক্স বিল যেটা এনেছেন, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এই যে বিল এসেছে, তার সম্পর্কে বলতে গিয়ে বিভিন্ন বক্তা বিভিন্ন কথা বলেছেন। কাজেই আমি আর বিস্তৃতভাবে সেগুলির কথা এখানে বলছি না তবে এই প্রসঙ্গে আমি অন্য কথা বলছি, সেটা হচ্ছে এই যে সেলস ট্যাক্স ধার্য্য করা হয়েছে, তা অত্যন্ত যুক্তিযুক্ত হয়েছে। তার কারণ আমরা যদি লক্ষ্য করি তাহলে বুঝব এবং আমাদের এখানে যারা ব্যবসা করেন, তারাও এই ব্যাপারটা বুঝবেন। সেটা হচ্ছে ত্রিপুরা রাজ্যের বিভিন্ন জিনিস যেটা বিভিন্ন প্রদেশে প্রডাকশন হয় এবং সেগুলি ত্রিপুরা রাজ্যের ডিলারদের নামে অথবা ত্রিপুরা রাজ্যের ডিস্ট্রিবিউটার্স অথবা এজেন্টদের নামে কোটা ধার্য্য করে কাগজে কলমে অন্যত্র বিক্রি করে দেন। এর কারণ হল ত্রিপুরা রাজ্যে সেলস ট্যাক্স চালু না থাকায় সেই সব জিনিষগুলি কম দামে প্রতিবেশী রাজ্যের ডিস্ট্রীবিউটার্স অথবা এজেন্টদের কাছে চলে যেত। যেমন ধরুন মোটর গাড়ী, এটা যদি ওয়েষ্ট বেঙ্গলে বিক্রি হত, তাহলে ক্রেতাকে সাড়ে বার পার্সেন্ট সেলস-টেক্স দিতে হত, অথচ ত্রিপুরা রাজ্যে সেলস ট্যাক্স না থাকার দরুন, ক্রেতা

সেই সাড়ে বার পার্সেণ্ট কম দিয়ে সেটা কিনতে পারছে। তেমনি ভাবে ফিলিপস কোম্পানীর যে ইলেকট্রিক্যাল গুডস আছে, সেগুলি যদি কলকাতা থেকে কিনতে হত, তাল সেলস ট্যাকস সাড়ে বার পার্সেণ্ট দিতে হত, অথচ ত্রিপুরা রাজ্যে সেলস ট্যাকস নেই, বলে ঐ এ্যামাউণ্টা কম দিতে হচ্ছে। কাজেই সেলস ট্যাকস না থাকার সুযোগ নিয়ে ত্রিপুরা রাজ্যের এজেণ্টদের অথবা ডিষ্ট্রিবিউটার্সদের ফাঁকি দিয়ে, সেগুলি অন্যত্র বিক্রি করে দেওয়ার সম্ভবনা ছিল। কাজেই আজকে এই সেলস ট্যাকস বসানোর ফলে যে সব ব্যবসায়ী বা সুযোগ সন্ধানী এই ধরণের মুনাফা লুঠবার ব্যবস্থা করত, সেটা অনেক পরিমাণে কমে যাবে। তারপর বিভিন্ন বক্তা বলেছেন শিশু খাদ্যের উপর সেলস ট্যাকস বসেছে, কাজেই সাধারণ মানুষের অসুবিধা হবে। কিন্তু আমি গ্রামে থাকি এবং গ্রামে দেখেছি যে যারা খেটে খায় বা দিন মজুরী করে তাদের বাচ্চাদের চাউলের আটা খাওয়ার মত সংস্থান করতে পারে না, ঐ শিশু খাদ্য খাওয়ানো তো দূরের কথা। কাজেই তারা যে বলছেন শিশু খাদ্যের উপর একটা আঘাত আসবে, এবং কতটা আঘাত আসবে সেটা আমি বুঝে উঠতে পারছি না। তারপর আমি দেখছি—Steel scrap, steel-ingots, steel billets, steel bars and rods, iron plates, steel plates, steel sheets. sheet bars and tin bars, rolled steel sections and tool alloy steel এগুলির উপর যে থ্রি পার্সেণ্ট ধরা হয়েছে, তা অত্যন্ত কম হয়েছে, আমার চিন্তাধারায় এগুলির উপর সেভেন পার্সেণ্ট ধরা উচিত ছিল। ষ্টীল জয়েস কারা ব্যবহার করে? ষ্টেনলেস ষ্টিল কারা ব্যবহার করে? গরীব লোকেরা এগুলি ব্যবহার করার কথা কল্পনাও করতে পারে না। কাজেই আমি মনে করি এই সব দিক দিয়ে চিন্তা করে এগুলির উপর ট্যাকসের হার আরও বাড়িয়ে দিলে ভাল হত। এই বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত:—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে সেলস্ ট্যাক্স বিল হাউসে উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করি। সমর্থন করি এইজন্য যে ত্রিপুরা রাজ্য বরাবরই কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। কেন্দ্রীয় সরকার আমাদের অর্থ সাহায্য দেন। চিরকাল এইভাবে চলতে পারে না। আমাদের রাজ্যের নিজস্ব রেভিনিউ থাকা দরকার। সেজন্য এই বিল আনা হয়েছে এবং আমি তা সমর্থন করি। মাননীয় সদস্য সুধন্ব দেব বর্মা বলেছেন কেন্দ্রীয় সরকারের সমলোচনা করে যে লক্ষ লক্ষ টাকা, কোটি কোটি টাকা ট্যাক্স ধার্য্য করা হয়। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে কোটিপতি যারা, যারা সম্পদশালী তাদের সম্পর্কে কি ব্যবস্থা করেছেন, সেটা নিশ্চয়ই জানেন এবং হাজার হাজার কোটি কালো টাকা উদ্ধার করা হয়েছে। কাজেই কেন্দ্রীয় সরকার কি করবেন না করবেন সেটার উপদেশ আমাদের না দিলেও চলে। কেন্দ্রীয় সরকার আমাদের সাহায্য দেন এবং তার জন্য আমাদের ত্রিপুরার কিছুটা উপকার হয়েছে। এই বিলটা আমি যতদূর দেখি, হয়ত খুব তাড়াহুড়ো করে করা হয়েছে কয়েকটা আইটেম, যেমন বেবী ফুড, ইনসেকটিসাইড ইত্যাদি কয়েকটা জিনিস বাদ দিলে ভাল হত। যখন আমরা এই আইন প্রয়োগ করতে যাব তখন এই কয়েকটা জিনিসকে যেমন সাধারণ সাবান, বেবী ফুড, ইনসেকটিসাইড ইত্যাদি কয়েকটা জিনিসকে বাদ দেওয়া যায় কিনা এইগুলি মাননীয় মুখ্যমন্ত্রীকে চিন্তা করে দেখতে বলব। যে ট্যাক্স ধার্য্য করা

হয়েছে তা সাধারণ্য এবং বিধান সভার সদস্যরা এই হাউসে বক্তব্য রাখতে গিয়ে এবং নিজ নিজ এলাকার জন্য বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য, স্কুলের জন্য, হাসপাতালের জন্য, রাস্তার জন্য অনুরোধ জানান। কিন্তু এই সব কাজ করতে গেলে যে অর্থের প্রয়োজন সেই অর্থ আমাদের নাই। কাজেই ট্যাক্স ধরার প্রয়োজন আছে। এই প্রসঙ্গে একটা কথা মনে রাখা দরকার যে স্বাধীনতা প্রাপ্তির পর আমরা দীর্ঘদিন এই ট্যাক্স ইনট্রডিউস করিনি বলেই যে আজকে তা করতে পারব না এটা একটা কথার কথা মাত্র। জনসাধারণের উন্নতির জন্য যখনি প্রয়োজন পড়ে তখনি ট্যাক্স ধার্য্য করা চলে এবং এই সম্পর্কে আমি একটা কথা বলতে চাই যে মন্ত্রী মহাশয় বলেছেন যে সভ্যতার একটি মাপকাঠি হিসাবে ট্যাক্সটাকে ধরা হয়। শুধু যে এখনি এই ট্যাক্স ধরা হয়েছে তা নয়, মাননীয় মন্ত্রী শ্রীতড়িত মোহন দাশগুপ্ত মহাশয় বলেছেন হিন্দু পিরিয়ডের কথা, মোঘল পিরিয়ডের কথা। তারও পূর্ব্বে আমরা দেখি যে খৃষ্টপূর্ব্ব চতুর্থ শতকে মৌর্য রাজাদের আমলে মেগাস্থিনিসের বিবরণীতে আমরা দেখতে পাই যে এই সমস্ত জিনিসের উপর ট্যাক্স ধার্য ছিল এবং রাজার লোকেরা শিল্পের উপর, কাপড়ের উপর ইত্যাদি নানা জিনিষের উপর স্ট্যাম্প দিয়ে দিত। পরবর্তী যুগে গুপ্ত সাম্রাজ্যের আমলে বা হর্ষবর্ধনের সময়ে হিউয়েন সাঙ এর বৃত্তান্ত থেকে আমরা দেখতে পাই সরকার কর্তৃক জমির খাজনা অনেক বেশী রাজা আদায় করতেন। আজকের দিনে আমরা এক টাকা দুই টাকা খাজনা নিই। তখন উৎপন্ন ফসলের চার ভাগের এক ভাগ, আকবরের আমলে তিন ভাগের এক ভাগ দিতে হত। তা সত্বেও মধ্যে মধ্যে তারা অন্যান্য খাজনাও নিতেন এবং এই সব আজকে আমরা যে সব জিনিষপত্রের উপর ট্যাক্স ধার্য্য করেছি সেইসব জিনিষপত্রের উপরও ট্যাক্স নেওয়া হত এবং অনেক বেশী করেই নেওয়া হত। যে ট্যাক্স ধার্য্য করা হয়েছে ৩ থেকে ৭% সেটা বেশী নয়। রাজ্যের উন্নতির জন্য এই ট্যাক্স ধার্য করা সঙ্গত। এই ট্যাক্স দ্বারা যে অর্থ সংগ্রহ হবে সেই অর্থে ত্রিপুরার বহুবিধ উন্নয়নমূলক কাজ করা সম্ভব হবে এবং ত্রিপুরার অগ্রগতির পক্ষে সেটা খুব ভাল হবে। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রীরাধারমণ নাথ** ;— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের মুখ্যমন্ত্রী ত্রিপুরার যে সেলস্ ট্যাক্স বিলটা পেশ করেছেন আমি তাকে সমর্থন করি এবং সমর্থন করি এই জন্য যে আমাদের ত্রিপুরা খুব ছোট্ট একটা ষ্টেট হলেও সে যতটুকু ছোট্ট তার চিন্তা করলে আমাদের সমস্যা খুব বেশী যেটা পার্শ্ববর্তী অন্যান্য ষ্টেটের সংগে আমাদের ষ্টেটের এত সমস্যা যে বোধ হয় তুলনাই হয় না। কাজেই সব সমস্যাকে মেটাতে হলে আমাদের একটা অর্থনৈতিক চিন্তা থাকা উচিত। আমরা সব সময়েই পরের উপর নির্ভরশীল। সেন্ট্রাল টাকা দিলে আমাদের উন্নয়নমূলক কাজ হবে, তা না হলে হয় না। সেজন্য আজকে এই ট্যাক্সের আমাদের প্রয়োজন আছে বলেই আজকে ট্যাক্স বিলটা আমাদের হাউসে এসেছে। এই ট্যাক্সটা আরও আগেই হওয়া উচিত ছিল। কারণ এই ট্যাক্সের মধ্যে যতটুকু আমি বিলটা পড়েছি তাতে দেখেছি যে সাধারণ যারা মানুষ তাদের উপর এই ট্যাক্সগুলি একটুও পড়ছে না। যারা বিত্তশালী মানুষ তাদের উপর এই ট্যাক্সটা পড়বে। বিশেষ করে এখানে আমি উদাহরণস্বরূপ বলতে চাই যে আমাদের পার্শ্ববর্তী যে সমস্ত ষ্টেটগুলি আছে সেই ষ্টেটগুলির বা সেই ষ্টেটের

যারা বড় বড় ব্যবসায়ী তারা আমাদের ত্রিপুরার কোটাতে বাইরে থেকে যে সমস্ত জিনিষপত্র আমদানি করে সেটা আমাদের ত্রিপুরাতে না দিয়ে আমাদের পার্শ্ববর্ত্তী ষ্টেটগুলিতে মালগুলি পাচার করে লক্ষ লক্ষ টাকার তারা ব্যবসা করছে। আজকে যদি আমাদের ষ্টেটে সেলস্ ট্যাক্স থাকত তাহলে এই যে লক্ষ লক্ষ টাকার মাল আমাদের ষ্টেটে না এসে অন্য ষ্টেটে চলে যাচ্ছে সেটা থেকে আমাদের অর্থের যথেষ্ট আয় হত। ধর্মনগরে আমি দেখি যে সুদূর শিলিগুড়ি থেকে আরম্ভ করে আসাম, দার্জিলিং, মেঘালয়, মণিপুর, নাগাল্যাণ্ড যতগুলি ষ্টেট আছে সব জায়গায় রেডিও এখান থেকে পাচার হয় এবং অনেক বেশী দামে বিক্রি করে। মেশিনারী যে পার্টস ইত্যাদি, এমন কি কাগজপত্র, কালি কলম পর্য্যন্ত এখানকার নামে আসে এবং ওরা এখান থেকে খরিদ করে নিয়ে যায়। আমরা দেখেছি ধর্ম্মনগর রেল ষ্টেশনে বহু ওয়াগন বোঝাই করে মাল আসে। কিন্তু সেই মালগুলি এখানে আনলোড না হয়ে করিমগঞ্জে আনলোড হয়। তার কারণটা কি? ওয়াগন এখানে টেনে নিয়ে আসে আবার করিমগঞ্জে নিয়ে যাওয়ার কোন প্রশ্ন উঠে না যদি তার মধ্যে মূল্যবান সামগ্রী না থাকে। কাজেই সব দিক দিয়ে গুরুত্ব চিন্তা করলে আজকে যে ট্যাক্স এখানে বসানো হয়েছে সেটা খুব সময়োপযোগী হয়েছে এবং তার থেকে যে অর্থ আসবে সেটা আমাদের ষ্টেটের উন্নয়ন মূলক কার্যে অনেক সাহায্য করবে। এই বলেই আমি শেষ করছি।

**শ্রীমনীন্দ্র দেববর্ম্মা** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে যে সেল্‌স ট্যাক্স বিল যেটা উপস্থিত করা হয়েছে, সেটা হল গরীব জনসাধারণের উপর একটা নুতন করে আক্রমণ। আজকে গ্রামাঞ্চলের অবস্থা যদি লক্ষ্য করি, আজকে অপুষ্টিকয়ের জন্য আজকে গরীব জনসাধারণ তার ছেলে এবং সন্তানদের বেবি ফুড, শিশু খাদ্য ক্রয় করার ক্ষমতা তাদের নাই। এমন কি গরীব অংশের মানুষ তাদের ছেলে মেয়েদের স্বাস্থ্য গড়ে তুলার জন্য একটা আশা আছে, কিন্তু এই ট্যাক্সের মধ্য দিয়ে আমরা দেখতে পাই তারা যে তাদের ছেলে মেয়েদের একটা লজেস কিনে খাওয়াবে,, তার উপরও তাকে ট্যাক্স দিতে হচ্ছে। আরেকটা জিনিষ আমরা লক্ষ্য করছি যে মাননীয় সদস্য সুশীলবাবু বলেছেন যে গরীব এইসব জিনিষ ব্যবহার করেনা, ধনীরাই এই সমস্ত জিনিষ ব্যবহার করে, অতএব গ্রামের মানুষকে এই ট্যাক্স দিতে হবে না। কিন্তু সব মানুষই তাদের ছেলে মেয়েদের স্বাস্থ্যকর করে গড়ে তুলার জন্য চিন্তা করে থাকে, কাজেই তাদের এই আওতা থেকে বাদ পড়ার কোন কারণ নাই। আরেকটা দিকে লক্ষ্য করলে দেখা যায়, জিনিষ-পত্র তার বর্তমান যে দর, কেরোসীন বলুন বা অন্যান্য জিনিষ যা গরীব জনসাধারণএর ব্যবহারের জিনিষ, কেরোসীন থেকে আরম্ভ করে নিত্যপ্রয়োজনীয়—সাবান প্রভৃতির উপর এই ট্যাক্স যখন বলবৎ হবে, তখন জনসাধারণকে আরও বেশী দরে কিনতে হবে কারণ সেলারর‍া ট্যাক্স দেবেনা, জনসাধারণকে এই ট্যাক্স দিতে হবে। মাননীয় খাদ্য মন্ত্রী বলেছেন যে মানুষের সার্বিক উন্নতি করতে হলে টাকা দরকার এবং সেই টাকা ট্যাক্স বসিয়ে তুলতে হবে। আরেক-দিকে লক্ষ্য করলে আমরা দেখতে পাই গ্রামের লোক যাদের কাজের সন্ধান নাই, কর্মসংস্থানের উপায় নাই, এই সমস্ত লোকেরা দৈনিক খোরাকী জোগাড় করতে পারে না, তারাও এই ট্যাক্স থেকে বাদ যাচ্ছে না। কাজেই তাদের উপর এই ট্যাক্স একটা আক্রমণ হয়ে দাঁড়াবে।

ভারতবর্ষে গ্রামাঞ্চলে থাকেন গরীব মানুষ, তাদের পুষ্টিকর খাদ্য দিতে আমরা পারছি না, এই অবস্থায় এই যে সেল্‌স ট্যাক্‌স বিল উপস্থিত করেছেন, এটাকে আমি বিরোধিতা করে আমার বক্তৃতা রাখছি।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই বিলকে আমি সমর্থন করি। এই বিল আনলে গরীব মানুষ মরে যাবে এটা ঠিক নয়, তবে তাদের পক্ষে এটা দেওয়া কষ্টকর হবে। এমন কোন রাজ্য নেই যেখানে সেল্‌স ট্যাক্স নেই। আমাদের ডেভলাপমেন্টের জন্য, নিজস্ব রিসোর্স যদি না থাকে, অনবরত কেন্দ্রের কাছে যদি চাইতে থাকি তাহলে কেন্দ্র আর কত দেবে? তবে এখানে ট্যাক্সটা যেভাবে এসেছে, তাতে আমার একটু বক্তব্য আছে। কান্‌ট্রি লিকার ইত্যাদি সম্পর্কে আমি বলছি এখানে ফাইভ পারসেন্ট কেন, সেভেন পারসেন্ট, টেন পারসেন্ট নয় কেন? মদ গরীব মানুষ খায় না, কাজেই এর উপর হাইয়েষ্ট ট্যাক্স হওয়া উচিত। আরেকটা জিনিষ আমার মনে হচ্ছে—আইটেম নাম্বার ৬৭ (টর্স লাইট এণ্ড বাল্বস এণ্ড ব্যাট্রারীজ দেয়ার অফ), আরেক জায়গায়—আইটেম নম্বার ১১, সেখানে বলা হয়েছে ব্যাটারীজ (এক্সক্লুডীং ড্রাই সেল্‌স), এটা ঠিক আমার বোধগম্য হচ্ছে না। এই ট্যাক্স আমাদের রাজ্যের জন্য রইল। অনেকে বলেছেন গ্রামের মানুষের আওতায় আসবে না, এটা ঠিক নয়, গরীবও আসবে, ধনীরাও আসবে, কেউ কম, কেউ বেশী। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :— আই উড কল নাও অনারেবল চীফ মিনিষ্টার টু গিভ হিজ রিপ্লাই।

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে যে বিলের উপর আমরা আলোচনা করতে শুরু করেছি, তাতে আলোচনার মধ্যে যেকথাগুলো প্রকাশ হয়েছে বিভিন্ন মাননীয় সদস্যদের বক্তব্য থেকে, আমার তাতে একটা কথা মনে হয় যে সামগ্রীক একটা দৃষ্টিভঙ্গী সেই দৃষ্টিভঙ্গীটা যেন কোথাও কোথাও যেন অভাব ঘটেছে। একটা বুঝি যে টোট্যাল বিলের বিরোধিতা করা একটা প্রশ্ন, আরেকটা প্রশ্ন কোন কোন আইটেমের উপর—যেগুলোর উপর ট্যাক্স বসানো হয়েছে, সেগুলো কার্যকর করতে, ন্যায্যতা—এই দুইভাগে বক্তব্যকে ভাগ করা যায়। সেল্‌স ট্যাক্স ত্রিপুরা রাজ্যে এই প্রথম। কাজেই এটার ক্রিয়া, প্রতিক্রিয়া—এটা নিশ্চয়ই আমরা আশা করেছিলাম এবং আমরা যারা এই বিল আজকে আনতে বাধ্য হয়েছি, আমরা বহুবার, বহুরকম, বহুভাবে চিন্তা ভাবনা করেছি। কিন্তু চিন্তা করে করে আমরা দেখেছি তার পরিণতিটা কি? আমরা যা চেয়েছিলাম, ত্রিপুরা রাজ্যের সামগ্রীক একটা উন্নতি এবং সংগে সংগে যদি এই ত্রিপুরার উন্নতি করতে হয়, তাহলে সামগ্রীক একটা মনোভাব নিয়ে এই সমস্যার মোকাবিলা করতে হবে। অন্ততঃ আমাদের অভিজ্ঞতার মধ্য দিয়ে আমরা এই বুঝেছি। ট্যাক্সটা সব সময় বিলটার পিল, এটার ক্রিটিসিজম হবে এটার সমালোচনা হবে, কেউ পক্ষে, কেউ বিপক্ষে থাকবে, নানা প্রশ্ন উঠবে এবং আমাদের মধ্যেও অনেক প্রশ্ন রয়েছে। কারণ এটা প্রথম অবস্থায় এসেছে। কিন্তু আমরা সবাই অসুবিধার কথা বলে চিৎকার করি ত্রিপুরার ডেভেলাপমেন্ট ত্রিপুরার ডেভেলাপমেন্ট বলে। যে ত্রিপুরাকে এগিয়ে নিয়ে যেতে হবে।

এবং আমরা বক্তৃতাও করছি। বহু দিক থেকে আমরা আলোচনা করেছি। আলোচনা করে আমরা এই পর্য্যন্ত কোন সমাধানের পথ কি সেই পথ আমাদের সামনে আমরা কেউ খুঁজে পাইনি। আজকে ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য হিসাবে যদি আমরা ত্রিপুরাকে মনে করি—যারা মনে করেন না তাদের কথা ভিন্ন—যারা মনে করি তারা নিশ্চয় এই কথা ভাবেন যে ত্রিপুরাকে যদি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে মিলিত হতে হয়, অন্যান্য রাজ্য যেভাবে একটা কাঠামো করে করে দ্রুত অগ্রসর হওয়ার পরিকল্পনা নিতে চাচ্ছেন সে ক্ষেত্রে আমরা যেন কোথায় আমাদের সংকোচ বশতঃ কথা বলতে বাধা নেই যে আনপপোলারিটির প্রশ্নে আমরা বলছি, আমরা গরীব গরীব এই সব কথা বলছি। তার অর্থ যদি এই হয়ে থাকে যে আমাদের ত্রিপুরা গরীব গরীবই থাকে, ত্রিপুরার উন্নতি হবে না, আমরা অন্যান্যদের সঙ্গে এক হয়ে এগোনোর চেষ্টা করব না সেটা ঠিক হবে না। আজকে এমন একটা সময় এসেছে—যখন আমরা বলি এবং আমরা চাইব যদি সেটা সত্যি হয়ে থাকে তাহলে এগিয়ে যাওয়ার জন্য যদি আমাদের অন্যদের সংগে মিলতে হয়, যদি আমাদের ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সংগে এগোতে হয় তাহলে দেখতে হবে কোথায় আমাদের লেগিংটা, আমরা কোথায় আটকে গেছি। আমরা আটকে গেছি এমন একটা জায়গায়—আজকে আমাদের যতটুকু সম্পদ আছে তাকে আমাদের কাজে যাতে লাগাতে পারি সেই সম্পর্কে যেন আমরা আমাদের ভাবনাকে সুষ্ঠুভাবে ব্যবহার করি নাই। আমরা যেন ভয় করছি—আমরা ভাবছি দিল্লী আমাদের টাকা দেবে তাতেই আমারা অগ্রসর হয়ে যাব। আজকের দিনে সরকার ইচ্ছা করলেই উন্নতি করতে পারেন না, কোন সরকার ইচ্ছা করলেই দেশটাকে দ্রুত—মানুষের সাহায্য ছাড়া আজকের দিনে দেশকে এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব নয়। আজকে যদি এগিয়ে যেতে হয় তাহলে সবাইকে নিয়ে এগোতে হবে এইং এই কথা সত্য হতে পারে না। না, আমি থাকব আর অন্য থাকবে না এই কথা আজকের দিনে চলে না। আজকের দিনে একমাত্র এটাই পরিষ্কার যে হয় আমরা সবাই মিলে উঠব, না হয় আমরা সবাই মিলে ডুবব-এর মাঝামাঝি আর কোন কম্প্রমাইজ নেই। এই জিনিষটা সামনে রেখেই আজকে এগোতে হবে। হয়ত কষ্ট হতে পারে—হয়ত অনেকে অনেক কথা বলবেন কেউ বলবেন যে গরীবের উপর পড়েছে, কেউ বলবেন যে মধ্যবিত্তের উপর পড়েছে, কেউ বলবেন যে ধনীর উপর পড়েছে। কিন্তু এটা ঠিক যে যার যতটুকু আছে তা নিয়েই আমাদের ত্রিপুরাকে উন্নতির পথে এগিয়ে নিয়ে যেতে হবে। আমরা অনেক পিছিয়ে আছি আজকে আমাদের দেখতে হবে আমাদের পাশাপাশি অনেকগুলি রাজ্য আছে তাদের অবস্থাও আমাদের থেকে খুব একটা ভাল নয় তাদেরও অনেক বাধা রয়েছে। সেই সব রাজ্যে অনেক দিন আগে থেকেই তারা সেলস ট্যাক্স বসিয়েছে এবং আজকে যখন সময় এসেছে তখন দেখা যাচ্ছে মাননীয় অধ্যক্ষ মহোদয়, তখন দেখা যাচ্ছে যে প্ল্যানিংয়ে টাকা যেভাবে এসেছে তাতে আমরা যে পরিমাণ টাকা পেতে পারি, অথচ আমরা আমাদের রিসোর্স কতটা মবিলাইজ করতে পেরেছি তার বিচার বিবেচনা করে আজকের দিনে প্ল্যানিংয়ের টাকা নির্দ্ধারিত হয়। তাহলে আমাদের সেই দিকটাও ভাবতে হবে এবং সেটা আহরণ করেই তার উপর নির্ভর করবে আগামী দিনের পরিকল্পনায় আমরা

কতটা তাড়াতাড়ি আমরা এগিয়ে যেতে পারব। আমরা অনেকদিন অপেক্ষা করেছি বিশেষ করে ষ্টেটহুড হওয়ার পর থেকে। প্রত্যেক বারই আমাদের কাছে প্রশ্ন এসেছে যে তোমরা চেষ্টা করে নাও, তোমরা ভেবে নাও তোমরা তোমাদের রিসোর্স মোভিলাইজ করতে পারবে—১০ টাকা ১৫ টাকা ২০ টাকা ১০০ টাকা করতে পার। আমাদের তরফ থেকে এই ব্যাপারে আমরা যারা রুলিং পার্টিতে আছি আমরা সবাই আটকে ছিলাম। আমরা যেন বেরোনোর পথ পাচ্ছিলাম না, এই আটকে পরা থেকে বেরিয়ে আসার কথা যেন আমরা চিন্তা করতে পারছিলাম না, এটাকে ভেঙ্গে দেওয়ার জন্য কি বিরোধী পক্ষ, কি আমাদের রুলিং পক্ষ, আমাদের সাইকোলজী একই রকম ছিল। কিন্তু এই ভাঙ্গার প্রশ্নটা আমরা পেরিয়ে যাব—আমরা চাই দ্রুত এগিয়ে যেতে, আমরা আমাদের নিজেদের রাজস্ব আহরণ করছি এবং আমরা এগিয়ে যাওয়ার জন্য আমরা যা পেয়েছি তাই আমরা নিয়েছি এবং এখন তোমাদের কাছে এসেছি তোমরা আমাদের আরও বাড়িয়ে দাও এতদিন আমাদের এই কথা বলার অধিকার ছিল না যেহেতু সবগুলি রাজ্যে ছোট হউক বড় হউক সেলস ট্যাক্স রয়েছে, একমাত্র ত্রিপুরাতেই এটা ছিল না এবং ত্রিপুরায় এই সেলস ট্যাক্স বসিয়ে দেওয়ার জন্য অনেকে এই নিয়ে আলোচনা করেছেন এবং বাধা দেওয়ার ফলে আমাদের এখানে অনেক অসাধু ব্যবসা চালু হয়েছে, আমরা সেইসব অসাধু ব্যবসা চালু হতে দিতে পারি না। আমরা মানুষের উপকারের জন্য ত্রিপুরার উপকারের জন্য সেই অসাধু ব্যবসা বন্ধ করতে চাই এবং সেটাকে আমরা দেশের কাজে লাগাতে পারি কি না, এই কথা আমরা ভাবি না, এইজন্য অনেকের পক্ষে অসুবিধা হয়েছে। কাজেই টোটাল সেলস ট্যাক্সের বিরোধীতা না করে যদি কোন আইটেম দেখাতেন যে এই এই আইটেমের না করলে ভাল হত। কিন্তু বিরোধীতা করে, তার মানে ত্রিপুরা যেখানে ছিল সেখানেই থাকবে ত্রিপুরাকে আরও জাহান্নামে নিয়ে যাওয়া হউক—আমরা যারা জনপ্রতিনিধি আছি আমরা যেন কাঁদতে পারি তাদের জন্য, নইলে আমরা তাদের জন্য কাঁদতে পারব না, সেজন্য আমাদের অসুবিধা হয়ে যাবে যদি এই প্রশ্নটা উঠে থাকে তাহলে দুঃখ প্রকাশ করা ছাড়া আমার আর কিছুই করার নেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেলস ট্যাক্স করা হয়েছে এবং যে সব প্রশ্ন মাননীয় সদস্যরা অনেকেই এখানে তুলেছেন যে অমুক রুলটা বাদ দাও, অমুকটা বাদ দেওয়া যায়! সেখানে আমার মনে হয় এবং আমি যা বুঝি মাননীয় সদস্যরা সময় ততটা পান নি পুরোটা দেখার, যদি দেখতে পারতেন তাহলে তাতে দেখতেন যে সেখানে আমাদের কতকগুলি এ্যাক্টের রুলগুলিতে এই সমস্তটার মধ্যে কোনটা বাদ দেওয়া যায়, কি ব্যবস্থা রাখা হয়েছে। তার মধ্যে অপানার সেকশন ২, ৩, ৪ আর সেকশন ২৮ আছে। এই দুটো সেকশনে এইটা ক্রমশঃ একটা পর্যায়ে যাওয়ার জন্য এইটা প্রথম আসছে, সেই প্রথম আসার জন্য যে অবস্থাটা আসতে পারে তার জন্য এই এ্যাক্টের মধ্যে প্রভিশন রাখা হয়েছে যাতে আমরা আটকে না যাই, সেইজন্যই এই প্রভিশনটা রাখা হয়েছে এই দুইটা সেকশনের মধ্যে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা চীৎকার করবো দেশের উন্নতি করতে চাই, আমরা চীৎকার করবো কর্মসংস্থান করতে চাই, আমরা চিন্তা করবো যে বাইরে থেকে কেবল মাল আসবে আর আমরা যা সাহায্য পাব তা দিয়ে সেই মাল কিনে আমরা খরচ করবো, আমাদের যেন কোন কিছু করার নেই।

আমরা ত্রিপুরার মানুষ কোন কিছু করবো না। সবই বাইরে ম্যানুফ্যাকচার হবে, আসবে, এখানে আমরা কিনবো এবং আমাদের যে টাকা আছে তা সব বাইরে চলে যাবে। আমাদের যেন কোন কিছু করার নেই। আমরা আমাদের সম্পদের মধ্যে থেকে নিয়ে আমাদের দেশকে গড়ার জন্য আমরা কোন ব্যবস্থা করতে পারবো না। এই চিন্তাটা আজকের দিনে এইটা অচল হয়ে গেছে। আমি এই কথাটা বলতে চাই সামগ্রিক ভাবে দেশটাকে এগিয়ে নিয়ে সমগ্র মানুষটা আমাদের এগিয়ে যেতে হবে। যার যে টুকু ক্ষমতা আছে দিতে হবে। আজকে আমাদের বাঁচার জন্য গরীবের বাঁচার জন্য প্রত্যেকের বাঁচার জন্য আজকে দিতে হবে। এই কথা বললে চলবে না অমুক দেবে না, সবাইকে পার্টিসিফেট করতে হবে। যে পরিশ্রম দিতে হবে। যে প্রসাধন দ্রব্য ব্যবহার করবে তাকে সেই প্রসাধন দ্রব্যের উপরে যে টেকস আছে তাকে দিতে হবে, তাকে কনট্রিবিউট করতে হবে। ইচ্ছা করে আমাদের ডেমোক্রেসী আমরা হয় তো জোর জবরদস্তি করে, ডাকাতি করে, খুন করে কিংবা গ্রিন রুমাল গলায় বেঁধে গিয়ে আমরা উৎপাত করতে পারবো না, আমাদের এই প্রসেসটা আজকে বুঝিয়ে দিতে হবে। কিন্তু এর অর্থ এই নয় এইটা কারও উপর জুলুম করার প্রশ্ন নয়। প্রশ্ন হলো আজকে আমাকে চিন্তা করতে হবে যে সামগ্রিক ভাবে দেশকে উন্নতির পথে নিয়ে যাওয়ার যে চেষ্টা হচ্ছে এর মধ্যে আমিও পার্টিসিপেটেড। এই কথাটা আজকে বুঝাবার দিন এসেছে যে তোমাকে পার্টি-সিপেট করতে হবে। কয়েক জনের চেষ্টায় দেশের উন্নতি হয় না। কাজেই সমগ্র মানুষকে সমগ্র দেশকে সমগ্র অধিবাসীকে নিয়ে আমাদের এগিয়ে যেতে হবে। যার যতটুকু দেওয়ার আছে তাকে দিতে হবে। হ্যাঁ, আমাদের অসুবিধা হতে পারে, এত বছর আমরা কাটিয়ে দিলাম শুধু অসুবিধার কথা ভেবে। কিন্তু আমরা যখন একটা গণ্ডী ভেঙ্গে বেরুতে চেষ্টা করবো তখন একটু আধটুকু ধাক্কা লাগতে পারে কিন্তু আমাদেরকে এগিয়ে যেতে হবেই। আমি মানুষের জন্য নেশনের জন্য কাজ করবো না, এই মনোভাব যদি কারও থাকে তাহলে যে বসে থাকে সে বসে থাক, লেট দেম সিট। আমরা এগিয়ে যাব। আমার দেশ এগিয়ে যাবে, আমাদের মানুষগুলি এগিয়ে যাবে। যে গরীব বলে আমরা চীৎকার করছি সেই গরীবরাও এগিয়ে যাবে, আগামী দিনে গরীবের ইতিহাস সৃষ্টি হবে। এই চিন্তা রেখেই আমরা এই টেকসটা করতে চাই। এইটা নুতন কিছু নয়, ত্রিপুরা রাজ্যে নুতন হতে পারে কিন্তু অন্যখানে তারা একবার করেছে, কোন জায়গায় দুবার করেছে। প্রত্যেক বার তাদের রিসোর্স বাড়িয়ে তাদের অংশটাকে আরও বেশী অংক দিয়ে ফাঁপিয়ে তুলেছে। আজকে যে রুলগুলিতে, আমি বলছি যা আমাদের দেশে ম্যানুফেকচার হয়, আমরা যেটুকু অ্যানকারেজ করতে চেয়েছি মাননীয় সদস্যরা একটু মনযোগ দিয়ে এই রুলগুলি পড়বেন। আমাদের উদ্দেশ্য হলো এক দিকে যেমন আমরা সেল টেকস্ বসাচ্ছি সঙ্গে সঙ্গে আমরা চাই যে আমাদের দেশের মধ্যে এই জিনিসটা তৈরী হতে পারবে যাতে আমাদের টাকা বাইরে না যায়, আমাদের দেশের গরীবের টাকা যাতে বাইরে না যায়। আমরা যদি এইটা এ্যানকারেজ করতে পারি তাদেরকে যাদের টাকা আছে কিংবা পয়সা আছে, এই টেক্সের মধ্যে দিয়ে যে টাকা আদায় হবে তার মধ্যে দিয়ে আমাদের দেশে যদি আমরা তৈরী করতে পারি তাহলে হয়তো তাদের পক্ষে. কতকগুলি

এ্যাকজামপশন দেওয়া যেতে পারে। মাননীয় সদস্যরা প্রশ্ন তুলেছেন, এই ক্লজগুলি করার অর্থ হয়েছে যে আমাদের দেশের লোককে এ্যানকারেজ করার জন্য যাতে করে আমার দেশে যে জিনিষটা তৈরী হবে, যে প্রডাকশন হবে তার উপরে যাতে আমার দেশের জিনিষের উপরে দাম যাতে কমে যায় সে টাকাটা নিয়ে যাতে লাগাতে পারে এই ক্লজে সেই প্রভিশন রাখা হয়েছে। মাননীয় সদস্যরা এই একটু ভাল করে দেখুন। আমি এই কথাটা বলতে চাই শুধু এইটার উদ্দেশ্যটাকে বিকৃত করার প্রশ্ন নয়, সেল ট্যাকস্ হয়েছে সেল ট্যাকস্ হবে, সেল ট্যাকস্ করতে আমাকে কর্মসংস্থান করতে হবে, আমাকে ডেভেলপমেণ্ট করতে হবে। আমরা জানি আজকে যদি ডেভেলাপমেণ্টের পথ বন্ধ হয়ে যায় তাহলে এই গরীবগুলি কাজ পাবে না যাদের জন্য আমরা চীৎকার করছি, ওরা কাজ পাবে না, এবং সেখান থেকে তাদেরকে তুলে আনার জন্য আজকে সেল ট্যাক্সের দরকার হয়েছে। যদি দরকার পরে আরও বেশী ট্যাকস্ হবে। যাতে করে আমার দেশ থেকে এই গরিবীয়ানা দূর হতে পারে এবং এই গরিবীয়ানার বিলাস দারিদ্র নিয়ে যে বিলাস এই বিলাস করার রাজনীতি থেকে যাতে আমরা মুক্ত হতে পারি তার জন্য আমাদেরকে এই ব্যবস্থা করতে হবে। যদি আমরা ত্রিপুরাকে ভাল বাসি ত্রিপুরার উন্নতি চাই তাহলে এই ট্যাক্সের দরকার। এই ক্লজগুলির মধ্যে যদি কোথাও কোন আঘাত পরে তাহলেও সেখানে কনসিডারেশনের পথ রয়েছে। এইটা আমরা প্রথমাবস্থায় আমরা বুঝতে পারি না, সমালোচনা করতে পারবো আমরা বিরোধীতা করতে পারবো হোল ট্যাকসটার বিরোধিতা করতে পারবো আমি মাননীয় বিরোধী সদস্যদের এই কথা বুঝাতে চাই, আপনারা আসুন এক সংগে আমরা বুঝাই এইটা আমাদের জন্য এইটা ত্রিপুরার জন্য এইটা সবাইর উন্নতির জন্য, আজকে কর্মসংস্থানের জন্য এই সেল ট্যাকস্ প্রয়োজন আছে। তার জন্য মাননীয় সদস্যদের কাছে সাহায্য চাই, এবং সাহায্য চাই সমগ্র ত্রিপুরার কাছে—সমগ্র ত্রিপুরার জনসাধারণের কাছে। যেহেতু তারা গরীব মানুষের জন্য জল ফেলেন—শুনে তাইতো মনে হচ্ছে। তারা যাতে হাসতে পারে, তারা যাতে ফূর্তি করতে পারে তার জন্য অনুরোধ জানাই, আসুন এক সঙ্গে মিলে ভালভাবে আমরা সবাই মিলে এগিয়ে যেতে পারি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখানেই শেষ করছি।

**Mr. Speaker** :— Now the question before the House is the motion moved by the Chief Minister—' That the Tripura Sales Tax Bill, 1976 (Tripura Bill No. 9 of 1976) be taken into consideration."

( The motion was put to vote & carried by voice vote )

**Mr. Speaker** :— Now, I would request the Hon'ble Chief Minister to move his amendment motion.

**Shri Sukhamoy Sengupta** :— Mr. Speaker Sir, I beg to move ' That the following amendments to the Tripura Sales Tax Bill, 1976 (Tripura Bill No. 9 of 1976)'—namely :—

Amendment of the Schedule.

1. In the Schedule of the Tripura Sales Tax Bill, 1976 in column 2.

(a) against item No. 21 for the words and marks "Mosaic (Masonry) tiles", the words and marks "Mosaic tiles including marble chips, and articles made of marble of mosaic, laminated sheets like formula, sunmica etc." shall be substituted.

(b) against item No. 40 after the existing words th following shall be added, namely :—

"Other categories of stones including diamond, gold and gold ornaments, silver and silver amendments."

(c) against item No. 53 for the words, figures and marks "Biscuits of all kinds except biscuit manufactured, made of processed in India otherwise then in a factory as defined in the Factories Act, 1948 (LXIII of 1948). "the words and marks "Biscuits and cakes of all kinds whether tinned, packed of otherwise", shall be substituted.

(d) against item No. 77, after the existing words the following shall be added, namely :—

"Cooking gas, evens and accesseries thereof."

**শ্রীনন্দু কুকী :** স্যার, অ্যামেণ্ডমেন্টস আমি পাই নি।

**মিঃ স্পীকার :—** অ্যামেণ্ডমেন্ট ডেক্সে আছে। আপনাদের ডেকসের মধ্যেই আছে মাননীয় সদস্য।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস :** — মাননীয় অধ্যক্ষ মহোদয়, অ্যামেণ্ডমেন্ট আসতে পারে! কিন্তু এটার প্রসিডিউরটা কি বুঝতে পারলাম না।

**মিঃ স্পীকার :—** অ্যামেণ্ডমেন্ট নোটিশ আপনাদের ডেকসে দেওয়া হয়েছে। আপনারা আপনাদের ডেস্ক দেখুন।

**শ্রীসুধন্য দেববর্মা :** না, না, আমাদের ডেক্সের ভিতরে কোন অ্যামেণ্ডমেন্ট নেই।

**শ্রীসুনিল চন্দ্র দত্ত :**— মাননীয় স্পীকার স্যার, একটা অ্যামেণ্ডমেন্ট আছে রেভিনিউ মিনিষ্টার শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য মহাশয়ের নামে।

**মিঃ স্পীকার :—** কিন্তু এটা তো সেলস ট্যাক্সের অ্যামেণ্ডমেন্ট হবে। মাননীয় মুখ্যমন্ত্রী এটা ইনট্রোডিউস করেছেন।

**শ্রীসুনিল চন্দ্র দত্ত :** — মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আর একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অ্যামেণ্ডমেন্ট আসতে পারে। এটার মধ্যে কোন দোষ ত্রুটি নেই। কিন্তু অ্যামেণ্ডমেন্টের কাগজপত্র যাতে মেম্বাররা সময় মত পান। কেন সময় মত পাওয়া যাবেনা

**মিঃ স্পীকার :—** এটার তো নিয়ম হচ্ছে ডেকসে দেওয়া। দিস ইজ মাই অর্ডার। যাতে এটা ডেকসে দিয়ে দেওয়া হয়।

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত :—** আপনি বলছেন যে এটা ডেসকে দিয়ে দেওয়া হয়েছে, আর ওঁরা বলছেন যে না দেওয়া হয় নি।

**শ্রীকালীপদ ব্যানার্জী :—** আমাদের এখানে নেই। শুধু মিনিষ্টারদের দেওয়া হয়েছে। অ্যামেণ্ডমেন্ট বিল শুধু মিনিষ্টারদের দেওয়া হচ্ছে। সেই বিল আমাদের দেওয়া হচ্ছে না। বলা হচ্ছে যে নোটিশ অফিস থেকে নিয়ে নিতে। কিন্তু আমাদেরও তো দেখতে হয়। কিন্তু সে বিল আমরা পাই নাই।

**মিঃ স্পীকার :—** বিল আপনারা পান নাই ?

**শ্রীকালীপদ ব্যানার্জী :** - নিয়ম কি? প্রসিডিউর কি? যদি আমরা আগে পাই তাহলে ভাল হয়। এখানে এসে দেখলাম মোটর ভে-হিক্‌লস সম্বন্ধে অ্যামেণ্ডমেন্ট এসেছে। কিন্তু এইগুলি যদি আমরা আগে না পাই তাহলে তো আমাদের অসুবিধা হয়, আমাদের মোটর ভি-হিকল সম্বন্ধে বলতে অসুবিধা হয়।

**মিঃ স্পীকার :—** আপনাদের কাছে দেওয়ার জন্য অনুরোধ করা হয়েছে। ১৭১ নং রুলস অনুযায়ী আপনাদের ডেকসে দেওয়া হয়েছে।

**শ্রীকালীপদ ব্যানার্জী :—** কই ? আমাদের ডেকসে নেই।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা বলছি দেওয়া হয় নি। আপনি বলছেন যে আমাদের ডেকসে দেওয়া হয়েছে। তাহলে কি আমরা মিথ্যা বলছি ?

**মিঃ স্পীকার :—** আই অ্যাম সরি। আমি দুঃখিত। দেওয়ার জন্য বলা হয়ে থাকে। দিস ইজ মাই ইনফরমেশান। দেওয়া হয় নি। দেখা যাচ্ছে এখানে মেম্বাররা কেউ পান নি। এই রকম ভাবে করা ঠিক নয়। প্লীস ফাইণ্ড আউট। ওদের দেওয়া হোক।

**শ্রীরাধারমণ নাথ :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি বলেছেন যে আমাদের নোটিশ অফিস থেকে গিয়ে নিতে। কিন্তু আমরা সেখানে গিয়ে পাই নি।

**মিঃ স্পীকার : —** পান নি। আই অ্যাম ভেরি সরি।

**ডাঃ বিনোদ বিহারী দাস :—** আমরা নোটিশ অফিসে গিয়ে পাই।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আপনি কি অনুসন্ধান করেছেন ? মেম্বাররা তাদের দায়িত্ব হচ্ছে কালেক্ট করা নোটিশ অফিস থেকে।

**শ্রীরাধারমন নাথ : —** কালকেও পাওয়া যায় নি। আজকে অফিসে এসে পাওয়া গিয়েছে।

**মিঃ স্পীকার :—** খোজ করবেন।

**শ্রীনরেশ চন্দ্র রায় :—** লিষ্ট অব বিজনেস যখন আমরা পাই তখন সময় পাই না। একদিন আগে দিলে ভাল হয়।

**মিঃ স্পীকার :—** যেটা নিয়ম সেটাই করা হয় মাননীয় সদস্য।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :— তার জন্য আমাদের অসুবিধায় পড়তে হয়। যাতে আমরা আগে পেতে পারি, অন্তত: একদিন আগে তার ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পীকার** :— না, যা প্রসিডিউর সেই অনুসারেই করা হয়। লিষ্ট অব বিজনেস একদিন আগে দেওয়া সম্ভব নয়। সেটার নিয়ম নেই।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মোশন অব থ্যাংকস যখন সমর্থন করা হয় তখন মেম্বারদের মধ্যে কে কে প্রেজেন্টে ছিলেন এটা কি খোঁজ করা হয়েছে? ডিভিশান চাওয়া হয়েছে? থেংকস্‌কে আমরা সমর্থন করি। কিন্তু তার একটা নিয়ম আছে। সে নিয়ম কেন মানা হবে না? কোন কোন মেম্বাররা অনুপস্থিত ছিলেন যেটা প্রসিডিংস আসলো কি করে? এটা কিন্তু কোথাও দেখি নাই।

**শ্রীকালীপদ ব্যানার্জী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি বলে থাকে নোটিশ অফিস থেকে নিয়ে নেবেন। এটা কি আজকে নোটিশ অফিস থেকে নিয়ে নেব, তাহলে হবে কি করে? আমরা কি করে বুঝবো যে ইনট্রোডাকশান হবে কি, না হবে। চন্দ্রশেখর বাবু যা বলেছেন ঠিকই বলেছেন। যখন থেংকসের উপর ধন্যবাদ নেওয়া হয় তখন কে কে উপস্থিত ছিলেন এটা কেন ডিভিশান করা হবে যে যারা প্রেজেন্ট ছিলেন না, তাদের নাম কেন উঠলো? এইসব জিনিস আজকে নতুন নতুন করে আনা হচ্ছে কি করে। যা আনা হচ্ছে তা তো রুলসের বাইরে। বর্তমানে জরুরী অবস্থায় কি করে এই অজরুরী জিনিস হচ্ছে? এটা কি করে হচ্ছে?

**মিঃ স্পীকার** :— ইউ মে ডিসকাস অন দি এ্যামেণ্ডমেন্টস।

( এ ভয়েস কাগজ কোথায় )

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা মেম্বারদের নিশ্চয়ই অধিকার আছে ডিসকাসন করার, তবে সময় নেই যখন, তবে আমি বলছি যে এই এ্যামেণ্ডমেন্ট-এর মধ্যে এমন কিছু নেই একমাত্র 'সি'টা একটু দেখার আছে যেটা আপনারা পেয়েছেন কিনা, আমি জানি না। 'সি'টার মধ্যে আছে "(c) against item No. 53 for the words, figures and marks" Biscuits of all kinds except biuscuit manufactured made or processed in India otherwise that in a factory as defined in the Factories Act, 1948 (LXIII of 1948)", the works and marks "Buscuits and cakes of all kinds whether tinned, packed or otherwise", shall be substituted. এই কথাটা বলার উদ্দেশ্য হচ্ছে যে এই এ্যামেণ্ডমেন্ট'এ যে বাইরে থেকে যে বিস্কুটগুলো আসছে তাতে আগে যেভাবে ছিল, তাতে ওটার মধ্যে সেল ট্যাসক ছিল না, এই জন্য এখানে এ্যামেণ্ডমেন্ট দেওয়া হয়েছে এখানে।

"(b) against item No. 40 after the existing words the following shall be added, namely :—

"Other categories, ওটার মধ্যে কয়েকটা ষ্টোন ইনকলুডিং diamond, gold and gold ornaments, silver and silver ornaments." এইগুলি ধরা হয়েছে। এ্যামেণ্ডমেন্ট তো খুব বেশী কিছু না, এই এই ধরা হয়েছে।

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য** :— আমি পারসোন্যালি আপনার কাছে থেকে জানতে চাইছি এতে কোন প্রসিডিউর্যাল মিসটেক আছে কি না ?

**শ্রীসুখময় সেনগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিলের উদ্দেশ্য যেখানে এ্যামেণ্ডমেন্ট আসার প্রশ্ন। ইনট্রোডিউস করা হয়েছে যে বিলটি সেই বিলের মধ্যে আমি নিজেই এ্যামেণ্ডমেন্ট এনেছি। সেখানে বিলটি এনে তারপর এ্যামেণ্ডমেন্টের উপর কারো বক্তব্য থাকলে তবে সেটা আসছে। কিন্তু এ্যামেণ্ডমেন্ট যিনি আনেন তার একসপেলানেশন দেওয়ার অধিকার নিশ্চয়ই আছে।

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য** :— অধিকারের প্রশ্ন হচ্ছে না। নো, নো, আই এ্যাম নট টেলিং ইন কারেকট।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :— যে এ্যামেণ্ডমেন্ট এসেছে আমাদের টেবিলে, আমরা পেয়েছি, কিন্তু অনেক মেম্বারের টেবিলে সেটা পৌছয়নি সেই জন্য তাদের এই পয়েন্টটা তুলেছেন যে কি এ্যামেণ্ডমেন্ট হচ্ছে আমরা জানতে পারছি না। এবং ঠিক সময় মত পৌছয়নি বলে আপনি দুঃখ প্রকাশ করেছেন এবং এটা আপনি পরে দেখবেন বলেছেন। কাজেই এটা যখন পৌছয়নি তখন এটা টপ হয়ে যায়। সেইজন্য এখানে মাননীয় মুখ্যমন্ত্রী এ্যামেণ্ডমেন্টের বিষয় বস্তু দ্বিতীয় বার পড়ে দিয়েছেন। কাজেই সেটা খুব কনসিকোয়েনটিয়াল ক্লারিফিকেশানের ব্যাপার নয়। হোল বিলে কোন একটা বেসিক ক্যারেকটার তার দ্বারা চেঞ্জ হচ্ছে না, কতকগুলি আইটেমের উপর চেঞ্জ হচ্ছে যেটা মাননীয় মুখ্যমন্ত্রী বলে দিয়েছেন। কাজেই সেইদিক থেকে আলোচনার উদ্দেশ্যটা স্পষ্ট হয়েছে। এখন আমরা সেই জিনিষের এ্যামেণ্ডমেন্টের আলোচনা করে আমরা প্রেসেসে যেতে পারি। তবে ভবিষ্যতে যাতে ঠিক সময় মত এই ধরণের এ্যামেন্ড-মেন্ট টেবিলে দেওয়া হয় বা নোটিশ অফিসে রাখা হয় তারজন্য আমিও আপনাকে অনুরোধ করবো। এটা যেহেতু অনেকের কাছে পৌছয়নি....

( মি: স্পীকার—নিশ্চয়ই, নিশ্চয়ই )

আমি আর একবার সকলের অবগতির জন্য বলতে পারি যদিও মুখ্যমন্ত্রী একবার বলেছেন যেটা লিষ্ট করা হয়েছে ইন দি সিডিউল ২৬এ শুধু ছিল 'মোজায়েক টাইলস' এটাকে এ্যামেন্ড-মেন্ট করে যেটাকে ঢোকানো হয়েছে 'মারবেল চিপস' কে ইনক্লুড করা হয়েছে। আর্টিকেল মেড 'আর্টিকেল অব মোজায়েক' যে উল্লেখ সেটাকে ইনক্লুড করা হয়েছে। এবং সেটাকে ক্লিয়ার করে একসপেলানেশন দেওয়া হয়েছে। মোজায়েক টাইলস-এর মধ্যে মারবেলকেও বোঝাবে। আর আইটেম নাম্বার ৪০-এ যেটা আছে সেটাকে আর একটু পরিষ্কার করা হয়েছে। মূল্যবান পাথর এখানে আছে সেটাকে আরও পরিষ্কার করে বলা হয়েছে 'আদার কেটাগরিস অব ষ্টোনস'। ওটার মধ্যে যা লেখা ছিল তার মধ্যে ডায়মণ্ডও থাকবে। গোল্ড অরনামেন্টস এবং সিলভার অরনামেন্টস এটা কনক্লুড করা হবে। দিস ইজ ইমপ্রুবমেন্ট, মূল আইনের সংগে কোন তফাত নেই। আর বিস্কুটের কথা মুখ্যমন্ত্রী বলেছেন যে আগের যে ড্রাফটিং ছিল তাতে লেখা ছিল লোক্যাল বিস্কুটের কথা। কিন্তু আউটসাইডের যে বিস্কুট আসতো তার উপর ট্যাক্স

লাগাতো না। এই ড্রাফটের ল্যানগুয়েজটা বেমানান হয়ে গেছে কাজেই সেই ল্যানগুয়েজটাকে কারেক্ট করে এখানে এ্যামেণ্ডমেন্ট দেওয়া হয়েছে। অল কাইনডস অব বিস্কুটের উপর এই ট্যাক্সটা লাগবে। এই হচ্ছে ব্যাপার। আর আইটেম নং ১৭-এ আছে আফটার দি এগজিসটিং ওয়ারডস দি ফলোয়িং শ্যাল বি এডেড যেখানে আছে কুকিং গ্যাস ওভান একসেসরিস এখানে ছিল কুকিং গ্যাস ও পেট্রোলিয়াম প্রোডাক্ট ওটার বদলে কুকিং গ্যাস এবং তার সংগে যে একসেসরিস অর্থাৎ উনোন প্রভৃতি থাকবে তার উপরও ট্যাক্স ধরা হবে। কাজেই এটা একটা ক্যারকশান নেচারের। কাজেই সেইদিক দিয়ে বক্তব্য পরিষ্কার হয়েছে। কাজেই এখন আমরা আলোচনা করে পরবর্তী পর্যায়ে অগ্রসর হতে পারব।

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার বক্তব্য এটা ছিল না। আমার বক্তব্য বিলের সাবজেক্ট মেটার বা এ্যামেণ্ডমেন্টের সাবজেক্টমেটার সম্পর্কে না। আমার প্রশ্ন হচ্ছে প্রসিডিউরটা। এটা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে পারসোন্যাল রিকোয়েষ্ট করে জিজ্ঞাসা করছি। এটা যেহেতু অধিকাংশ আমরা বিলের ব্যাখ্যাতে পাইনি সেহেতু তারজন্য আমি এই কথাটা বলছি—জিনিষটা হচ্ছে প্রসিডিউরাল কোন মিসটেক হোল কিনা সেই কথা জিজ্ঞাসা করছিলাম—not that, that I was questioning the subject matter of amendment or anything else. সেইজন্য আমি মুখ্যমন্ত্রীকে ব্যক্তিগত ভাবে অনুরোধ করছিলাম আপনাকে জিজ্ঞাসা করতে। হোয়েদার দেয়ার ইজ এনি প্রোসিডিউরাল মিসটেক।

**Mr. Speaker :**— There is no procedural mistake.

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য** :— কারণ আমরা এমন ভাবে এ্যামেণ্ডমেন্ট পাশ করবো সেখানে যেন প্রসিডিউরাল মিসটেক না থাকে অথবা এমন কোন প্রিসিডেন্ট তৈরী না হয় যেটার থেকে অন্য কেউ সুযোগ নিতে পারে। মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় খাদ্য মন্ত্রী এমেণ্ডমেন্টের সাবজেকট মেটারটা পড়লেন। I was not questioning at all, I was rather been mis-undertood আমার প্রশ্ন হচ্ছে Procedure and it is a question of law and it is a question of ruling. যে Whether the procedure is in-correct, If you say this is alright, then this is alright.

**Shri Kalipada Banerjee** :—প্রসিডিউরে কি কি আছে। এই ধরণের বিলে তিনি যদি কোন এ্যামেণ্ডমেন্ট আনেন তাহলে কোন অসুবিধা আছে কিনা ?

**মিঃ স্পীকার** :— প্রসিডিউরাল কোন মিসটেক হয়নি।

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য** :— সেই কথাই আমি জানতে চেয়েছি। হোয়েদার দেয়ার ইজ এনি প্রসিডিউরাল মিসটেক।

**মিঃ স্পীকার** :— নো নো, ইট ইজ অল রাইট।

**শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য** :— ইফ ইট ইজ দেয়ার ইট ইজ আপ টু ইউ টু কারেক্ট।

**মিঃ স্পীকার** :— দেয়ার ইজ নো প্রোসিডিউরাল মিসটেক।

শ্রীমনীন্দ্রচন্দ্র দত্ত :— মাননীয় স্পীকার স্যার, আইটেম নাম্বার ৪০-যে এমেণ্ডমেন্ট এসেছে—against item No. 40 after the existing words the following shall be added, namely :—

"Other categories of stones including diamond. gold and gold ornaments. silver and silver ornaments." এই নামগুলি থাকবে বলে আমি মনে করি। যে সব মূল্যবান পাথর যেখানে আগরতলা বাজারে বিক্রী হয় এই সমস্ত জিনিষগুলি স্পেসিফিক করলে আমার মনে হয় ভাল হত। বাকোক বিলটা যেভাবে এসেছে সেটাকে আমি সমর্থন করি।

শ্রীপ্রফুল্লকুমার দাস :— মাননীয় স্পীকার স্যার, এমেণ্ডমেন্টকে সমর্থন করে আমি কয়েকটি সাজেশান রাখাব সেটা হচ্ছে লোকেল প্রডাক্টস। আজকে আমাদের এই স্থানীয় ভাবে যে সমস্ত জিনিষ আছে ইণ্ডাষ্ট্রি কটেজ ইণ্ডাষ্টি হোক, স্মল ইণ্ডাষ্ট্রি হোক সেগুলিকে এনকারেজ করার জন্য লোকেল প্রডাক্টস সেলস ট্যাকস বাদ দেওয়া যায়। এই লোকেল প্রডাক্টস-এর উপর থেকে ট্যাকস বাদ দেওয়া মানে লোকেল প্রডাক্টস ইণ্ডাষ্ট্রিকে এনকারেজ করা। সেইদিক থেকে যেন এটা বিবেচনা করা হয় এই ষ্টেজেই হোক বা . পরবর্তী ষ্টেজেই হোক। এই বলেই আমি এমেণ্ডমেন্টকে সমর্থন করছি।

শ্রীসুখময় সেনগুপ্ত :— মাননীয় স্পীকার স্যার, একটা প্রশ্ন যে এখানে মাননীয় সদস্য বলেছেন সেটা আমি আমার স্পীচে উল্লেখ করেছি সেটাকে প্রয়োজন মত কোথাও বাড়াতে পারি কোথাও কমাতে পারি, সেটা ক্লজে রেখে দেওয়া হয়েছে। যে সব ক্লজ রাখা হয়েছে সে ক্লজের মধ্যে আছে যে বাদ দেওয়ার ক্ষমতা ষ্টেট গভার্ণমেন্টের আছে।

Mr. Speaker :—Now the discussion on the amendment is over I am putting the amendment to vote that the question before the House moved by Hon'ble Chief Minister—

1· In the Schedule of the Tripura Sales Tax Bill, 1976 in Column 2 :—

a) against item no 21 for the words and marks "M osaic (Masensy) tiles', the words and marks "Mesaic tiles including marble coips, and arti cles made of marble or mosic ; laminaton sheets like Formica, Sunmica etc." shall be substituted.

b) against item no 40 after the existing words the following shall be added namely :—

"Other categories of stones including diamond, gold and gold ornaments, silver and silver ornaments."

c) against iiem No. 55 foi the words, figures and marke "Biscuits of all kinds except biscuit manufactured, made or precessed in India otherw ise than in a factory as defined in the factories Act, 1948 (LXIII of 1948)" , the words and marks "Biscuits and cakes of all kinds whether tinned, pack ed or otherwise,, shall be substituted.

d) against item no. 77, after the existing words the following shall be added, namely :—

"Cooking gas, ovens and accessoties thereof.,, (The amendments were carried by voice vo te)

**Mr. Speaker** :—Now I am putting the clauses of the Bill to vote:—

Cl. 2 to Cl. 44 do stand part of the Bill,

As many as are of that opinion will please say 'AYES,

As Many are of contrary opion will please say 'NOES

I think 'AYES' have it I think 'AYES' have it

'AYES' have it

**Mr. Speaker** :—The Schedule do stand part of the Bill.

As many as are of that opinion will please say 'AYES'

As many as are of contrary opion will please say 'NOES'

I think 'AYES ' have it I think 'AYES' have it

'AYES' I have it

**Mr. Speaker** :—Cl. I do stand part of the Bill

As many as are of that opinion will please say 'AYES'

As many as are of Contrary opinion will please say 'NOES'

I think 'AYES' have it 'AYES' have it

'AYES' have it.

**Mr Speaker** : —The Title do stand part of the Bill.

As many as are of that opinion will please say 'AYES'

As many as are of centrary opinion will please say 'NOES'

I think 'AYES' have it 'AYES' have it

'AYES' have it.

**Mr Spraker** :—Now, I would request the Hon'ble Chief Minister to move his next motion for passing of the Bill.

**Chief Minister** :—Mr. Speaker Sir, I beg to move..."That the Tripura Sales Tax Bill, 1976 (Tripura Bill No. 9 of 1976) as in the Assembly be passed.

**Mr. Speaker** :—New, the question before the House is the motion moved by the Hon'ble Chief Minister—"That the Tripura Sales Tax Bill, 1976 (Tripura Bill No. 9 1976) as settled in the Assembly be passed

As many as are of that opinion will please say 'AYES'

As many as are of contrary opinion will please say 'NOES'

I think 'AYES' have it 'AYES' have it

'AYES' have it

The Bill is passed.

**Mr. Speaker** :—Next Item of Business is consideration of the Tripura Agricultureral Credit Operations Bill. 1976(Tripura Bill No. 6 of 1976). I would request the Minister-in-charge of the Revenue Department to move his motion for consideration of the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** :—(Revenue Minister) Mr. Speaker Sir, I beg to move "That the Tripura Agricultural Credit Operation Bill, 1976 (Tripura Bill No. 6 of 1976) be taken into consinderation.

মাননীয় স্পীকার স্যার, এই বিলটাতে বিশেষ ভাবে বলা হয়েছে যারা এগ্রিকালচারিষ্ট তারা যাতে সহজ ভাবে ঋণ পেতে পারে এবং তাদের যাতে ঋণ পেতে কোন রকম অসুবিধা না হয় তার জন্য বিলটা এখানে আনা হয়েছে এবং এই যে বিলটা রিজার্ভ ব্যাঙ্ক থেকে যে সব তলোয়ার কমিটি করা হয়েছিল সেই তলোয়ার কমিটীর 'রকমাণ্ডেশান অনুযায়ীই তৈরী করা হয়েছে। উদ্দেশ্য ঋণ পাওয়ার যে ফরমেলেটীজগুলি সেগুলি সহজ ভাবে করা। যাদের জমি আছে তারা ল্যাণ্ড মর্টগেজ দিয়া ব্যাঙ্ক থেকে ঋণ নিতে পারবেন। যারা নাকি বর্গা-দার তারাও জমি মর্টগেজ দিয়ে ব্যাঙ্ক থেকে ঋণ নিতে পারবেন। আর ঋণ নেওয়া সম্পর্কে যে সমস্ত কড়াকড়ি ছিল সেইগুলি ও কমায়ে দেওয়া হয়েছে। মাত্র একটা ডিক্লারেশন ফরমে সই দিয়ে তারা ঋণ নিতে পারবেন সেই ডিক্লারেশন ফরমে কোন ষ্ট্যাম্প লাগবে না এবং সহজেই তারা ঋণের সুযোগ নিতে পারবেন। ঋণের জন্য যাদের দিনের পর দিন ভূগতে হত, এখন আর তাদেরকে ভূগতে হবে না এবং মুহুরীকেও টাকা দিতে হবে না। ডিক্লারেশন ফরমে সই করে দিলেই তারা ঋণ নিতে পারবেন। তাছাড়া এই বিল ঋণ দান এবং ঋণ আদায় সম্বন্ধে অনেক নিয়মাবলী রাখা হয়েছে, যাতে করে নাকি সযত্নে ঋণ দেওয়া যায় এবং ঋণ আদায় ও করা যায়। ব্যাংক কো-অপারেটিভ ব্যাংক, গভর্ণমেন্ট যারাই কৃষকদের ঋণ দেবেন সেই ঋণ কি ভাবে আদায় হবে এই সম্বন্ধে প্রভিশনটীও এই বিলে উল্লেখ করা হয়েছে। আশা করি হাউস এই বিলটি গ্রহণ করবেন।

শ্রীসুধন্ব দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, এই যে বিলটি আনা হয়েছে, এতে আমরা লক্ষ্য করছি যে ত্রিপুরা রাজ্যে যে ট্রাইবেল তাদের যে জমি হস্তান্তরিত যাতে না হয় নন্ ট্রাইবেল-দের কাছে এই যে বিধান, সেই বিধানকে তুলে দেওয়ার একটা হাতিয়ার। আমরা যদি লক্ষ্য করি যে প্রথম যখন ভূমি সংস্কার আইন আনা হয়, ১৯৫৯ সালে খসরা যখন প্রচার হয় তখন আমরা লক্ষ্য করেছি সেখানে এমন কোন ধারা ছিল না যাতে ট্রাইবেলদের জমি নন্ ট্রাইবেলদের

হাতে হস্তান্তরিত হয়, কাজেই ট্রাইবেলদের রক্ষা কবচের কোন ব্যবস্থাই ছিল না, যখন খসরা আইনটী দেশে প্রচারিত হয়। মাননীয় স্পীকার স্যার, কোন পরিস্থিতিতে যে ১৮৭ ধারা পরবর্ত্তি সময়ে ১৯৬০ ইংরেজীর পর সেটি আইন করে আসে। তখন কিভাবে সেটি সংযোজিত হয় তা আমাদের ভূললে চলবে না যে কিভাবে ১৯৬০ ইংরাজী সনে যখন খসরাটি আইনরূপে বেরিয়ে আসল তখন কিভাবে সেখানে ১৮৭ ধারা সংযোজিত হল। মাননীয় স্পীকার স্যার, তখন আমাদের ত্রিপুরা রাজ্যে বিধানসভা ছিল না কিন্তু ষ্টেট ছিল, তখন ট্রাইবেল ডেভলাপমেণ্টের সেই উপদেষ্টা কমিটি সেই কমিটিতে আমাদের তখনকার টি, টি, সির আমলের চেয়ারম্যান মাননীয় শচীন্দ্রলাল সিংহ তিনিও তার সদস্য ছিলেন। কাজেই এই উপদেষ্টা কমিটিতে যখন ট্রাইবেলদের এই ব্যাপারে, ভূমি সংস্কার ব্যাপারে যখন আলোচনা হয়. তখন আমরা লক্ষ্য করেছি, কিন্তু তাদের তখনকার দিনে, আমি আগেই বলেছি বিধানসভা ছিল না. এবং আমাদের ত্রিপুরায় যে কংগ্রেসের নেতা, যারা নেতা তাদের উপদেশ নিয়েই হয়তো, হয়তো নয় নিশ্চয়ই বলতে পারি কেন্দ্র এখানে কিভাবে কি ব্যবস্থা কি আইন করবে, ওদের নিয়ে করবে। কাজেই আমি এইটা বলতে বাধ্য হচ্ছি যে, খসরা আইন যখন তৈরী করা হয় সেখানেও আমাদের ত্রিপুরা রাজ্যে আমলাতন্ত্র যারা আছেন এবং আমাদের ত্রিপুরা রাজ্যে কংগ্রেসের নেতা যারা আছেন তারা এইটা অনুভব করেন নাই যে উপজাতিদের জন্য, তাদের রক্ষা কবচের জন্য একটা ব্যবস্থা করা হবে এবং করা উচিত বা এই ভূমি সংস্কার যাই হবে এবং ভূমি সংস্কার আইনে খসরা যেটি তৈরী করা হবে তাতে এই রকম ধারা দেখেছি সেটি তারা অনুভব করেন নি। তার ফল এটা আমরা লক্ষ্য করেছি। কিন্তু উপদেষ্টা যে কমিটি তাতে আমাদের এম. পি, দশরথ দেববর্মা, একজন এম, পি, তখনকার এই কমিটির চেয়ারম্যান ছিলেন যে, আমাদের তদানীন্তন স্বরাষ্ট্রমন্ত্রী শ্রীগোবিন্দ বল্লভ পন্থ। এম. পি, খসরা বিলে যখন এই যুক্তি আনলেন যে উপজাতিদের রক্ষা কবচের প্রয়োজন এবং সে চেষ্টা থাকা উচিত এবং এই খসরা আইনটা যখন গেজেটে বাহির হয় তখন ত্রিপুরা রাজ্যের গণমুক্তি পরিষদ তারাও সেটি তোলেন কেন্দ্রের কাছে এবং ত্রিপুরা রাজ্যে ত্রিপুরার রক্ষা কবচ চাই, তার ফলে বাধা হয় এবং উপদেষ্টা কমিটি সেটি মেনে নেন। তখনকার যে স্বরাষ্ট্রমন্ত্রী গোবিন্দ বল্লভ পন্থ এটার যৌক্তিকতা স্বীকার করেন। তার ফলে আমরা পরবর্তী সময়ে লক্ষ্য করেছি সেই বিলটি যখন আইনরূপে আসে তখন বুঝা গেল যে ১৮৭ ধারা সংযোজিত হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আজকে আমার বক্তব্য এই যে, যে ভারতবর্ষের সংবিধানের স্বীকৃত যে ডাইরেকটিভ সেটাকে আমাদের ত্রিপুরার শাসকগোষ্ঠি যে রক্ষা করেন না, সেখানে নতুন করে সেদিকে তাদের চিন্তাধারা কি? সেটি যদি আমরা দেখি তাহলে দেখব ধাপে ধাপে কিভাবে এই একটা পরিবর্ত্তনের ভিতর নিয়ে একেবারে উপজাতিদের স্বার্থকে ধুলিসাৎ করার মত অবস্থা তাদের জন্য হয়ে গেছে, সেটি ধাপে ধাপে আমরা প্রমাণ করে দিতে পারি মাননীয় স্পীকার স্যার, ১৯৬১ সালের ১৪ই ফেবরুয়ারী প্রকৃতির ফলে যে ১৮৭ ধারা তাকে লঙ্ঘন করে যে নন্-ট্রাইবেলদের কাছে জমি হস্তান্তরিত করতে পারে। কিন্তু আমরা যখন দেখি যে আমাদের ত্রিপুরার কংগ্রেস শাসকগোষ্ঠি তারা এইটা চান না। কাজেই আমি লক্ষ্য করছি ১৯৬৫-৬৭ সালে যখন নাকি বিপুলভাবে ত্রিপুরাতে বহিরাগতদের স্বার্থে তাদের পুনর্বাসন

দেওয়ার সময় আমরা লক্ষ্য করেছি সেখানকার অবস্থা কি সৃষ্টি হয়েছিল। ওখানে কিভাবে বেআইনীভাবে এই উদ্বাস্তুদের হাতে ট্রাইবেলদের জমি এমন কি তাদের নিজের জমি পর্যন্ত নিয়ে যাওয়ার ঘোষণা করা হয়েছে। সেই ঘটনাগুলি আমরা লক্ষ্য করেছি কোথায় ? এই খোয়াই শান্তিনগরে এবং আথড়া মৌজার এই সমস্ত জায়গাতে আমরা দেখেছি, এই অমরপুরে, এই সদরে, এই বোড়াখা, এই সমস্ত জায়গাতে। আমরা দেখেছি কি অবস্থার সৃষ্টি করা হয়েছিল। তারা ফিজিক্যাল এসেসমেন্ট দিতে বাধ্য হয়েছিল যদিও নিজের আইনের কথা নয়, তখন বাধ্য তারা হয়েছিল ট্রাইবেলদের স্বার্থ রক্ষা করার জন্য আমাদের শাসকগোষ্ঠি কি নীতি তখন গ্রহণ করে ছিলেন পুলিশ ক্যাম্প বসিয়ে, যারা তার প্রতিবাদ করতে এসেছিল তাদের বিরুদ্ধে মামলা দায়ের করে, যারা জেলে গিয়েছে, হাজত খেটেছে সেখানেও নন্ ট্রাইবেলদের বসিয়ে দিয়ে উচ্ছেদ করে দিয়েছে। এর পর কি তাদের রেহাই দেওয়া হয় নি ? ২য় সংশোধনী যখন আনা হল, কি আনা হয় ? বেআইনীভাবে হস্তান্তরিত জমি যাতে ফেরত দেওয়া যায় এই মর্মে আনা হয়েছে যাতে সেটি ফেরত যায়, যেগুলি ইললিগেল ভাবে হস্তান্তরিত হয়েছে, তাকে রেগুলারাইজ করার একটা পন্থা সেখানে করা হয়। টাকা দেওয়ার নামে লোন, দেওয়ার নামে উপজাতিদের জমিকে সুকৌশলে হস্তান্তরিত করার জন্যই এই এগ্রিকালচার অপারেশান বিল আনা হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আমি এই কথা বলতে চাই যারা পিছিয়ে পড়া দুর্বল ও ব্যাকওয়ার্ড, তাদের রক্ষা করার দায়িত্ব সরকারের। তাদের উন্নতি করা, তাদের ডেভালেপমেন্ট করা, তাদের এগিয়ে নিয়ে যাওয়া—এই দিকে দৃষ্টি দেওয়া উচিত। এইগুলি করতে গেলে তাদের রক্ষা না করে তাদের ধ্বংসের মুখে ঠেলে দেওয়া এইটা সরকারের কাজ নয়। মাননীয় স্পীকার স্যার, এই আইনটা যদি পাশ হয়ে যায় কোথায় গিয়ে দাঁড়াবে তারা ? যাতে ননট্রাইবেলের কাছে হস্তান্তরিত হতে পারে, এই বিলটা যদি পাশ হয়ে যায় তবে উপজাতিদের জমি ব্যাংকের কাছে চলে যাবে। এবং ত নট্রাইবেল ননট্রাইবেল কোন প্রশ্ন থাকবে না। তাদের যে অধিকার সেটা স্বীকৃত হবে। কাজেই তাদের আর্থিক সাহায্য দেওয়া তারা যাতে উন্নতি করতে পারে এবং তাদের আর্থিক উন্নতি হয় তাদের ডেভালেপমেন্ট হয় তার ব্যবস্থা করার জন্য মাননীয় স্পীকার মহোদয়ের কাছে আমি বলতে চাই। ট্রাইবেল এরিয়া যদি স্বীকৃত না হয়, ট্রাইবেল মেজরেটি বা ডিষ্ট্রিক্ট অটোনোমাস বা আত্ম নিয়ন্ত্রনের অধিকার যদি না দেওয়া হয়, তাহলে যত কথাই বলুন না কেন এই আইনের দ্বারা তাদের উপকার করা কোন দিন সম্ভব হবে না। তা হবে শুধু বাতুলতা মাত্র। এই অধিকার যতদিন তাদের দেওয়া না হচ্ছে ততদিন আইন সৃষ্টি করেও তাদের রক্ষা করা যাবে না। যারা আজকে চায় যে প্রকৃতভাবে ত্রিপুরার সমগ্র উন্নতি হউক, অগ্রগতি হউক, কারণ একটা অংশ যদি পিছিয়ে থাকে তাহলে সমগ্র জাতীয় অগ্রগতি সম্ভব নয়। কিন্তু যারা শাসকগোষ্ঠী তাদের উপজাতিদের উন্নতির দিকে লক্ষ্য রাখতে হবে, যাতে অগ্রগতি ব্যাহত না হয়। আমি বলবো যে, তদের সামগ্রীক উন্নতি চাই। আমার কথা হচ্ছে এই বিলটা যদি পাশ হয়ে যায়, তাদের জমি যদি হাত ছাড়া হয়ে যায় তাদের রক্ষা করবার আর কোন পথ থাকবে না। ক্ষমতার দ্বারা স্বেচ্ছায় যা খুশী তাই করা সম্ভব, কিন্তু তাতে সামগ্রিক উন্নতি

সম্ভব নয়। কাজেই এককভাবে নয়, সমগ্র উপজাতিদের যাতে উন্নতি এবং কল্যাণ হয়, তারা যাতে সকলের সঙ্গে সমান গতিতে এগিয়ে যেতে পারে সেই দিকে দৃষ্টি দেওয়ার জন্য আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের কাছে অনুরোধ রাখছি। এই বিলটি যাতে ড্রপ্ট হয় সেই জন্য বিলটির বিরোধীতা করছি। সরকার যদি দায়িত্ব নিয়ে তার হাতে এই জমি নিয়ে নেন এবং সেই জমি যাতে ননট্রাইবেলদের হাতে হস্তান্তরিত না হয়, সেই ব্যবস্থা করলেই এই উপজাতিদের রক্ষা করতে পারেন। তাছাড়া ব্যাংক হচ্ছে একটা ব্যবসায়িক প্রতিষ্ঠান, সে লাভের দিকটা চিন্তা করেই টাকা দেবে। কাজেই ঋণ যদি রিয়েলাইজড না হয় সেক্ষেত্রে জমিটা কিভাবে বিক্রি করা যায়, সেটাই সে চিন্তা করবে। এবং জমি যাতে বিক্রি করার পথ না থাকে বিশেষ করে নন-ট্রাইবেলদের কাছে হস্তান্তরিত না হয়, সেজন্য আমাদের সরকার যদি দায়িত্ব নেয়, তাহলেই উপজাতিদের রক্ষা করার একটা ব্যবস্থা হতে পারে। আর সেটা যদি না করেন, তাহলে আমি বলব যে সরকার, আপনারা আপনাদের কর্তব্য থেকে বিচ্যুত হয়েছেন, এই পিছনে পড়া উপজাতিদের রক্ষা করতে গিয়ে আপনারা আপনাদের কর্তব্য থেকে বিচ্যুত হয়েছে এবং এটা যে উপজাতিদের ভালর জন্য করেছেন, সেটা আমি কোন রকমেই মনে করতে পারি না।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য, আপনি কন্‌সিডারেশান মোশান পাশ হওয়ার আগেই আপনি আপনার বক্তব্য রেখেছেন। তারপর এ্যামেণ্ডমেন্টগুলি মুভ করবেন। কিন্তু আপনার এ্যামেণ্ডমেন্টগুলি মুভ করার আগে আমি কন্‌সিডারেশান মোশানটা ভোটে দিচ্ছি।

Now, question before the House is the motion moved by Hon'ble Minister -in-charge of the Revenue Department—' That the Tripura Agricultural Credit Operations Bill, 1976 ( Tripura Bill No. 6 of 1976 ) be taken into consideration'' (It was put to voice vote and carried.)

**Mr. Speaker :**— Now, you please moved your amendments.

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :**— স্যার, এটার কি জেনারেল ডিস্কাশন হবে না ? Sir, It is a very technical thing. উনি যখন উনারটা ডিস্কাস করেছেন, তখন ধরে নিতে হবে he has moved his amendments also. অথবা বক্তৃতার সময় উনি বলতে পারতেন……

**শ্রীসুধন্ব দেববর্মা :**— স্যার, আমি তো আমার এ্যামেণ্ডমেন্টসগুলি সহ আমার বক্তব্য রেখেছি। এটা তো আমি আগেই বলে রেখেছি।

**Mr. Speaker :**— Now, the amendments are taken as moved. আশা করছি এ্যামেণ্ডমেন্টসের কপিগুলি মাননীয় সদস্যরা পেয়েছেন।

**শ্রীবুলু কুকী :**— স্যার, আমি একটু বলব। কিন্তু পাশ হয়ে গেলে কি করে বলব ?

**মিঃ স্পীকার :**— পাশ হয় নি, আপনি বলুন।

**শ্রীবুলু কুকী :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমেই আমার এই বিল সম্পর্কে কোন আপত্তি নাই। এবং এই বিলটাকে আমি সমর্থন করি। তবে এর সঙ্গে কয়েকটা জিনিসের

উপর আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, বিশেষ করে উপজাতিদের স্বার্থ রক্ষার সম্পর্কে। কারণ উপজাতিরা ত্রিপুরা রাজ্যের একটা দুর্বল অংশ এবং তারা অসম প্রতিযোগীতায় পেরে উঠছে না, যার ফলে ওরা দিনের পর দিন বাস্তু হারা জমি হারা হয়ে যাচ্ছে। অবশ্য এর জন্য ত্রিপুরা সরকার ১৯৬০ সালের ত্রিপুরা ভূমি সংস্কার আইন পাশ করেছেন এবং সেই আইনে বলা হয়েছে যে উপজাতিদের জমি যাতে হস্তান্তর না হয় তার জন্য রক্ষা কবজের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু তা সত্বেও উপজাতিদের জমি হস্তান্তর বন্ধ করা সম্ভবপর হয় নি। কারণ সেই আইনেও অনেকগুলি ফাঁক রয়েছে এবং সেই ফাঁকগুলি বন্ধ করার জন্য সেকেণ্ড এ্যামেণ্ডমেন্ট করা হল। কিন্তু সেগুলি ঠিকভাবে কার্য্যকরী না হওয়ার ফলে আজকে আবার এই এ্যামেণ্ডমেন্ট করতে সরকার বাধ্য হয়েছেন। কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা যাচ্ছে যে ত্রিপুরার উপজাতিরা দিনের পর দিন তাদের জমি থেকে উচ্ছেদ হচ্ছে। এখানে অবশ্য দেখছি যে উপজাতিরা ব্যাঙ্ক থেকে কিছু কিছু টাকা পাবে এবং সেই টাকা পেয়ে তাদের নিজেদের অবস্থা কিছুটা উন্নত করতে পারবেন, এই ধারণা আমার আছে। তবে ব্যাংকগুলি যাতে ইনডাইরেক্টলী উপজাতিদের জমি হস্তান্তরের যন্ত্র হিসাবে ব্যবহৃত না হয়, সেদিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। কারণ এখানে সেকশান ১৪ এর সাব-সেকশান (৩)তে বলা হয়েছে ব্যাংকের জমি বিক্রি করার ব্যাপারে আইনে কিছু বাধা আছে এবং তা সত্বেও যদি উপজাতিদের জমি বিক্রি হয়ে যায় অথবা বিক্রির প্রশ্ন যদি উঠে তাহলে সেখানে কোন উপজাতি ক্রেতা থাকবে কি, থাকবে না এবং যদি না না থাকে তাহলে স্বাভাবিকভাবেই ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট এ্যাণ্ড কালেকটারের পার্মিশান নিয়ে অতি সহজ উপায়ে জমি বিক্রি করতে পারবে। কাজেই এই আইনটা যাতে উপজাতিদের জমি হস্তান্তরের ব্যাপারে ব্যাংক যন্ত্র হিসাবে ব্যবহৃত না হয়, সেদিকে নজর রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ার দৃষ্টি আকর্ষণ করছি এবং এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য, ৫টা বাজতে মাত্র ৫ মিনিট বাকী এবং আজকে হাউস ২টার সময় বসেছে। কাজেই আমি আশা করছি যে হাউস আরও কিছুক্ষণ কন্টিনিউ করবে ফর ট্রেনজেক্টিং দি রিমেনিং বিজনেস ফর দি ডে, অর্থাৎ ৬টা পর্য্যন্ত চলবে।

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :— মাননীয় স্পীকার মহাশয়, এখানে এই যে বিলটা এসেছে ত্রিপুরা এগ্রিকালচারেল ক্রেডিট অপারেশন বিল, একে আমি স্বাগত জানাচ্ছি। আমি খুব দুঃখিত হলাম যে মাননীয় বিরোধী দলের বর্তমান লীডার এই বিলটাকে গভীরভাবে বিরোধীতা করেছেন, অন্তত: তাঁর বক্তব্য থেকে এই কথাটা প্রকাশ পায়। আমার মনে হয় তিনি এর ঠিক ইমপ্লিমেনটেশানটা ধরতে পারেন নি। এর পর মাননীয় সদস্য বুলু কুকী মহাশয় বক্তব্য রেখেছেন, তাঁর বক্তব্যের মধ্যে আমি যে সুরটা শুনতে পেয়েছি, তাতে বুঝতে পারছি যে তিনি এই বিলটাকে স্বাগত জানিয়েছেন এবং আমি মনে করি তিনি এটাকে সঙ্গত ভাবেই স্বাগত জানিয়েছেন। কারণ বাস্তব যে সমস্যা, তার বিভিন্ন বিচার বিবেচনা করেই এই বিলটাকে করা হয়েছে। আজকে রিজার্ভ ব্যাংকও একে রিকমেণ্ড করেছে, কেন করেছে?

করেছে এ জন্য যে আজকে মানি ল্যাণ্ডার্সদের যে রোল, সেটাকে আজকে সমাজ থেকে মুছে ফেলার চেষ্টা করা হচ্ছে। আমাদের সমাজের মধ্যে এই যে একটা পরাশ্রয়ী জীব, যারা এতদিন মানি ল্যাণ্ডিং করে বা বে-আইনীভাবে সাব-কবলা ইত্যাদি করে বহু কৃষককে তাদের জমি থেকে উচ্ছেদ করেছেন, তাদের সেই সংস্থাকে আমাদের সমাজ থেকে একেবারে মুছে দিতে হবে এবং সেটাকে মুছে দিতে গেলে, তার স্থানে যে শূন্যস্থানের সৃষ্টি হবে, সেটাকে আমাদের পূর্ণ করতে হবে। আর তাদের সেই শূন্যস্থানকে পূর্ণ করবে আমাদের ব্যাংকগুলি। ব্যাংকগুলিকে রাষ্ট্রায়ত্ব করার আগে তাদের যে কাজ ছিল, সেটা হচ্ছে আমাদের দেশে যে সমস্ত বড় বড় কোম্পানী আছে, সেগুলিকে ফিনান্স করা। কিন্তু সরকার এখন ব্যাংকগুলিকে রাষ্ট্রায়ত্ব করে, তাদের আগেকার যে রোল ছিল, সেটাকে বন্ধ করে দিয়েছে এবং বর্তমানে ব্যাংকের যে ক্যাপিটেল সেই ক্যাপিটেলকে আমাদের কৃষির ক্ষেত্রে অথবা গ্রামের ক্ষেত্রে এনে পৌছানোই হচ্ছে ব্যাংক রাষ্ট্রীয়করণের মূল কথা। আর এই পৌছানোর প্রক্রিয়া, তার মধ্যে আইনগত যে বাধা আছে, সেই বাধাগুলিকে দূর করার জন্যই এই বিলটা এখানে এসেছে। অর্থাৎ আইনের দিক দিয়ে যে বাধাগুলি আছে, সেটাকে এই বিলের বিধান দিয়ে দূর করাই হল এই বিলের প্রধান উদ্দেশ্য। কাজেই সেদিক দিয়ে এই বিলটাকে একটা যুগান্তর কারী বলা যেতে পারে। যারা আমাদের দরিদ্র কৃষক অথবা গ্রামের মানুষের কথা বলেন, তাদের আজকে এটাকে একটা বিপ্লবিক সিদ্ধান্ত বলা উচিত। আজকে বলা উচিত, সরকার এতদিন যে সব কথা বলে আসছিলেন যে গ্রামের ক্ষেত্রে অর্থনৈতিক উন্নয়ন করতে হবে, তারজন্য প্রয়োজনীয় যে মূলধন তার যোগান দেওয়ার জন্যই এই বিলে আবশ্যকীয় বিধানগুলি নিয়ে এসেছে। অথবা যে সমাজের কথা আমরা এতদিন মুখে মুখে বলছিলাম, সেই সমাজবাদ না। তকে আমরা এখন এই বিলের ভিতর দিয়ে রূপ দিতে পারব। কাজেই সেদিক দিয়ে এই বিলটা আমাদের সকলের অভিনন্দনযোগ্য। দরিদ্র কৃষকদের অথবা গ্রামের আদিবাসীদের আজকে সমর্থন জ্ঞাপন করা উচিত যে এমন একটা বিল এসেছে যার দ্বারা সরকার উদার হাতে বিভিন্ন ক্ষেত্রে তাদের কাছে অর্থ পৌছে দিতে চাইছে। তবে এর অর্থ এই নয় যে এই বিল পাশ হওয়ার সঙ্গে সঙ্গেই অর্থ এসে যাবে, কিন্তু তার মধ্যে যে আইনগত বাধা ছিল, এই বিলে সেগুলিকে দূর করা যাবে। আজকে সমস্ত ব্যাংক থেকে টাকা নেওয়া যাচ্ছে, এমন কি আজকে আমাদের কো-অপারেটিভ ব্যাংকগুলি থেকেও ঋণ নেওয়া যাচ্ছে, আবার ব্যাংকগুলি ইচ্ছা করলে কো-অপারেটিভের শেয়ার নিতে পারে এবং নিয়ে গ্রামের ক্ষেত্রে কো-অপারেটিভকে জোরদার করে তার মূলধন দ্বারা উৎপাদনের ক্ষেত্রে অর্থ বিনিয়োগ করা যেতে পারে। আর সেই অর্থের বিনিয়োগের ফলে আমাদের উৎপাদিত ফসলের পরিমাণ অনেক বেড়ে যাবে। এখন যদি কেউ মনে করেন যে নিচ্ছেন না দেওয়ার জন্য, তাহলে সেটা অন্য কথা হবে। কিন্তু আজকে এই বিলের যে একটা উদ্দেশ্য সেটা হচ্ছে মানি টেকেন ফর দি পারপাস ফর হুইচ ইট ইজ মেন্ট। অর্থাৎ যে কাজের জন্য টাকাটা নেওয়া হয়েছে, সেই উদ্দেশ্যেই টাকাটা ব্যয় করতে হবে।

এবং সেই উদ্দেশ্যের জন্য যদি সেই টাকা ব্যয় হয় তাহলে কারো টাকা ফেরত দিতে অসুবিধা হবে না। তারা যদি গরু কিনেন এবং লাঙ্গল কেনেন বা টিউবওয়েল বসান তাহলে তার টাকা ফিরিয়ে দিতে অন্তত: অসুবিধা হবে না। কাজেই এটা হচ্ছে আত্মবিশ্বাসের প্রশ্ন। আমরা এই আত্মবিশ্বাস নিয়ে যেতে পারি কি পারি না সেটাই দেখতে হবে। কাজেই আমাদের এই আত্মবিশ্বাস থাকা উচিত, ডিফিটেড মনোভাব থাকা উচিত নয়, যেটা দেখেছি মাননীয় বিরোধী দলের নেতার মধ্যে। আজকে কোথায় নিয়ে যাওয়া হচ্ছে, কিভাবে এই একস্প্লয়-টেশান থেকে রক্ষা পেতে পারে তার একটা পথ দেখতে হবে এবং সেই পথটা এক। ভাবটা অন্য জায়গাতে যেখান থেকে তিনি বক্তব্য আরম্ভ করেছেন, আমার বলার কিছু নেই স বিষয়ে। কিন্তু মাননীয় বুলু কুকি মহাশয় বলেছেন যে আইনের বিধান তখনও ছিল। থাকা সত্বেও ত্রিপুরা রাজ্যে ট্রাইবেলরা এলিমিনেটেড হয়েছে। আমি রাজনীতিতে যেতে চাই না। কিভাবে এলিমিনেটেড হয়েছে ট্রাইবেলের জমি? যারা সমাজে থাকেন তারা কি সমাজের মঙ্গলের জন্য তাদের কর্ত্তব্য করেছেন, এটা কি তারা বুকে হাত দিয়ে বলতে পারবেন? এক ধরণের ট্রাইবেল লীডার ভোট পাবার জন্য জমি বিক্রি করিয়েছেন সাদা কাগজে সই দিয়ে। তারা কি হস্তান্তর করেন নি ট্রাইবেলের জমি? পুরনো ইতিহাস আমি ঘাটতে চাই না। মাত্র ইঙ্গিত দিয়েছি। অর্থাৎ অতি বৈপ্লবিক রাজনীতি করার ফলে তারা জমি বিক্রি করতে বাধ্য হয়েছে এবং কোন কোন লোক তাদের কাছ থেকে অর্থ নিয়েছেন এবং সেই অর্থ পার্টির ফাণ্ডে গিয়েছে। কাজেই তখন যখন টাকা নিয়েছেন তখন কেন তারা বলবেন না যে তোমরা এই টাকা ধার নিও না। জমি হস্তান্তর করো না, এটা কি সামাজিক কর্ত্তব্য নয়? তখন বিক্রি হয়েছে। সরকার তার নীতি নিয়ে যখন আইন করেছেন রিজার্ভের ভিতর জমি বিক্রি করতে পারবে না এই বিধান থাকা সত্বেও লুকিয়ে সেই জমি বিক্রি করিয়েছেন। আগরতলাতে সেই বিক্রি রেজিষ্ট্রি করার বিধান নেই। তাই তারা আগরতলার বাইরে এমন কি বিলোনীয়াতে সেই জমি রেজিষ্ট্রি করিয়াছেন। তারপর যখন সরকার দেখলেন যে এটাকে বন্ধ করা উচিত তারই ফলে ৬৯এর রেষ্ট্রিকশানটা ইমপোজড হল। একদিকে সরকার চাইছেন যে তারা তাদের জমিতে থাকুক, আর একদিকে তাদের জমি থেকে বিচ্যুত করার একটা চেষ্টা হয়েছে রাজনীতির উদ্দেশ্য সিদ্ধির জন্য। কাজেই আজকে যে সরকার এটা করছেন তাকে হয়ত অনেকেই ভুল ব্যার্খ্যা করতে পারেন বা কোন কর্মচারীর দ্বারা তার অতি রাজনৈতিক বুদ্ধির দ্বারা তাদের সর্ব্বনাশ হয়েছে এবং তারপর জায়গা ফেরত পাওয়ার পর তারা সেই স্থান থেকে চলে গেছে এমনও দেখা গেছে। কাজেই সমস্তটা সমস্যা যদি সরকারের ঘাড়ে চাপিয়ে দেওয়া যায় তাহলে এই সমস্যা থেকে আমরা মুক্ত হতে পারব না। এইগুলি আগেও আলোচনা হয়েছে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়। কাজেই সরকার এটাকে প্রটেকশান দেওয়ার জন্য Land Reforms Act অ্যামেণ্ডমেন্ট এনেছেন। থার্ড অ্যামেণ্ডমেন্ট পর্য্যন্ত হয়েছে এবং থার্ড অ্যামেণ্ডমেন্টে কোন ট্রাইবেল যদি জমি বিক্রি করে তাহলে আগে ট্রাইবেলকে কিনতে হবে, সেই আইন করা হয়েছে। কাজেই আইনে প্রটেকশান দেওয়া হয়েছে। কাজেই আজকে যে পরিবর্তিত অবস্থা তার জন্য গভর্ণর বলেছেন যে এপ্রিল মাসের মধ্যে যে সমস্ত জমি হস্তান্তর করা হয়েছে সেগুলি ফেরত পেতে হবে। কাজেই আজকের

যে সমস্তা, মহাজনেরা যেখানে চলে গেছেন সেখানে সরকারকে সেই স্থান নিতে হবে ? এটা কি তারা চান না যে তারা প্রয়োজনের সময় অর্থ পান ? তা না হলে কি ভাবে সেই অর্থ টা পাবে ? কাজেই আদিবাসী জমি বিক্রি করা যায় না এবং যদি করতে হয় তাহলে ডি. এম. এর কাছ থেকে পারমিশান নিতে হবে। কাজেই সেই সময় তার টাকা পাওয়া হবে না। যখন বিলটা করা হয় তখনই সমস্যাটা এসেছিল। তাহলে কিভাবে তারা টাকা পাবে। কো-অপারেটিভ-এর কাছে তারা মরগেজ বা হস্তান্তর করতে পারে। কাজেই টাকা যদি তাদের দেওয়া হয়, একটা কিছু যদি বাইণ্ডিং না থাকে তাহলে টাকা নেওয়ার কোন উদ্দেশ্য হয় না বা সে টাকা নিয়ে ব্যবহার নাও থাকতে পারে। জমিতেও সে থাকবে না। কাজেই সরকারের যেমন দায়িত্ব থাকবে আদিবাসীদেরও কর্ত্তব্য থাকবে। দায়িত্বের সংগে কর্ত্তব্যটা অঙ্গাঙ্গিভাবে জড়িত থাকে। কাজেই আজকে অর্থনীতি চলছে, বিশেষভাবে আমরা যারা জনপ্রতিনিধি আছি, আজকে আমাদের দায়িত্ব অনেক বেশী। ঋণ দেওয়া একথাটা বড় কথা নয়, ঋণ যে উদ্দেশ্যে নেওয়া হচ্ছে সেই উদ্দেশ্যে যাতে ব্যয়িত হয়, জনপ্রতিনিধি হিসাবে আমাদের সেটা দেখা উচিত। ঋণ যাতে সময় মত পায়, ঋণ যাতে ঠিক ঠিক উদ্দেশ্যে ব্যয়িত হয়, সেই বাতাবরণ আমাদের সৃষ্টি করতে হবে এবং বিরোধী দল যদি তা করতে পারে, তাহলে আমাদের ভয় কোথায় ? জমি যাবে কোথায় ? এই জিনিষটা আমাদের করা উচিত যে প্রয়োজন ছাড়া জমি বন্ধকে দেব না. প্রয়োজন ছাড়া ঋণ নেবেনা, ঋণ তখনই দেওয়া হবে যখন ফসল বাড়াবার জন্য ঋণ প্রয়োজন, কৃষির উৎপাদন বাড়াবার জন্য ঋণ নেওয়া হবে। জনপ্রতিনিধি হিসাবে আমরা দেখব আমাদের অঞ্চলে যারা যারা টাকা নিচ্ছে—লেট আস হেভ বিজনেস লাইক স্পিরিট ইন দিস রিট এরা। লেট আস কল স্পেড-এ-স্পেড। সমস্তা যদি সমাধান করতে হয়, শুধু ফেলারে দাঁড়িয়ে সমালোচনা করে যাব, সেটা করলেই চলবেনা. আজকে যদি তাদের জন্য আমরা ফীল করি, তাদের অর্থনীতিকে উন্নতি করতে হবে, এম, এল, এ. হিসেবে সকলকে দায়িত্ব নিতে হবে। আমার অঞ্চলে যে অর্থ নিচ্ছে—যে উদ্দেশ্যে নিচ্ছে, সেই উদ্দেশ্যে সেই টাকা ব্যয় করবে, টাকা সময়মত ফেরত দেবে. সেই টাকা দিয়ে ফসল বাড়াবে, সেটা যদি করা হয়, তাহলে ব্যাংকের জমি নেওয়ার কথা নয়। ব্যাংকতো সেইজন্য নয়। ব্যাংক তাদের অর্থনীতিকে আরও দৃঢ় করতে, তাদের মধ্যে শৃংখলা ফিরিয়ে আনতে এবং তাদের জমিতে এক ফসল থেকে, তিন ফসল করে তুলতে সাহায্য করবে ব্যাংক। ব্যাংক সেখানে যখন দিতে এসেছে, তখন ব্যাংক নেবে কখন ? আমাদের একটা বিশেষ অনুরোধ থাকবে বিরোধী দলের কাছে যে তাহাদের অঞ্চলে যে অর্থ যাবে বা বা ঋণ দেওয়া হবে, কেউ যেন অকারণে অর্থ বা ঋণ না নেয়, জমিটা দিয়ে যেন ছেলে, মেয়ের বিয়েতে অতিরিক্ত অর্থ ব্যয় না করে সেটা আমাদের জনপ্রতিনিধি হিসাবে দেখতে হবে। আমরা জানি যে উৎসব সম্পর্কে ও এই ইমারজেন্সীতে সরকার একটা আইন করে দিয়েছেন যে উৎসবে কত টাকা ব্যয় করতে পারবে, সরকার সেটা দেখছে। কাজেই আজকের দিনে সমাজের অবস্থা অনুযায়ী সমস্ত কিছু তৈরী করতে হবে। আজকে শুধু অর্থনৈতিক দিকটাই দেখা হচ্ছে তা নয়, সামাজিক দিকটাও দেখা হচ্ছে। অন্যান্য ষ্টেটে তারা কি করেছে তার আইন করে দিয়েছে বিবাহে বা অন্যান্য উৎসবে ১০০ লোকের বেশী খাওয়ান

চলবে না। ব্যাঙ্ককে তারা সীমিত করে দিয়েছে। সরকার সমস্ত কিছু দেখবে তা ঠিক নয়। আমাদের সমস্ত দোষ ত্রুটি থাকবে অথচ অর্থনৈতিক উন্নতি হবে, আমি মনে করি সেটা হতে পারে না। কাজেই তার জন্য প্রগ্রেসিভ লেজিসলেশান করে সরকার সমাধানের চেষ্টা করছে। আমাদের কৃষি ঋণ নেওয়াই কৃষকের বড় সমস্যা নয়, আমাদের দেখার বিষয় হচ্ছে কৃষকরা এই জমি নিয়ে, এই জমি বিক্রি করে যাতে অহেতুক উৎসবে ব্যয় না করে। অনেক ক্ষেত্রে দেখা গেছে যে আদিবাসী কৃষকরা তাদের জমি বিক্রী করে গয়া, গঙ্গাসাগর, বৃন্দাবন ধাম অথবা পুরীতে যান, যার ফলে তারা ছেলেদের জন্য কোন জমি রাখতে পারে না। এইভাবে অনেক জমি হস্তান্তর হয়েছে। এই যে একটা টাউট আমি এদের টাউট বলব, এক ধরনের ব্যবসায়ী ব্রাহ্মণ তারা ঘুরে ঘুরে তাদের তীর্থে নিয়ে যাওয়ার জন্য ঘুরে বেড়াচ্ছে। আজকে কি এই জিনিষটা দেখার প্রয়োজন নেই? সমস্যাটা সমস্যা হিসাবেই দেখতে হবে। সরকার তার পথ বাতলাতে পারেন, কিন্তু আমাদের দিক থেকেও এটা দেখতে হবে। 'কাট ইউর কোট একরডিং টু ইউর ক্লথ'। একটা কৃষকের যতটা সংগতি আছে, তার সীমানা আছে তার ভিতর রেখে তার অর্থনৈতিক কাঠামোকে তৈরী করতে হবে এবং তার জন্য বাতাবরণটা আমাদের তৈরী করতে হবে। সেইদিক থেকে যদি দেখা যায় তাহলে ব্যাংক টাকা দিয়ে জমি নেবে কেন? ব্যাংক জমি নিয়ে নেবে আমরা এই ভয় কেন করছি? মানষিক দুঃবলতাই এর মূলে একজন মাননীয় সদস্য এ্যামেণ্ডমেন্ট এনে বলেছেন যে ট্রাইবুনাল করলে সর্বনাশ হয়ে যাবে। পাবলিক কোর্ট করলে ন্যায্য বিচার পাবে আর ট্রাইবুনালে পাবে না, এই সন্দেহ কেন প্রকাশ করছেন? আজকে বিচার নিয়ে কোর্টে কি হচ্ছে? ইমারজেন্সীতে সেটা কি দৃষ্টিতে দেখা হচ্ছে? আমরা যখন সমালোচনা করি তখন আমরা কোর্টের লীগাল সাইড নিয়ে সমালোচনা করি, তাতে এক নং এ আমরা বলি যে এটা ডিলেটারী প্রসেস। ন্যায় বিচার পেতে দেরী হয়। জাষ্টিস ডিলেড, জাষ্টিস ডিনাইড। সেটাকে সিমপ্লিফাই করা যায় কি না সেটা দেখা হচ্ছে। ২য় নং হচ্ছে যাদের অর্থ আছে, তারাই ন্যায় বিচার পাচ্ছে, গরীবরা ন্যায় বিচার পাচ্ছে না। এই অভিযোগও উঠেছে। কোর্টের যে প্রসেস, কোর্টের যে কাজ সেটা কে করছে? সরকারী কাজ যারা করছে তাদের মধ্য থেকেই কোর্টে লোক নিয়োগ করা হচ্ছে। কোর্ট যাকে নিয়ে বসানো হচ্ছে সেও সিনগল ম্যান, কোন কোর্টেই একজনের বেশী বিচারক নেই। সরকারী ট্রাইবুনাল যদি গঠিত হয়, যাকে নিয়ে সেখানে বসানো হবে, যার আইনের জ্ঞান আছে, সেইরকম লোককে নিয়েই বসানো হবে। তাহলে ভুল কোথায়? যদি বলা হয় বিচারে ভুল, তাহলে কোর্টের বিচারেও ভুল হতে পারে। তাহলে ভয়টা কোথায়? এর মধ্যে আমি কোন ভয় দেখছি না। বিচারটাকে সিম্পিল ফাইড করা হচ্ছে। আজকে যদি এতবড় একটা প্রসিডিউর করার পর জমি থেকে যদি তাকে সরে যেতে হয়, তাহলে কেস করার জন্য তাকে যে টাকা ব্যায় করতে হবে এবং ব্যায় করেও তারপর জমি থেকে তাকে উচ্ছেদ হতে হবে। ব্যাংকের ইনটেনশান কি, ব্যাংক জমির ব্যবসা করতে যাবে না বা জমিদার হতে যাবে না। জমিদার যদিও হয়, তাহলে জমি দিয়েই তাকে তা, উৎপাদন করতে হবে। কাজেই জমি রিলিজ করে যদি সে বিক্রী করে, তখন সেই সময়ে

সেটা দেখা হবে। আজকে যদি আদিবাসীদের শোষণ করার উদ্দেশ্য সরকারের থাকত, তাহলে এই ২০ দফা কর্মসূচী যে করা হয়েছে, তার মধ্যে বিশেষ ভাবে কেন আদিবাসীদের কথা বলা হচ্ছে? সারা ভারতবর্ষের আদিবাসীদের জন্য ভারত সরকার ২৪ কোটি টাকার বরাদ্দ করেছেন। তার মধ্যে ত্রিপুরার জন্য ২৩ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে শুধু ট্রাইবেলদের উন্নতির জন্য। তাহলে যাদের অর্থনৈতিক উন্নতির জন্য সরকার আগ্রহশীল, তারা কি করে মনে করতে পারেন, তাদের মনে কি করে এই সন্দেহ আসে যে আদিবাসীদের ধ্বংশ করার জন্য সরকার সচেষ্ট? 'যাদৃশী ভাবনা যস্য, সিদ্ধির্ভবতি তাদৃশী'। তাদের তাহলে সেই জায়গায়ই নিয়ে যাবে। ত্রিপুরা সম্পর্কে একটা ছোট্ট গল্প আছে, সত্য মিথ্যা আমি জানিনা, উদয়পুরের একটা দীঘিকে কেন্দ্র করে এই গল্পটি বলা হয়ে থাকে যে এক মহারাজার ছেলেকে এক গণক হাত দেখে বলল যে ছেলেটা বাঘের মুখে মারা যাবে। মহারাজা চিন্তিত হয়ে পড়লেন, বাঘের কবলে যদি ছেলে মারা যায়, তাহলে দুঃখের কথা। তিনি সেই বাঘের হাত থেকে রাজকুমারকে রক্ষা করার জন্য দীঘির মাঝখানে একটা ঘর তৈরী করে তার মধ্যে ছেলেকে রাখলেন। রাজকুমারও জানেন যে বাঘের কবলে তার মৃত্যু। কিন্তু দুর্ভাগ্য, সেখানে আরেকটি ছেলে খেলতে খেলতে একটা বাঘের ছবি আঁকল। সেই ছবি দেখে রাজকুমার জিজ্ঞাসা করল এটা কিসের ছবি, সেই ছেলেটি যেই মাত্র বলল যে এটা বাঘের ছবি, সেই রাজকুমার তখনই হার্টফেল করে মারা গেলে। কাজেই তাদের মনে যদি সন্দেহ থাকে, ভাল আইন করলেও তাদের ঐ চিন্তাই মাথায় আসবে। সেই বাঘের ছবির মতই তাঁরা আঁতকে উঠবেন আমি সেইজন্যই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে বলব যে যাদের প্রকৃত দৃষ্টিভঙ্গী আছে, প্রকৃত যে আইনের স্পিরিট আছে, সেটাকে গ্রহণ করতে হবে এবং ঠিক সেইভাবে জনতাকে শিক্ষিত করতে হবে, আদিবাসীকে শিক্ষিত করতে হবে। আজকে যে টাকা নেবে, তাকে বলুন কৃষি কাজ যদি কর টাকা নাও, এই টাকা ছেলের বিয়ের জন্য নয় বা তীর্থ করার জন্য নয়। আজকে তোমার অভাব আছে, তোমরা দরিদ্র, তীর্থ করতে যেওনা, ছেলের বিয়েতে, মেয়ের বিয়েতে অতিরিক্ত খরচ করবে না, জমির উৎপাদন বাড়িয়ে লাভ কর। যদি এই দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা সকলে, জনপ্রতিনিধি যারা আছেন, তাঁরা একযোগে কাজ করেন আমি জানি এর সাফল্য অনিবার্য এবং এর ভিতর দিয়ে আদিবাসীদের মহাজনদের হাত থেকে মুক্ত করা যাবে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজিতেন্দ্র লাল দাস** :— মাননীয় স্পীকার স্যার, অবশ্য এই আইনের জন্য আমাদের এখানকার যারা কৃষক তারা যে খুব একটা লাভবান হয়েছে তা নয়। তবে এই ধরণের আইন পাশ হওয়ার ফলে আমাদের রাজ্যের মহাজন বা কায়েমী স্বার্থের লোকেরা অত্যন্ত ক্ষুব্ধ হয়েছে। এবং তারা সাধারণ মানুষকে ঋণ দেওয়াতো দূরের কথা সাধারণ যে চলতি হাওলাত বরাতও এখন গ্রামাঞ্চলে খুব কম দিতে চান তারা। তারা মানুষকে একটা টিচ দি লেসন অর্থাৎ একটু শিক্ষা দিতে চান এই ধরনের একটা মনোভাব। কাজেই সেই দিক থেকে এই যে বিলটা উত্থাপিত হয়েছে সেই বিলটা থেকে ব্যাঙ্ক থেকে ঋণ পাওয়ার ক্ষেত্রে কৃষকের পক্ষে একটা

সহজ অবস্থার সৃষ্টি করবে এবং ব্যাংকও কো-অপারেটিভ এর সদস্য হয়ে গ্রামাঞ্চলের অগ্রগতির ক্ষেত্রে তারা একটা ভূমিকা নিতে পারবে অর্থাৎ কৃষকদের যে মহাজনের নিকট ঋণের জন্য ধর্ণা দিতে হত সেইদিক থেকে ব্যাংকের এভিনিউজ আর একটু প্রসারিত হল এই বিল দ্বারা। কাজেই সেই দিক থেকে আমি এই বিলকে সমর্থন করছি এবং যে সমস্ত মাননীয় সদস্যরা উপজাতি সম্পর্কে সন্দেহ পোষণ করেছেন সেই দিক থেকে আমি সরকারকে অনুরোধ করব যে আমাদের এখানে উপজাতিদের জমি হস্তান্তরিত যাতে না হয় সেই সম্পর্কে কংগ্রেস পার্টিও একমত থাকবেন। কাজেই এই প্র্যাকটিস যদি কোন অসুবিধা দেখা যায় সেটা পরবর্তীকালে করা যাবে। কিন্তু আপাততঃ এই বিলের যে উদ্দেশ্য বা স্পীরিট—সেই উদ্দেশ্যটা গ্রামাঞ্চলে ব্যাঙ্কের ঋণটা আরও ব্যাপকভাবে পাওয়ার জন্য এই বিলে উত্থাপিত হয়েছে এবং এই ব্যাঙ্ক কো-অপারেটিভের সদস্য হয়ে সেখানে যাতে সহজ ক্ষেত্র সৃষ্টি করতে পারবে এবং সুযোগ করতে পারবে এই জন্য আমি এই বিলটাকে সমর্থন করছি।

**শ্রীঅজিত রঞ্জন ঘোষ** :— মাননীয় স্পীকার স্যার, আজকে আমাদের হাউসে যে ত্রিপুরার এগ্রিকালচারেল ক্রেডিট অপারেসনস্ বিল এসেছে আমি সেই বিলকে সমর্থন করছি। এই বিলের উদ্দেশ্য এবং এই বিল সম্পর্কে আমাদের মাননীয় সদস্য ঝুনু বাবু বিশ্লেষণ করেছেন কাজেই আমি আর বিস্তৃতভাবে আলোচনায় যাচ্ছি না। তবে একটা পয়েন্ট সম্পর্কে আমি এখানে বলছি যে—এই বিলে কৃষকেরা যাতে সহজে ঋণ পেতে পারে সেজন্য ডিকলারেশান দেওয়ার ব্যবস্থা রাখা হয়েছে। কিন্তু আমি দেখছি যে সেকশান সিক্সে আছে ডিকলারেশানটা একটা ফর্মের আকারে দিতে হবে এবং তার জন্য যে সিডিউল আছে সেখানে সেই ডিকলারেশানটা একজন ভিলেজ অফিসারের কাছে পাঠাতে হবে। কিন্তু সেই ভিলেজ অফিসারটি কে আমি সেটা বুঝলাম না। কারণ ত্রিপুরাতে কোন ভিলেজ অফিসারের কোন ডেফিনেশান নেই। তবে আমার মনে হচ্ছে ভিলেজ অফিসার বলতে তহশীলদারকে বুঝান হচ্ছে। যদি তহশীলদারকে সেই সার্টিফিকেট দিতে হয় তাহলে সরকারের এই দিকে দৃষ্টি রাখা উচিত। কারণ তারা অনেক সময় এইসব কাজের জন্য কৃষকদের হয়রানী করে সেটা যাতে না হয় সেজন্য সরকার যেন বিশেষ দৃষ্টি রাখেন নইলে যে উদ্দেশ্যে এটা করা হয়েছে যে কৃষকদের তাড়াতাড়ি ঋণ পাইয়ে দেওয়া সেটা ডিলেড হবে এবং অনেক সময় গরীব কৃষকেরা আর্থিক ক্ষতিগ্রস্থ হবে। এই বলে আমি বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার** :— অনারেবল রেভিনিউ মিনিষ্টার।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিলটির উপর মাননীয় তড়িত মোহন দাশগুপ্ত মহাশয় বিস্তৃত আলোচনা করেছেন এবং বিরোধী দলের মাননীয় সদস্যরা যে আশংকা প্রকাশ করেছেন সেটাও তিনি যথেষ্ট যুক্তি দিয়ে বুঝিয়ে দিয়েছেন যে এই ধরনের কোন আশংকার কারণ থাকতে পারে না। কারণ মাননীয় সদস্য সুধন্বা দেববর্মা এমন কথা বলেছেন যে এর দ্বারা উপজাতীয় কৃষকেরা আবার নোমাডিকস হয়ে যাবে। কিন্তু যেখানে উপজাতি কৃষিজীবিদের সুবিধা দেওয়ার জন্য এই বিল আনা হয়েছে সেখানে মাননীয় সদস্য এই জাতীয় কল্পনা কি করে করলেন সেটা আমি বুঝতে পারছি না। অবশ্য বুঝতে যে পারছি না

এই কথা বলা একেবারে ঠিক নয় কিছুটা বুঝতে পারছি। কারণ এই বিল সম্পর্কে তাঁর কিছু মিস-কনসেপশান হয়েছে এবং সেটাই তাঁর এমেণ্ডমেন্ট প্রতিফলিত হয়েছে এবং তাতেই আমার মনে হয় এই বিল সম্পর্কে তার ধারণা খুব একটা স্পষ্ট হয় নি। উপজাতির জমি সেল করা সম্পর্কে ব্যাংক যে সেল করতে পারবেন--কিভাবে পারবেন বা পারবেন না সেই সম্পর্কে তার ধারণা স্পষ্ট নয় যে জন্য এই সব সংশোধন এনেছেন এবং এই সমস্ত অমূলক আশংকা প্রকাশ করেছেন। উপজাতির জমি কোন ব্যাংকই সরাসরি ট্রান্সফার করতে পারবেন না। এটা পরিষ্কার বলা আছে—Tripura Land Revenue & Land Reforms Act (Second Amendment), 1970-এ সেখানে ১৮৭ (১) ধারার প্রোভাইসোতে আছে। সুতরাং যদি কোন উপজাতি তার ঋণের টাকা পরিশোধ করতে না পারে সেজন্য ব্যাংক তার জমি নিয়ে সঙ্গে সঙ্গে যাকে খুশী তার কাছেই বিক্রি করে দিতে পারবে তানয়। ব্যাংক তার জমি নিয়ে নেবে ঠিকই কিন্তু সেই ব্যাংকের তার জমি বিক্রী করার জন্য কালেক্টরের পার্মিশান নিতে হবে অর্থাৎ এই সম্পর্কে একটা ট্রাইবেল এডভাইজারী বোর্ড করা হয়েছে সেই বোর্ডের পার্মিশান নিয়ে তারপর সেই জমি বিক্রী করতে পারবে। সুতরাং যে এমেণ্ডমেন্ট তিনি এনেছেন তার কোন যুক্তি থাকতে পারে না। তাছাড়া এই এক্টের ধারাগুলিও তিনি ঠিক ঠিক ভাবে বুঝতে পারেন নি বলেই তিনি এই আশংকা প্রকাশ করেছেন। তিনি বলেছেন যে এই ট্রাইবেলের জমি যাতে হস্তান্তর না করতে পারে এই কথাটা এই বিলে থাকা উচিত ছিল। এবং যে কথাটা এগ্রিকালচারেল ক্রেডিট অপারেশন বিলে সেটা তাতে পরিষ্কার বলা আছে। সেকশান ১৪২ সাব সেকশান ৪ এ আছে "A sale by a bank of land or interest therein in terms of this section shall be subject to any provisions of any law in force which may place restriction on purchase of land by non-agriculturists or ceiling for acquisition land or by a person not belonging to a particular tribe or scheduled caste or fragmentation of land".

সুতরাং ব্যাংক কর্তৃক ট্রাইবেলদের জমি সেল করা সম্পর্কে এই প্রভিশান দ্বারাই ট্রাইবেলদের স্বার্থ পুরোপুরি রক্ষা করা হয়েছে। সুতরাং মাননীয় সদস্য যে আশংকা প্রকাশ করেছেন অথবা যে কথা বলেছেন সেটা আইনের ধারাগুলি ঠিক না বুঝেই বলেছেন। আর সিভিল কোর্টের রিড্রেস পাওয়ার ব্যাপারে যে কথা বলেছেন এটা সত্য যে যদি ঋণের টাকাটা কৃষকদের কাছ থেকে রিকভারী করতে হয় তাহলে ইজি প্রসেসেই করতে হবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। এটা গভর্ণমেন্টের পলিসি এবং এটা করা হয়েছে কৃষকদের পুনঃ ঋণ পাওয়ার সুযোগ করার জন্যই সহজে ঋণ দেওয়ার ব্যবস্থা করতে হলে, আদায়ের পথটাও সহজ করতে হবে। সুতরাং সেই ক্ষেত্রে যদি কোর্টে যেতে হয় তবে সেইটা অত্যন্ত টাইম কনজুমিং হবে, সেইটা ভাল হবে না, সেইজন্যই এই সহজ ব্যবস্থা করা হয়েছে। যাতে টাকাটা তাড়াতাড়ি আদায় করা যায়। আর টাকা আদায় করতে কোর্টে গেলে টাকা আদায় করতে বিলম্ব হতে পারে যার ফলে টাকাটা আদায় না হওয়ারই সম্ভাবনা বেশী হয়ে দাঁড়ায়। সেইজন্য এই যে প্রসিডিউরটা অর্থাৎ প্রেসক্রাইবড অথরিটির যে ক্ষমতা সেইটা থাকা উচিত বলে আমি মনে করি। কাজেই এই সংশোধনীটা আমি সমর্থন করতে পারছি না এবং আমি যে ভাবে বিলটি হাউসে মোভ করেছি আশা করি হাউস সেইটা সমর্থন করবেন।

**Mr. Speaker** :— Discussion on the clauses and the Amendments relating thereto is over. I am putting the amendments to vote. The question before the House is the amendment move by Shri Sudhanwa Deb Barma on clause 13—"that add the following at the end of the sub-section 2 of section 13—provided that such order passed by the prescribed authority in terms of sub-section 1, shall not be deemed to be a decree of a civil Court and shall not be executed before the expiry of sixty days from the day of passing such order and during which period nothing in these section shall debar a person against whose interest such order is passed by the prescribed authority in pursuance of sub-section 1 from seeding redress to a civil court against such order passed by the prescribed authority : Provided further that land belonging to a scheduled Tribe transfered to a Bank by way of mortgage shall not be transfered by such Bank to a person who is not a member of scheduled Tribe.

( The amendment was then put to voice vote and lost ).

**Mr. Speaker** :— Now the question before the House is the amendment moved by Shri Sudhanwa Deb Barma on clause 14—"insert the following provision after subsection 2 of section 14-provided that no immovable property belonging to a scheduled Tribe which has been charged or mortgage to a Bank by a Tribal in respect of any financial assistance availed of by him shall be disposed off in favour of any member other than an Agriculturist belonging to a scheduled Tribe or the State Government who shall not alienate such a property to a member belonging to non scheduled Tribe.

( Then the amendment was put to voice vote and lost ).

**Mr. Speaker** :— All the amendments are lost. Now I am putting the clauses to vote. Cl. 2 to cl. 30 do stand part of the Bill.

Then it was put to voice vote and carried.

**Mr. Speaker** :— The schedule do stand part of the Bill.
Then it was put to voice vote and carried.

**Mr. Speaker** :— Cl. 1 do stand part of the bill.
Then it was put to voice vote and carried.

**Mr. Speaker** :— The title do stand part of the bill.
Then it was put to voice vote and carried.

**Mr. Speaker** :— Now I would request the Minister in charge of the Revenue Deptt. to move his next motion for passing of the bill.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker Sir, I beg to move that the Tripura Agricultural Credit Operations Bill 1976, Tripura Bill No. 6 of 1976 as settled in the Assembly be passed.

**Mr. Speaker** :— Now, the question before the House is the motion moved by the Revenue Minister—that the Tripura Agricultural Credit Operations Bill, 1976, Tripura Bill No. 6 of 1976 as settled in the Assembly be passed.

( Then the bill was put to voice vote and passed. )

**Mr. Speaker** :— The House stands adjourned till 11 A. M. of Thursday the 18th March, 1976.

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS

## OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House (Ujjwayanta Palace) Agartala on Thursday, the 18th March, 1976 at 11-00 A. M.

### PRESENT

Mr. Speaker (The Hon'ble M. L. Bhowmik) in the Chair, Chief Minister, 6 Ministers, 2 State Ministers, the Deputy Ministers, the Deputy Speaker, 30 Members.

### STARRED QUESTIONS.

**Mr. Speaker** :—Today in the list of business are the following questions to be answered by the Members concerned. Now I would cal on Shri Anantahari Jamatia.

**Shri AnantahariJamatia** :— Starred Question No. 27.

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :— নাম্বার ২৭ স্যার,

প্রশ্ন

১) মাননীয় সরকার জানাইবেন কি যে, গত ১৯৭৩ইং হইতে ১৯৭৫ইং পর্য্যন্ত তিন বৎসরে ত্রিপুরার বাহির থেকে সরকার কি পরিমাণ ধান, চাউল, গম ও চিনি ক্রয় করেছেন, এবং

২) ন্যায্য মূল্যের দোকান মারফৎ মাসিক গড়ে যথাক্রমে কত পরিমাণ সরবরাহ করা হইয়াছিল ?

উত্তর

১) চাল হচ্ছে ৭৩ হাজার ৬৯ মে. টন, গম হচ্ছে ৫৫ হাজার ৪৩৫ মে. টন, চিনি ৬,২৭৯.৪ মে. টন। কোন ধান বাহির হইতে খরিদ করা হয় নাই।

২) গড় মাসিক চাল ডাল হচ্ছে—২ হাজার ২৬২.৮৩ মে. টন। গম হচ্ছে ১ হাজার ২৪১.৮৩ মে. টন এবং চিনি হচ্ছে ৪৬৫.০০ মে. টন।

**শ্রীসুধন্য দেববর্ম্মা** :— সাপ্লিমেন্টারী স্যার, এই যে তিন বছরের মোট পরিমাণটা তো দেওয়া হইল। সেটা প্রত্যেক বছর মানে এই যে, বছর বছর ক্রমান্বয়ে তিন বছরে আনা হয়। এই আনার পরিমাণ কি বৃদ্ধি পেয়েছে, না কমের দিকে ?

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত :—** ইমপোর্টটা, আমি ফিগারটা পড়লেই বুঝতে পারবেন। আমি ফিগারটা বলছি। ১৯৭৩ইং সনে রাইস এসেছিল ৪০ হাজার ৪৭ মে: টন। গম ২০ হাজার ৫০০ মে: টন। ১৯৭৪-এ রাইস হচ্ছে ৮ হাজার ৯৬০ মে: টন এবং গম হচ্ছে ১৩ হাজার ৮২৭ মে: টন। ১৯৭৫-এ রাইস হচ্ছে ২৪ হাজার ৬২ মে: টন এবং গম হচ্ছে ২১ হাজার ৪৮ মে: টন।

শ্রীসুধন্ব দেববর্মা :— মাননীয় মন্ত্রী মহোদয় এইখানে বলেছেন যে, প্রথমে বেশী আনা হয়েছিল। তারপরে কম আনা হয়েছে। এই যে বেশী আনা হলো তার মানে কি এই নয় যে ত্রিপুরাতে উৎপাদন বৃদ্ধি পাওয়াতেই কম আনা হয়েছে ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :—** কনজাম্পশানটা দেখলে বোঝা যাবে। ইয়ারলি কনজাম্পশান হচ্ছে ১৯৭৩ ইং সনে রাইস ৩৬ হাজার ১৭০ মে: টন, এবং গম হচ্ছে ১৫ হাজার ২৭০ মে: টন। তার মানে টোটাল হচ্ছে ৫১ হাজার ৪৪০ মে: টন। ১৯৭৪ সনে হচ্ছে রাইস— ২৪ হাজার ৪০৪ মে: টন। এবং গম হচ্ছে ৭ হাজার ৪৬১৫ মে: টন। মোট হচ্ছে ৩১ হাজার ৮১৯ মেঃ টন। আর ১৭৫ এ হচ্ছে রাইস—২৮ হাজার ৮৮ মে: টন এবং গম হচ্ছে ২২ হাজার ২১ মে: টন। তার মানে টোটেল হচ্ছে ৫০হাজার ১০৯ মে:টন। কাজেই এই তিনটা ফিগার থেকে বুঝা যাবে ১৯৭৪ সালে অনেক কম বিলি হয়েছে। মাত্র ৩১ হাজার। কিন্তু ১৯৭৩-এ ৫১ হাজার ৪৪০ মে: টন। আর ১৯৭৫এ ৫০ হাজার ১০৯ মে: টন।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :—** যে পরিমাণ খাদ্যশস্য বাহির থেকে আনা হয়েছে তার জন্য খরিদ, আনয়ন এবং পরিবহনের জন্য সর্বমোট কত খরচ পরেছে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত :—** আই ডিমাণ্ড নোটিশ।

**মিঃ স্পীকার :—** শ্রীযতীন্দ্র কুমার মজুমদার। ব্র্যাকেটেড শ্রীঅনন্তহরি জমাতিয়া।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :—** ষ্টার্ড কোয়েশ্চান নং ২৮।

**শ্রীশৈলেশ চন্দ্র সোম :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ষ্টার্ড কোয়েশ্চান নং ২৮।

প্রশ্ন

১) গোপন ভোট প্রথায় পঞ্চায়েৎ নির্ব্বাচন করার ব্যবস্থা কবে পর্য্যন্ত করা হবে ?

উত্তর

১) গোপন ভোট প্রথায় পঞ্চায়েৎ নির্বাচন কার্য্যকরী ব্যবস্থা অবলম্বন করার বিষয়টি মন্ত্রী পরিষদ-এর বিবেচনাধীন আছে। মন্ত্রী পরিষদের সিদ্ধান্ত গৃহীত হইলে পরে এই গোপন ভোট প্রথায় নির্ব্বাচন অনুষ্ঠিত হইবে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :—** মাননীয় মন্ত্রী মহোদয় কি সময়টা নির্দিষ্ট করে দিতে পারবেন ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কোন নির্দিষ্ট সময় দিতে পারবো না। সেটা আমার পক্ষে সম্ভব নয়। কারণ আমি আগেই বলেছি যে, মন্ত্রী পরিষদ সিদ্ধান্ত নেবার পরে জানানো হবে কবে নিতে পারা যাবে।

**শ্রীসুধন্য দেববর্মা** :— মাননীয় স্পীকার স্যার, তিনি তারিখ বলতে পারছেন না। কিন্তু ভবিষ্যতে করবেন। আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় মন্ত্রী মহোদয়কে এই যে গোপন ভোট প্রথায় পঞ্চায়েৎ নির্বাচন হবে এটা আমরা হাউসে অনেক আগেই বলেছিলাম। সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় তখন বলেছিলেন যে কি করবেন তা জানাবেন। কিন্তু এত দেরী হলো কেন ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরা বিধান সভায় এটা উঠেছিল যে গোপন ভোট প্রথায় পঞ্চায়েৎ নির্বাচন করার জন্য। এবং সে জন্য কার্য্যকরী ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। কিন্তু এখানে প্রশ্নটা ছিল যে কবে গোপন ভোট প্রথায় নির্বাচন করা হবে। কোন সঠিক তারিখ জানতে চাওয়া হয় নি। প্রশ্নের উত্তরে আমি আগেই বলেছি যে এটা মন্ত্রী পরিষদের বিবেচনাধীন আছে। সিদ্ধান্ত নিলে পরে জানানো হবে।

**শ্রীবুলু কুকী** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী কি বলবেন অনেকগুলি পঞ্চায়েৎ আছে যেগুলির মেয়াদ শেষ হয়ে গেছে। অথচ তাদের এখনও নির্বাচন হয় নি। এই নির্বাচন না হওয়ার কারণ কি গোপন ভোট প্রথায় নির্বাচন হবে বলেই নেওয়া হয় নি ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— হ্যাঁ, গোপন ভোট প্রথার জন্যই নেওয়া হয় নি।

**শ্রীবুলু কুকী** :— মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে অনেকগুলি পঞ্চায়েৎ আছে যেগুলির আগামী ১৯৭৭ সালের জানুয়ারী মাসে শেষ হওয়ার কথা। অধিকাংশ পঞ্চায়েতেই ঐ সময় নুতন করে নির্বাচন হবে। তখন কি ঐ গোপন প্রথায় নির্বাচন হবে ?

**শ্রীশৈলেশ চন্দ্র সোম** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নের জবাবে আমি পূর্বেই বলেছি নির্দিষ্ট তারিখ বলা আমার পক্ষে সম্ভব নয়, যেহেতু বিষয়টি মন্ত্রী পরিষদের বিবেচনাধীন আছে।

**মিঃ স্পীকার** :—শ্রীসুশীল রঞ্জন সাহা।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— কোয়েশ্চান নাম্বার ৩৫ স্যার;

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :— কোয়েশ্চান নম্বার ৩৫ স্যার।

প্রশ্ন

১) ১৯৭৫ ইং সনে কি পরিমাণ সিমেন্ট ও টিন জনসাধারণের জন্য সরবরাহ করা হইয়াছে ( তাহার মহকুমা ভিত্তিক হিসাব )

উত্তর

সিমেন্ট

সদর—৬৬০৫৪ ব্যাগ।

সোনামুড়া—৩২৩৮ ব্যাগ।

কমলপুর—১৪৯২ ব্যাগ।

বিলোনীয়া—৫১৯০ ব্যাগ।

সাবরুম—১৭১২ ব্যাগ।

খোয়াই—৯৫৭ ব্যাগ।

কৈলাশহর—৭৭৫৬ ব্যাগ।

অমরপুর—১৩২১ ব্যাগ।

উদয়পুর—৮১০৫ ব্যাগ।

ধর্ম্মনগর—২৬,৩১৪ ব্যাগ।

টিন

সদর—৫১০ বাণ্ডিল।

সোনামুড়া—৩৪ বাণ্ডিল।

কৈলাশহর—১১৫ বাণ্ডিল।

অমরপুর –৮৬ বাণ্ডিল।

উদয়পুর—২৭ বাণ্ডিল।

খোয়াই—১৫০ বাণ্ডিল।

ধর্মনগর—১৩৫ বাণ্ডিল।

কমলপুর—১১৯ বাণ্ডিল

বিলোনিয়া—৭৭ বাণ্ডিল।

সাবরুম—৭৫ বাণ্ডিল।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় যে হিসেব দিলেন, এটা থেকে কি পরিষ্কার মনে হয় না যে সিমেন্ট এবং টিন বিভিন্ন মহকুমায় দেওয়ার ব্যাপারে কোন রকম নীতি অনুসরণ করা হয় না, এটা সত্যি কি না ?

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত** :— সিমেন্টের ব্যাপারে ডীলার নিযুক্ত করা আছে। ডীলাররা সিমেন্টগুলো সাধারণতঃ এনে থাকে। যদিও তার আগে সরবরাহটা আমরা সরকার থেকে নিয়ন্ত্রন করতাম, যখন সিমেন্ট এসে পৌঁছায়, তার সরবরাহটা সরকার নিয়ন্ত্রন করে থাকেন। বিভিন্ন জায়গায় ডীলার যা আনেন, সরকার সেটাকে নিয়ন্ত্রন করেন এবং সেই ক্ষেত্রে কোন কোন জায়গায় সদর থেকে ও দেওয়া হয়ে থাকে তাদের মোটামুটি ডিম্যাণ্ড অনুযায়ী।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই ডিষ্ট্রিবিউশান হচ্ছে, তার ভিত্তিটা কি ?

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :— বর্তমানে সিমেন্টের উপর কোন নিয়ন্ত্রন নেই। ১লা জানুয়ারী থেকে—২রা জানুয়ারীতে একটা আদেশ দিয়ে পুরোপুরি তুলে দেওয়া হয়েছে। আগে ছিল সিমেন্ট এসে পৌঁছুলে পর সরকার থেকে পারমিট সরবরাহ করা হত, এখন যেহেতু সিমেন্ট পাওয়ার সম্ভাবনা বেড়ে গেছে, এখন আর কোন পারমিটের বন্দোবস্ত নেই। কোম্পানী থেকে ডীলার নিযুক্ত আছে, সেখান থেকে তারা মাল আনবেন এবং বিভিন্ন জায়গায় বিক্রি করতে পারবেন।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি খোলা বাজারে এমনিতে যে টিন বিক্রী হয়, স্মল স্কেল ইণ্ডাষ্ট্রীজ বা ফুড ডিপার্টমেন্ট থেকে যে টিন সাপ্লাই দেওয়া হয়, তার মধ্যে দরের তারতম্য হচ্ছে ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :—** হাঁ।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে পাবলিক যাতে কম মূল্যে—আমরা দেখছি তাঁর উত্তরে যে বিভিন্ন মহকুমায় টিনের পরিমাণ এত কম পরিমাণ দেওয়া হয়, এটা কি টিনের অভাব না পাবলিকের চাহিদা কম, কোন্‌টা আমরা ঠিক বুঝতে পারছি না।

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত :—** ত্রিপুরা রাজ্যে টিন খোলা বাজারে বিক্রি হয়। টিনের উপর কোন নিয়ন্ত্রন নেই। তবে আগে ছিল টিন এসে পৌঁছুলে তাতে কোন রকম কারচুপি না হয়, সেইজন্য সরকারের তরফ থেকে তখন বিলির ব্যবস্থাটার জন্য একটা পারমিট আগে দেওয়া হত। এখন ব্যবসায়ীরা—যারা যারা ডীলার তারাই এনে থাকেন।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী :—** মাননীয় মন্ত্রী মহোদয়, জানাইবেন কি সরকারী নিয়ন্ত্রন উঠে যাওয়ার পর বেসরকারীভাবে যদি জনসাধারণের কাছে সাপ্লাই যথাযথ ভাবে না আসে, সরকার-এর কি দায়িত্ব আছে এটার উপর ?

**শ্রীতড়িতমোহান দাসগুপ্ত :—** আগে জিনিষটা কম ছিল, সেইজন্য ওটা সরকার থেকে নিয়ন্ত্রণ করা হত, যার যার সাবডিভিশানের মাধ্যমে, কোন কোন ক্ষেত্রে সাবডিভিশন্যাল এ্যাডভাইসারী কমিটি আছে, তাদের কাছে যাদের প্রয়োজন, কোন কোন সময় নির্ধারিত করে দেওয়া হত। এখন বর্তমানে বাজারে যথেষ্ট থাকায়, এর উপর কোন নিয়ন্ত্রন নেই।

**শ্রীরাধারমণ নাথ :—** মাননীয় মন্ত্রী মহোদয় যে বললেন তাতে দেখা যাচ্ছে—বর্তমানে ধর্ম্মনগরে—বিগত দুই বছর ডীলাররা সিমেন্ট আনলে পর সরকার নাকি রেট নির্ধারণ করে দেন। কিন্তু সেই রেট নির্ধারণ করতে তিন, চার মাস বা তারও বেশী সময় লাগে, যার ফলে ডিলাররা সিমেন্ট বিক্রয় করতে পারে না, ফলে গোদামে বেশী দিন থাকার ফলে সিমেন্ট নষ্ট হয়ে যায় বা দীর্ঘদিন টাকাটা ব্লক হয়ে থাকে। আমি ১৬/২০ দিন আগের কথা বলছি, ধর্মনগরে আর কোন ডিলার বা এজেন্ট তারা সিমেন্ট আনবেনা ঠিক করেছে। যার এলে কোম্পানি থেকে তাদের কাছে চিঠি দেওয়া সত্বেও তারা জানিয়ে দিয়েছে যে সরকার যে দর নিধারণ করে দিচ্ছেন, তাতে আমাদের ব্যবসা হয় না। কাজেই তারা আনবেন না তাছাড়া সিমেন্ট গোদাম পর্যন্ত নেওয়ার জন্য, হ্যাণ্ডলিং'এর জন্য লোডিং—আনলোডিং'এর জন্য কোন চিন্তা এর মধ্যে নেই যার ফলে তাদের মোটেই লাভ হচ্ছে না এবং সিমেন্ট তারা আনা বন্ধ করে দিয়েছে। ধর্ম্মনগরে মোটেই সিমেন্ট যাচ্ছে না।

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত :—** মাননীয় স্পীকার, মহোদয়, তিনি যে বিষয়ে বলেছেন, সিমেন্টের মূল্য সরকার থেকে নিয়ন্ত্রন করা হয় সেটা ঠিক নয়, আগে করা হত, আগে প্রিন্সিপল ছিল, তাতে প্রথমে ত্রিপুরার ক্ষেত্রে পার টিন তারা কত পাবে তার পরিমাণ ৪০ থেকে ৪৫ টাকা ছিল, কাজেই সেটা সরকার থেকে ঠিক করে দিতেন তাদের ন্যায্য কতটা ব্যয় হচ্ছে, তার উপর ভিত্তি করে। সেটার জন্য যত তাড়াতাড়ি সম্ভব—আমরা যা ধারণা আগেও তাই হয়েছে, যদি কোন ক্ষেত্রে ব্যবসায়ীদের আপত্তি থাকে, আবায় হয়তো তারা কোয়েরী করেছে বা তার জন্য

এ্যাপ্লাই করেছে, সেইসব কারণেই হয়তো দেরী হতে পারে। বর্তমানে যা হচ্ছে, আমার ভুল হতে পারে—অক্টোবর বা আগষ্ট মাস থেকে ভারত সরকার সিদ্ধান্ত নিয়েছেন বিশেষ করে ইমারজেন্সী হবার পর যে একেক রাজ্যে একেক রকম দর যে দেওয়া হত, এখন সারা ভারতবর্ষে কোন ক্ষেত্রেই ২০ টাকার বেশী হ্যাণ্ডিলং চার্জ দেওয়া হবে না। কাজেই মূল্যটা এর ভিতর সিদ্ধান্ত রাখতে হবে যদি না বিশেষ ক্ষেত্রে রেলওয়ে থেকে তার দূরত্ব বেশী না হয়। যদি দূর হয়, তাহলে তখন তার এ্যাকচুয়েল দাম যেটা সেটা দেওয়া হয়। কাজেই তার উপর মূল্যমান নিরূপিত হচ্ছে। এখন এটা জনসাধারণের সুবিধার জন্য সরকার বেধে দিয়েছেন।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয়ের জবাব থেকে স্পষ্ট জানতে পারলাম যে সিমেন্টের মূল্যটা সরকার ঠিক করে দেন। মাল এসে পৌঁছার পর ২/৩ মাস পড়ে থাকে, সেই ক্ষেত্রে মূল্য নির্ধারণ না করার কি কারণ থাকতে পারে?

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত** :— এখন আর এই সমস্যা নেই।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :— ধর্মনগর সম্পর্কে মাননীয় সদস্য যেকথা বলেছেন, আমিও সেটাই কমলপুর সম্পর্কে বলছি. ডীলাররা মাল আনছেন কিন্তু দর নির্ধারণ করে না দেওয়ার ফলে ডীলাররা মাল আনতে চাইছেন না।

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত** :— সরকার যে রেট ফিক্স করে দিচ্ছেন সেটার দ্বারা তারা হয়তো সেটিসফায়েড হতে পারছেন না ফলে তারা অপেক্ষা করছেন।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— বর্তমানে যে খোলা বাজারে টিন বিক্রী হচ্ছে, তার মূল্য নিয়ন্ত্রনে সরকারের কোন হাত আছে কি না ?

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত** :— টিনের মূল্য নিয়ন্ত্রনে সরকারের কোন হাত নেই।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— মাননীয় স্পীকার স্যার, এই যে টিন বিক্রী হচ্ছে, কিসের উপর ভিত্তি করে দিচ্ছেন ? বর্তমানে মার্কেট রেট কি এবং কোম্পানীর রেট কত, মাল আনা নেওয়ায় কি খরচ হয় মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ;

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত** :— সরকার অন্যান্য জিনিষের ক্ষেত্রে যেমন নাকি দেখেন যাতে একজরবিটেন্ট প্রফিট তারা করছে কিনা, সেগুলো কখনও কখনও অভিযোগ পেলে পরে বিশেষ করে ইমারজেন্সীর পর সেগুলিকে সরকার থেকে চেক করা হচ্ছে।

**শ্রীনরেশ চন্দ্র রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় যে বলেছেন যে ডীলাররা সেটিসফায়েড না হওয়ার দরুণ তারা মাল আটকে রাখছে, মাল ছাড়ছে না, স্যাটিসফায়েড করার জন্য কি ষ্টেপ সরকার নিয়েছে ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—কেন্দ্রীয় সরকার নির্দেশ দিয়েছেন যে এই প্রফিটের পরিমাণ ২০ টাকায় নির্দিষ্ট থাকতে হবে, সেইজন্য তাদের মূল্য সেইভাবে বেধে দেওয়া হয়েছে। তাদের আপত্তি হচ্ছে যে এর দ্বারা তাদের পোষাচ্ছে না, তার জন্য, রেটটা বাড়িয়ে দেওয়ার জন্য তারা আবেদন করেছেন বলে আমি জানি যদিও আমার কাছে আসেনি, তবে আমি শুনেছি তারা সরকারের কাছে আবেদন করেছে। এটা তারা লাভ বাড়াবার জন্য আটকে রেখেছে, তারা এপীল করেছে, কাজেই এটা সরকারের দায়িত্ব নয়।

**শ্রীবুলু কুকী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি আগে সিমেন্ট এবং টিন সরকারের নিয়ন্ত্রিত রেটে বিক্রী হত, এখন যেহেতু তার উপর সরকারের নিয়ন্ত্রন নেই, সেজন্য আগে যে রেটে বিক্রী হত, তার চেয়ে কত বেশী রেটে ঐগুলি এখন বিক্রী হচ্ছে ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—সরকার এক একটা আইটেম আসার পর, সরকারের কাছে পাঠান হয়। সিমেন্টের মূল্যটা নিরুপণ করে দেন সরকার, টিনের বেলায় নিরুপণের ব্যবস্থা নেই। সিমেন্টের দাম আগের চেয়ে অনেক কমে গেছে। এই কমে যাওয়ার একটা কারণ হচ্ছে সরকার বিশেষভাবে রেলওয়ে হেড থেকে মোটর "ক্যারী করে আগরতলা বা উদয়পুর হেড কোয়ার্টারে পর্য্যন্ত যেগুলো আনা হচ্ছে, সেগুলির উপর সাবসিডি দেওয়া হয়, ক্যারিং কষ্টের একটা পোরশান সরকার থেকে সাবসিডি দেওয়া হয়. ধর্মনগরের বেলায় অবশ্য এই সাবসিডি দেওয়া হচ্ছে না। তিনটা ডিষ্ট্রিক্ট হেড কোয়ার্টার পর্য্যন্ত ক্যারী করার জন্য সাবসিডি দেওয়ার বিধান আছে। ধর্মনগরে যেহেতু রেল ষ্টেশান আছে, সাবসিডি দেওয়ার প্রশ্ন উঠে না।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে তিনি সেটিসফায়েড আছেন যে রেট ঠিক করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ধর্ম্মনগরে কত দর নির্দ্ধারণ করা হয়েছে, রেটটা ঠিক আছে কিনা ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—রেট আমার কাছে নেই। প্রত্যেকটা অ্যালটমেণ্ট যখন আসে তখন তার দাম নির্দ্ধারণ করা হয়। কারণ সরকার কোন কোন ক্ষেত্রে দাম কমাবার চেষ্টা করছেন এবং সেজন্য অ্যালটমেন্ট যখন আসে তার উপর তারা যে ইনভয়েস দেন তার উপর দাম নির্দ্ধারণ করা হয়।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—ইহা কি সত্য যে, যে রেটের পারমিট দেওয়া হয়েছিল সেই রেট থেকে পরবর্তী সময়ে সেই রেট থেকে সিমেনটের দাম কমিয়ে দেওয়া হয়েছিল এবং যার ফলে গণ্ডগোল সৃষ্টি হয়েছে এবং যে রেটটা ফিকসেশান হয়েছে যে ডিলাররা স্যাটিসফা য়েড হন নি যে তাদের সেই টাকা ফেরত দিতে হবে। মানে পরবর্তী সময়ে আগে বলা হয়েছে যে আগে বেশী দেওয়া হয়েছে রেট, এটা কি সত্যি ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :—এই ধরণের ঘটনাও ঘটেছে। মেমোরী থেকে আমি বলছি. আই বেগ ইওর ইণ্ডালজেনস, আই অ্যাম সাবজেকট টু কারেকশান। দাম বিভিন্ন আইটেমের, আইটেম বাই আইটেম হচ্ছে এবং এর আগে যেমন বলেছেন, কাজেই রেট কোন কোন ক্ষেত্রে, একটা কেস আছে, আমার মনে আছে, সেটা হচ্ছে যে সেন্ট্রাল গভর্ণমেন্টের একটা ডিউটি নিয়ে ডিসপুট ছিল। তখন সিমেন্ট আটকে থাকবে, সেজন্য এটা বলা হয়েছিল যে তোমরা এই প্রাইস নিয়ে এখন বিক্রি করতে পার। যদি ভারত সরকার এটা দিয়ে দেন ট্যাক্সটা, যদি মাপ করে দেন তাহলে সেই টাকা তুমি পার্টিকে ফিরিয়ে দেবে। সেইভাবে একটা অ্যালটমেন্টে এইরকম করা হয়েছে এবং সেই ক্ষেত্রে তাদেরকে ফিরিয়ে দিতে বলা হয়েছে। এটা থেকে প্রমান হল যে আমরা তাড়াতাড়ি সিমেনটটা ডিসপোজ করতে চাইনা।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—ইজি ডেলিভারীর সুযোগ জনসাধারণকে দেওয়ার উদ্দেশ্যে সাবডিভিশনে ডিলার নিযুক্ত করা হবে কিনা এবং যদি নিযুক্ত করা হয় তাহলে কিসের ভিত্তিতে সেটা করা হবে আর যদি না করা হয় তাহলে তার কারণ কি ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :**—ডিলারটা কোম্পানী নিযুক্ত করেন। সরকার নিযুক্ত করেন না। হয়ত সরকারের কাছে তারা জানতে চাইতে পারেন।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী :**—ইহা কি সত্য নয় যে বহু লোক লোন নিয়ে বাড়ী আরম্ভ করেছে ধর্ম্মনগরে কিন্তু তাদের সমস্ত কাজ এখন সিমেন্টের অভাবে বন্ধ ?

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত :**—এই অবস্থা হচ্ছে কারণ আজকে ভারত সরকার চাইছেন যে একটা নির্দিষ্ট পরিমাণের বেশী তারা তুলতে পারবেন না। এটা শুধু ত্রিপুরাতে নয়, সারা ভারতবর্ষ জুড়ে তারা তা কর:ত চাইছেন। সেই ক্ষেত্রে তার পরিমাণ টনে ২০ টাকার মধ্যে নির্দ্ধারণ করে দেওয়া হয়েছে। কাজেই আমরা ধর্ম্মনগরের ক্ষেত্রে ৩০ টাকায় তাদের দিয়েছি। কাজেই সেজন্য যদি তারা না আনেন সেটা আর একটা সমস্যা. কিন্তু সরকারের তরফ থেকে তাদের বন্ধ করে রাখা হয় নি।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী :**—যারা লোন নিয়েছেন গভর্ণমেনট থেকে তাদের বিলডিং হাফ ডান হয়ে রয়েছে যেহেতু সিমেনটটা তারা পাচ্ছেনা। এটা দূর করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় চিন্তা করবেন কি ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :**—উনারাই ষ্টেটমেনট দিলেন যে সিমেনট এসেছে। দাম সরকার থেকে কম নির্দ্ধারণ করা হয়েছে। সেই দামে পোষাচ্ছেনা বলে তারা বিক্রী করছেন না। কাকে দিয়ে সিমেনট আনানো যায় ডিলাররা ইচ্ছামত ঠিক করতে পারেন। ধর্ম্মনগর থেকে সিমেন্ট না এনে তারা যদি বিক্রী ডেলিবারেটলী তাহলে আলটিমেটলী সরকার কি করবেন সেটা সরকার চিন্তা করে দেখবেন।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় একটু আগে বলে গেছেন যে সরকার ইচ্ছা করলে ডিলার নিযুক্ত করতে পারেন। তাহলে এই যে বিলোনীয়া সাবরুমে যে সিমেন্টের অভাব সেটা দূর করার জন্য সরকার কোন ব্যবস্থা করবেন কিনা ?

**শ্রীটি, এম, দাশগুপ্ত :**—কোন ডিলার যদি মাল না আনেন তাহলে নিশ্চয়ই সরকার সেটা দেখবেন যে ত্রিপুরাতে কি করে আসে, আমি সেই কথাই বলেছি। আমি ডিলার নিযুক্তির কথা বলিনি।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :**—ডিলাররা কি খেয়াল খুশীমত সিমেন্ট আনতে পারেন না সরকারের কোন নির্দ্দেশ আছে, না পাবলিক ডিমাণ্ডের উপর নির্ভর করে তারা আনেন কিনা ?

**শ্রীটি, এম, দাশগুপ্ত :**—আগে যখন যেরকম অ্যালটমেন্ট হত সেইরকম নিয়ে আসা হত। কিন্তু এখন যথেষ্ট পরিমাণে সিমেন্ট আসছে। তবে সমস্যা যেটা বলেছেন মাননীয় সদস্য বিলোনীয়ার ক্ষেত্রে যেটা বলেছেন তার উত্তর আমাদের যা ব্যবস্থা আছে তাতে তারা কোন সাবসিডি পেতে পারেন না। তাতে ধর্ম্মনগর থেকে উদয়পুর পর্য্যন্ত ৫।৬ টাকার মত কম

লাগবে। বিলোনীয়াতে সরাসরি বুক করলে পরে ৫।৬ টাকার মত বেশী লাগবে। তার জন্য ভারত সরকার কোন সাবসিডি দেন না। ডিস্ট্রিক্ট হেডকোয়ার্টার পর্য্যন্ত সাবসিডি আছে। সেজন্য বিলোনীয়ায় মাল নিয়ে যেতে হবে উদয়পুর থেকে। এইরকম একটা কিছু করতে হবে। কারণ বিলোনীয়াতে সরাসরি বুক করলে ভারত সরকার সাবসিডি দেবেন না।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—ডিলাররা যে সিমেন্ট আনেন সেটা তাদের খেয়াল খুশীমত কোয়ানটিটিটা আনতে পারেন কিনা বা সরকারের কোনরকম নির্দ্দেশ আছে কিনা বা পাবলিক ডিমাণ্ড অনুযায়ী আনেন কিনা ? এই হচ্ছে আমার প্রশ্নটা।

**শ্রীটি, এম, দাশগুপ্ত** :—আগে জুলাই মাসের আগে পর্য্যন্ত সিমেন্টের আসাটা খুব অনিয়মিত ছিল। এমারজেন্সীর পর থেকে যথেষ্ট পরিমাণে সিমেন্ট আসতে আরম্ভ করেছে। কাজেই এখন আর অসুবিধা থাকবে না। আগে যেটা অসুবিধা ছিল সেটা দূর হয়েছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :—মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ডিস্ট্রিক্ট ওয়াইজ সাবসিডি দিচ্ছেন—ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার পর্য্যন্ত। পপুলার গভর্ণমেন্ট হিসাবে সরকার কি এটা বিবেচনা করবেন প্রতি সাব-ডিভিশান হেডকোয়াটার পর্যন্ত সাব-সিডিতে সিমেন্ট দেওয়ার জন্য ?

**শ্রী টি, এম, দাশগুপ্ত** :—আমি তো মাননীয় স্পীকার মহোদয় বলেছি যে এটা ভারত সরকারের সিদ্ধান্ত যে ডিস্ট্রিক্ট হেডকোয়ার্টার পর্যন্ত সাবসিডি দেবেন।

**শ্রীরাধারমণ নাথ** :—স্যার, যেখানে ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার নাই সেখানে কি করা হয়।

**শ্রী টি, এম দাশগুপ্ত** :—ডিস্ট্রিক্ট হেডকোয়ার্টার পযন্ত সাবসিডি দেওয়া হবে। তার পরের জায়গাটা তাদের নিজেদের খরচে নিতে হবে।

**শ্রীরাধারমন নাথ** :— মাননীয় মন্ত্রী মশাই বলেছেন যেখানে ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার আছে, সেখানে সাব-সিডি দেওয়ার বিধান আছে, কিন্তু আমি জানতে চাইছি যেখানে ডিস্ট্রিকট হেড কোয়াটার নাই, সেখানে সাব-সিডি দেওয়ার কি ব্যবস্থা আছে ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :— কথাটা খুবই পরিষ্কার, সেটা হচ্ছে ডিস্ট্রিকট হেড কোয়ার্টার পর্য্যন্ত সাব-সিডি পাবে। যেমন ধরুন মালটা উদয়পুর পর্য্যন্ত বুকড হবে এবং সেখান পর্য্যন্ত সাব-সিডি পাবে। কিন্তু সেখান থেকে যে যার অঞ্চলে নিয়ে যাবে এবং তার জন্য যে কেয়ারিং খরচ হবে, তার জন্য কোন সাব-সিডি দেওয়া হবে না।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :— মাননীয় মন্ত্রী মশাই আমার ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারটা কোথায় বলতে পারেন কি ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** :— এটা তো আপনারই ভালভাবে জানা আছে, আবার আমায় কেন জিজ্ঞাসা করছেন ?

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :— স্যার, একজন মন্ত্রী আমার হেড কোয়াটার কোথায় বলতে পারেন না, এটা কখনও হতে পারে না ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :—** স্যার, আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীবুলু কুকী :—** মাননীয় মন্ত্রী মশাই আপনি বলেছেন ধর্মনগরে যে সিমেন্টের ডিলার আছে, তাকে গভর্ণমেন্ট থেকে যে রেট দেওয়া হয়েছে, সেই রেটে সে সিমেন্ট ছাড়ছেন না, যার ফলে ধর্মনগরের লোকেরা সিমেন্ট পাচ্ছেন না। কাজেই এটা কি সমাজ বিরোধী কাজ নয়? এবং যদি তাই হয়, তাহলে সেই সমাজ বিরোধী কাজের জন্য তাকে কেন মিসায় এরেষ্ট করা হচ্ছে না।

**মিঃ স্পীকার :—** অনারেবাল মেম্বার, দীস ইজ নট বি এ কোয়েশ্চান।

**ডাঃ বিনোদ বিহারী দাস :—** মাননীয় মন্ত্রী মশাই বলেছেন ডিষ্ট্রিক্ট হেড কোয়ার্টার পর্য্যন্ত সাব-সিডি দেওয়ার বিধান আছে, ভারত সরকারের তাই আছে। এখন আমাদের ত্রিপুরা রাজ্যে যে কয়েকটি সাব-ডিভিশন আছে, সেগুলিকেও যাতে সাব-সিডি দওয়া যেতে পারে তার জন্য ত্রিপুরা সরকার কেন্দ্রীয় সরকারের সংগে কোন রকম আলোচনা করেছেন কিনা কিম্বা আলোচনা করবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা জানাবেন কি?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :—** এই সাব-সিডির ব্যাপারটা ভেরী রিসেন্টলী ওপেন করা হয়েছে এবং ভারত সরকার নিজের থেকে সিদ্ধান্ত নিয়েছেন যে তারা ডিষ্ট্রিক্ট হেড কোয়ার্টার পর্য্যন্তই সাব-সিডি দিবেন, এর বাইরে সাব-সিডি দিবেন না। কনজুইমার্স যাতে আরও কম দামে সিমেন্ট পেতে পারে, তার জন্যই এই বিশেষ সুবিধাটুকু তারা এই মাত্র দিয়েছেন। এখন সেটা কার্যকরী করলে দেখা যাবে, এতে বিভিন্ন জায়গায় যেখানে রাস্তার সুবিধা আছে যেমন ধরুন সাউথ ডিষ্ট্রিক্টের জন্য উদয়পুর পর্য্যন্ত পাওয়া যাচ্ছে এবং সদরের জন্য আগরতলা পর্য্যন্ত পাওয়া যাচ্ছে।

**ডাঃ বিনোদ বিহারী দাস :—** আমার প্রশ্ন ছিল সাব-ডিভিসনগুলিও যাতে এই সাব-সিডির সুযোগ সুবিধা পেতে পারে, তার জন্য সরকারের কোন রকম পরিকল্পনা আছে কিনা বা সরকার কেন্দ্রীয় সরকারের সংগে এই সম্পর্কে আলাপ আলোচনা করবেন কিনা?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :—** ত্রিপুরার যাতে সুবিধা হয়, তার জন্য সরকার সব সময়ে সচেষ্ট আছেন এবং এর জন্য অলরেডি লেখাও হয়েছে।

**শ্রীনরেশ চন্দ্র রায় :—** মাননীয় মন্ত্রী মশাই এখানে দুইটি কথাই স্বীকার করেছেন যেমন সিমেন্টের অভাব জনসাধারণের কাজকর্ম বন্ধ হয়ে আছে আবার সিমেন্ট নাকি প্রচুর পরিমাণে আছে। অথচ আমরা দেখছি যে দর কষাকষির জন্য কাজটা হচ্ছে না। অতএব এই দর কষাকষিটা মাননীয় মন্ত্রী মশাই ইমিডিয়েটলী বন্ধ করবেন কিনা জানতে পারি কি?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত :—** স্যার, আমি বলেছি যে সিমেন্টের বর্ত্তমানে কোন অভাব নাই।

**শ্রীসুনীল রঞ্জন সাহা :—** ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩৭

**শ্রীটি, এম, দাশগুপ্ত :—** ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩৭, স্যার,

**প্রশ্ন**

১) ১৯৭৫ ইং সনে অমরপুর মহকুমা হইতে রাইস মিলের জন্য কতটি দরখাস্ত করা হইয়াছে ?

২) তন্মধ্যে কতজন লাইসেন্‌স পাইয়াছেন ? এবং

৩) কেহ না পাইয়ে থাকিলে তাহার কারণ ?

**উত্তর**

১৯৭৫ ইং সনে ৬টি দরখাস্ত পাওয়া গিয়েছে এবং দরখাস্তগুলি বিবেচনাধীন আছে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় মন্ত্রী মশাই এই যে ৬টি দরখাস্ত বিবেচনাধীন আছে, সেগুলি কখন ডিসপোজ্যল করা হবে জানাবেন কি ?

**শ্রীটী, এম, দাশগুপ্ত** :— যত তাড়াতাড়ি সম্ভব করা হবে।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় মন্ত্রী মশাই রাইস মিলের লাইসেন্‌স দেওয়ার জন্য গভর্ণমেন্ট কোন্ বেকারদের দেওয়া হবে, না কোন্ সেকারদের দেওয়া হবে এই রকম কোন পলিসি আছে কিনা ?

**শ্রীটি, এম, দাশগুপ্ত** :— সাধারণভাবে এখন বেকারদের দেওয়ার জন্যই প্রেফারেন্‌স দেওয়া হয়।

**শ্রীসুধণ্ব দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মশাই যে ৬টা দরখাস্ত পাওয়া গিয়াছে, তার মধ্যে কতজনকে দেওয়া হবে এই রকম কোন কিছু ঠিক করা হয়েছে কিনা জানাবেন কি ?

**শ্রীটি, এম, দাশগুপ্ত** :— এই রকম কোন কিছু ঠিক করা নাই। তবে আগে ইণ্ডাষ্ট্রির থেকে ওপিনিয়ন দিত, এখন এস, ডি, ওর থেকে ওপিনিয়ন এনে এই জিনিষটা করা হয় এবং দেখা হয় এখন যেগুলি আছে, সেখানে আরও বেশী দিলে সেগুলির সম্ভাবনা আছে কিনা বা কারো যাতে ক্ষয় ক্ষতি না হয়, সেই সব বিবেচনা করেই দেওয়া হয়।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় মন্ত্রী মশাই যে ৬টা দরখাস্ত পাওয়া গিয়াছে, তাতে এই ৬টা লোকের রাইস মিল এখন আছে, না নূতন ভাবে তারা রাইস মিল পাওয়ার জন্য তারা দরখাস্ত করেছে জানাবেন কি ?

**শ্রীতড়িতমোহন দাশগুপ্ত** : নূতনভাবে রাইস মিল পাওয়ার জনাই তারা এই দরখাস্তগুলি করেছে।

**শ্রীসুনীল রঞ্জন সাহা** :— মাননীয় মন্ত্রী মশাই জবাব দিতে গিয়ে বলেছেন যে আগে ইণ্ডাষ্ট্রির থেকে ইনকোয়েরী করা হত যে ঢেঁকি শিল্পের কোন ক্ষতি না হয়. এখন সেটা এস, ডি, ওর থেকে রিপোর্ট পেয়ে করা হয়। কাজেই এই যে ৬টা দরখাস্ত এসেছে, তার মধ্যে কোনটা স্থানীয় ফুড কমিটির রিকমেণ্ডেশান সহ এসেছে এবং কবে এসেছে, এসে থাকলে সেগুলিকে এখন পর্য্যন্ত কার্যকরী না করার কারণ কি ?

শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :— এই ৬টি দরখাস্তের মধ্যে দুইটির ক্ষেত্রে স্থানীয় ফুড কমিটির রিকমেণ্ডেশান নিয়ে পাঠিয়েছেন।

**শ্রীনরেশ চন্দ্র রায় :**— মাননীয় মন্ত্রী মশাই এই যে অমরপুর থেকে ৬টি এ্যাপলিকেশান এসেছে, সেগুলি কবে এসেছে জানাতে পারেন কি?

শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :— ১টি এসেছে ৫-২-৭৫ ইং তারিখে,
১টি এসেছে ৩-৩-৭৫ ইং তারিখে,
১টি এসেছে ২১-৯-৭৫ ইং তারিখে,
১টি এসেছে ১৮-৪-৭৫ ইং তারিখে,
১টি এসেছে ১৫-৫-৭৫ ইং তারিখে,
আর ১টি এসেছে ৪-৮-৭৫ ইং তারিখে।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া :**— মাননীয় মন্ত্রী মশাই বলেছেন বেকারদের এই সব ক্ষেত্রে প্রেফারেন্স দেওয়া হচ্ছে। কিন্তু যারা রাইস মিল সম্পর্কে কাজ জানে এবং রাইস মিলের অভাবে বেকার অবস্থায় পড়ে আছে, মাননীয় মন্ত্রী মশাই কি তাদের কথাই বলেছেন, না কি অন্য রকম বেকারদের কথা বলেছেন, জানতে পারি কি?

শ্রী**তড়িত মোহন** দাশগুপ্ত ঃ— এখানে বেকার অর্থে শিক্ষিত বেকার যারা আছে, তাদের প্রেফারেন্স দেওয়ার কথাই বুঝানো হচ্ছে।

**শ্রীবুলু কুকী** :— মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি এই যে ৬টি দরখাস্তকারীর মধ্যে উপজাতি দরখাস্তকারী কয়জন আছেন?

শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :— কোন উপজাতির দরখাস্ত নাই।

ডাঃ **বিনোদ বিহারী দাস** ঃ— মাননীয় মন্ত্রী মশাই একটু আগে দরখাস্তগুলি পাওয়ার তারিখ সম্বন্ধে যে তথ্য দিলেন, তাতে দেখছি সেগুলি প্রায় এক বছরের উপর হয়ে গিয়েছে। কাজেই সেগুলি বিচার বিবেচনা করে পুরাপুরি সিদ্ধান্ত নিতে আর কত বছর লাগবে, মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি?

**শ্রীতড়িৎ মোহন** দাশগুপ্ত :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, একেবারে কোন জিনিষকে চট করে ফেলে দেওয়া যায় না। বাজারের সংগতি হচ্ছে তারা কাজ করতে পারবে। তাহলে একেবারে ফেলে দেওয়া যায়—অবশ্য সেই অর্থে খুব তাড়াতাড়ি শেষ করা যায়। কিন্তু রেখে দেওয়া হয় এইজন্য যে ভবিষ্যতে সম্ভাবনা যদি হয় তাহলে বিবেচনা করে দেখা যাবে সেজন্যই রেখে দেওয়া হয়।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— মাননীয় মন্ত্রী মশাই আমি জানতে চেয়েছি যে দরখাস্তগুলি যে তারিখে এসেছে সেই তারিখগুলি সম্পর্কে যে তথ্য মাননীয় মন্ত্রী মশাই পেশ করেছেন এই হাউসে সেটাতে মোটামোটি দেখা যায় যে এক বছর হয়েছে বিবেচনাধীন আছে তাহলে আর কত বছর বিবেচনাধীন থাকবে সেটাই আমি জানতে চেয়েছিলাম সেখানে এই কথাগুলি আমি জানতে চাইনি যে সেগুলি খোলে রাখবেন কি না একেবারে বন্ধ করে দেবেন তা নয়। আর কতদিন লাগবে এটাই জানতে চেয়েছিলাম।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, তথা অনুযায়ী ৪ জনের ক্ষেত্রে বিবেচনা শেষ হয়ে গিয়েছে। কারণ সাবডিভিশন্যাল কমিটি তারা রিকমাণ্ড করে'ন। ২ জনের ক্ষেত্রে রিকমাণ্ডেশান হয়ে এই মাসে এসেছে সেগুলি আরও খোঁজে দেখতে হবে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— মাননীয় মন্ত্রী মশাই যে কথা বলেছেন কোন উপজাতির দরখাস্ত নেই আমি জানি না। হয়ত মাননীয় মন্ত্রী মশাইয়ের কাছে সেই তথ্য নেই। কিন্তু মাননীয় স্পীকার স্যার, আমি জানি অমরপুর ফুড কমিটি থেকে রিকমাণ্ড হয়ে শ্রীতেজ-মোহন জমাতিয়া—সুন্দরনগর থেকে রিকমাণ্ড হয়ে মালবাসা কমিটীতে আসে অমরপুরের এস., ডি, ও, হরিভূষণ ভট্টাচার্য্য এবং তিনি পাইলট প্রজেক্টের পি, ই, ও,র চার্জে আছেন তিনি নিজে সেই দরখাস্ত রিকমাণ্ড করেছেন আবার ফুড কমিটিতে আসার ফলে, ফুড কমিটীর সেক্রেটারী হিসাবে সেখানে আলাপ আলোচনা করেছেন। যেহেতু সেই ফুড কমিটির আমি চেয়ারম্যান সেজন্যই আমি এটা জানি। সেই দরখাস্ত যদি না পেয়েথাকেন তার কারণ কি সেটা মাননীয় মন্ত্রী মশাই দয়া করে তদন্ত করে দেখবেন কি ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :— আই টেক দি ইনফরমেশান ফ্রম দি মেম্বার। আমি এটা অনুসন্ধান করে দেখব। নামটা বলুন ?

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— শ্রীতেজমোহন জমাতিয়া।

**শ্রীসুবল বিশ্বাস** :— মাননীয় মন্ত্রী মশাই বলেছেন যে শিক্ষিত লোক বলতে আমরা সাধারণত জানি যে হায়ার সেকেণ্ডারী পাশ করলেই বা তার উপরে গেলেই শিক্ষিত বলে ধরা হয়। এখন রাইস মিল বা মেসিনারীর প্রশ্নে—সেখানে আই, টি, আই, পাশ বা ঐরকম মিকানিক্যাল পাশ করা কোন ছেলে থাকে তাহলে তাকে বেকার ধরা হবে কি না ?

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রত্যেকটি ঘটনাই তার মেরিটের উপর বিচার করা হয়।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :— মাননীয় মন্ত্রী মশাই যেটাকে বেবী হলার বলে সেটার জন্য কোন পার্মিশান-এর প্রয়োজন পড়ে কি না ?

**মিঃ স্পীকার** :— বেবী হলার।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :— আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীচন্দ্রশেখর দত্ত** :— মাননীয় মন্ত্রী মশাই বলেছেন যে ৬টা দরখাস্ত পেয়েছেন। এটা কি সরকার স্বীকার করবেন যে কোথাও কোথাও লাইসেন্স ছাড়া অমরপুরে যারা মিল চালাচ্ছে তাদের সুযোগ দেওয়ার জন্যই ঐখানকার কর্তৃপক্ষ সেই দরখাস্তগুলি চাপা দিয়ে রেখেছেন—ঐ বে-আইনী রাইস মিলগুলি……

**মিঃ স্পীকার** —: দিস কোয়েশ্চান ইজ নট রিলেটেড।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী** :— মাননীয় মন্ত্রী মশাই এই সব মেসিন—সেগুলি কি হলার টাইপ না শালার টাইপ ?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন যারা এপ্লাই করছে সবগুলিই হলার টাইপ।

**Mr. Speaker** : – Now the question hour is over. There is one unstarred question ? the reply of which may kindly be laid on the table of the House.

**Shri Sudhwana Deb Barma :**— মাননীয় স্পীকার স্যার, জিরো আওয়ারে আমার একটা বক্তব্য ছিল।

**মঃ স্পীকার :**— কিসের বক্তব্য ?

**শ্রীসুধন্ব দেববর্মা :**— আমার একটা প্রশ্ন ছিল . ....

**মিঃ স্পীকার :**— সেটা এখানে নয়, আপনি সেটা আমার চেম্বারে জানাবেন।

**শ্রীসুধন্ব দেববর্মা :**— মাননীয় স্পীকার স্যার, জিরো আওয়ারেই আমাকে জানাতে হবে এই জিনিষটা...

**মিঃ স্পীকার :**— দেয়ার ইজ নো জিরো আওয়ার ইন দিস এসেম্বলী। প্লীজ সি মি ইন মাই চেম্বার।

**শ্রীসুধন্ব দেববর্মা :**— আমার যা বক্তব্য তা আমি হাউসেই বলব। এটা আমার অধিকার—আমি ব্যক্তিগতভাবে আপনার চেম্বারে দেখা করব কেন ?

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য, আমি আপনার কথা শুনবার জন্যই বলছি, আপনি অনুগ্রহ করে আমার চেম্বারে আসুন ......

**শ্রীসুধন্ব দেববর্মা :**— মাননীয় স্পীকার স্যার, তাতে আমার মেম্বার হিসাবে যে অধিকার এই হাউসে আলোচনা করার সেটা আর থাকছে না। কাজে আমি আপনার কাছে চেম্বারে গিয়ে আলোচনা করব—তাতে আমাদের রুলসে যে সমস্ত অধিকার আছে সেগুলি প্রয়োগ করার সুবিধা পাব না।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য আমি স্পষ্ট করে বলছি আপনি অনুগ্রহ করে আমার চেম্বারে আসুন আমার সঙ্গে কথা বলবেন, আমি আপনার সঙ্গে কথা বলব।

## PRESENTATION OF BUDGET ESTIMATES FOR THE YEAR—1976-77.

**Mr. Speaker** :— Next item of business is presentation of Budget Estimates for the year 1976-77. I would request the Hon'ble Chief Minister to present to the House the Budget Estimates for the year 1976–77.

**শ্রীসুখময় সেনগুপ্ত :**— অধ্যক্ষ মহোদয়, আমি ১৯৭৬-৭৭ সালের বাজেট বরাদ্দ পেশ করছি।

## ১৯৭৫-৭৬ সালের প্রারম্ভে জাতীয় পরিস্থিতি

২। ১৯৭৫-৭৬ সালের বাজেট বর্ষের প্রারম্ভে আমাদের সম্মুখে পরিস্থিতি সম্পূর্ণ অনিশ্চয়তার দরুণ প্রায় নৈরাশ্যাচ্ছন্ন ছিল। ধর্মঘট, লক-আউট ও সাধারণ শিল্পে অস্থিরতা, শিল্পোদ্যোগসমূহে শক্তির অপূর্ণ ব্যবহার ও হ্রাসমান উৎপাদন, বহুব্যাপ্ত শৃঙ্খলাহীনতা এবং উর্দ্ধ হারে মুদ্রাস্ফীতি দ্বারা জাতীয় জীবন বিড়ম্বিত ছিল। সর্বভারতীয় পাইকারী মূল্যসূচক এবং সর্বভারতীয় শ্রমিক শ্রেণী মূল্যসূচক ১৯৭৫ সালের জানুয়ারীতে ছিল যথাক্রমে ৩১৬ এবং ৩২৬। বহু রাজ্যে ও কেন্দ্রে বিরোধী দলসমূহ অগণতান্ত্রিক, নীতিহীন এবং অশুভ পদ্ধতিতে সমগ্র দেশকে নৈরাজ্যের মুখে নিয়ে গিয়েছিল এবং এমনকি তারা সমগ্র কেন্দ্রীয় সরকার ও সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে অচল করে দেবার হুমকি দেয়।

## ১৯৭৫-৭৬ সালের প্রারম্ভে ত্রিপুরার পরিস্থিতি

৩। এই রাজ্যেও পরিস্থিতি মোটেই ভাল ছিল না। বার্ষিক পরিকল্পনার আর্থিক ও বাস্তব রূপায়নের লক্ষ্যমাত্রাগুলো পূর্ণ করতে আমাদের যে সময়ে সর্বাধিক দৃষ্টি নিবদ্ধ করার প্রয়োজন ছিল, ১৯৭৫ সালের মার্চ মাসে সরকারী কর্মচারীদের অনির্দিষ্টকালের জন্য ধর্মঘট প্রতিষ্ঠিত সরকারের নিকট শুধু চ্যালেঞ্জই জানায় নি বরঞ্চ তা ছিল দরিদ্রতর ও দুর্বলতর শ্রেণীর জনগণকে উন্নয়নের সুফল থেকে বঞ্চিত করার সহানুভূতিহীন ও সুপরিকল্পিত প্রচেষ্টা। গণতান্ত্রিক ব্যবস্থাসমূহ কিরূপে নিশ্চল করে দেওয়া হচ্ছিল এবং গণতন্ত্রের নামে গণতন্ত্রের ধ্বংসসাধন কিরূপে করা হচ্ছিল সে সম্পর্কে রাজ্যপাল তাঁর ভাষণে ইতিপূর্বেই বলেছেন।

৪। গণতান্ত্রিক ব্যবস্থায় জনগণের প্রকৃত অধিকার ও স্বাধীনতা সংকোচন করা সর্বদাই বেদনাদায়ক। সাম্প্রতিক মাসগুলিতে আমরা যে অবস্থার মধ্য দিয়ে চলেছিলাম তাতে পরিস্থিতির সংকটজনক অবস্থাই দেশের বৃহত্তর জনস্বার্থে এরূপ সংকোচন আরোপ প্রয়োজনীয় হয়ে দেখা দেয়। জরুরী অবস্থা ঘোষণা কালো মেঘাবৃত আকাশে, যা মারাত্মক ঝড়ে ভেঙে পড়তে পারত, আশার আলো এনে দিয়েছে।

## জরুরী অবস্থা এবং অর্থ-নৈতিক কার্যসূচী ঘোষণা

৫। বিচ্ছিন্নতাবাদী ও ধ্বংসাত্মক শক্তি তথা প্রতিক্রিয়াশীল ও ফ্যাসিষ্ট শক্তিসমূহকে নিষ্ক্রিয় ও দমন করতে দেশে প্রয়োজন ছিল সাহসী ও বলিষ্ঠ নেতৃত্বের। প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী কাল নিরূপণে তাঁর স্বভাবসিদ্ধ বিচক্ষণতায় সঠিক মুহূর্তে জরুরী অবস্থা প্রবর্তন এবং সেই সঙ্গে কুড়িদফা অর্থনৈতিক কর্মসূচী ঘোষণা করে অনন্য নেতৃত্বের স্বাক্ষর রেখেছেন। শাসন শৃঙ্খলার পথে তিনি জাতিকে দৃঢ়ভাবে প্রতিষ্ঠিত করেছেন এবং কৃষি, শিল্প ও সাধারণ অর্থ-নৈতিক উন্নয়নে সুফল প্রদর্শন করতে এক কঠোর সময়-নির্দিষ্ট কর্মযজ্ঞে জাতিকে অভিনিবিষ্ট ও উৎসর্গীকৃত করেছেন।

## জরুরী অবস্থা ঘোষণার সুফল

৬। জরুরী অবস্থা ঘোষণার পরবর্তী সময়ে মুদ্রাস্ফীতির হার শুধু যে রোধ করাই যায় নি তা নয় বরং তা নিম্নগামী হয়েছে যা পৃথিবীর কোনো দেশেই ঘটে নি। ১৯৭৫ সালের

ডিসেম্বরে সর্বভারতীয় পাইকারী মূল্যসূচক এবং সর্বভারতীয় শ্রমিকশ্রেণী মূল্যসূচক হ্রাস পেয়ে হয়েছে যথাক্রমে ২৯৫ এবং ৩০৬। কৃষি বা শিল্প উৎপাদনের কথাই বলুন বা বিদ্যুৎ উৎপাদন বা বিনিয়োগের সুবিধা ও উৎসাহদানের কথাই বলুন, সরকারী এবং বেসরকারী ক্ষেত্রে উন্নয়নের যে চিত্র প্রত্যক্ষ করা গেছে তা কোনোমতেই ন্যূন নয়। তারমধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় হল যে বুদ্ধিজীবী, প্রশাসনিক পর্য্যায়ে এবং অন্যান্যদের হৃদয়ে দেশের জনগণের সবচেয়ে দরিদ্র অংশের প্রয়োজনীয়তা ও দুঃখ-দুর্দশার প্রতি একটি সাধারণ একাত্মবোধ পরিলক্ষিত হয়েছে। সাধারণ মানুষ এটুকু অনুভব করতে পেরেছেন যে যত শীঘ্র সম্ভব তাঁদের জীবনের মান উন্নয়নে এখন একটা স্পষ্ট কিছু করা হবে।

## জরুরী অবস্থার পর ত্রিপুরায় উন্নত পরিস্থিতি

৭। অর্থনৈতিক এবং সামাজিক উদ্দেশ্যসমূহ বাস্তবায়নে অন্যান্য রাজ্যের ন্যায় ত্রিপুরাও নবজাগরণ, নিষ্ঠা ও সংকল্পের নূতন চেতনায় অভিষিক্ত। আন্দোলনের ধ্বংসাত্মক নীতির পরিবর্তে দেখা দিয়েছে রাজ্যের সমস্যাবলী মোকাবেলায় সহযোগিতা এবং পারস্পরিক নির্ভরতার মনোভাব। ১৯৭৫-৭৬ সালে অপরাধের সংখ্যা পূর্ববর্তী বছরের তুলনায় কমে গিয়ে প্রায় অর্দ্ধেক হয়েছে এবং জনগণ তাদের জীবনে সাধারণ শান্তিলাভ করেছে ও উৎকণ্ঠা থেকে মুক্তি পেয়েছে। অত্যাবশ্যক দ্রব্যাদির মূল্য নেমে গেছে—তা প্রতীয়মান হবে ১৯৭৫ সালের জানুয়ারী মাসে লেবার ব্যুরো কনজিউমার্স মূল্যসূচক ২৬৩ থেকে ১৯৭৫ সালের ডিসেম্বর মাসে ২৫৪-তে অবনমনের মধ্যে। অত্যাবশ্যক জিনিষপত্রের বিতরণ ব্যবস্থা সুনিয়ন্ত্রিত করা হয়েছে এবং গ্রামাঞ্চলে ও উপজাতি অধ্যুষিত অঞ্চলের দিকে বিশেষ গুরুত্ব রেখে ন্যায্যমূল্যের দোকানের সংখ্যা বাড়ানো হয়েছে। গ্রাম ও শহরাঞ্চলের মধ্যে চিনি বিতরণের বৈষম্য রহিত করা হয়েছে। সিমেন্ট বিতরণ ব্যবস্থা বিকেন্দ্রীভূত করা হয়েছে। জিনিষের মূল্য ও মজুতের উপর সদাসতর্ক দৃষ্টি রাখা হয়েছে এবং যে কোন জিনিষের মূল্যের কোন অন্যায্য ঊর্দ্ধগতি রোধ করা হচ্ছে। সরকার খাদ্যশস্য সংগ্রহের লক্ষ্যমাত্রা প্রায় সম্পূর্ণ অর্জন করতে পেরেছেন।

## বিশ দফা অর্থনৈতিক কার্যসূচী

৮। বিশদফা অর্থনৈতিক কর্মসূচী রূপায়ণে রাজ্য সরকার যে সব ব্যবস্থা ইতিমধ্যেই গ্রহণ করেছেন তাতে সুফল ফলতে শুরু করেছে এবং শুধু এই অঞ্চলের সাথেই নয় সমগ্র দেশের অন্যান্য রাজ্যের সাথেও আমাদের সাফল্য অনুকূলভাবে তুলনা করা চলে। আমাদের সাফল্যের প্রধান বৈশিষ্ট্যগুলো রাজ্যপালের ভাষণে বিস্তারিতভাবে আলোচিত হয়েছে এবং তাই আমি এই কর্মসূচী রূপায়ণে দফাওয়ারী সাফল্যের বিস্তৃত বিবরণ দিতে চাই না। তবে দেশে অর্থনৈতিক পুনরুত্থানের সনদরূপে বিশদফা কর্মসূচী প্রণয়নের পশ্চাতে যে আদর্শ সক্রিয় রয়েছে তার প্রতি দৃষ্টি রাখবার জন্য আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

## কর্ম্মচারীদের বেতন হার সংশোধন

৯। রাজ্য সরকার কর্মচারীদের বেতন ও ভাতা এবং চাকুরীর শর্তাবলী সংশোধন করেছেন। পে-কমিশন বেতন হারের যে সুপারিশ করেছিলেন রাজ্য সরকার তার চেয়েও তা উন্নততর করেছেন। সরকার কর্মচারীদের বকেয়া বেতন ও ভাতা ১৫।৮।৭৫ সাল থেকে দিয়েছেন যদিও ১।৩।৭৪ সাল থেকেই সংশোধিত বেতন হার কার্যকর করা হয়েছে। ১।৩।৭৪ইং ও ১৪।৮।৭৫ইং এর মধ্যবর্তীকালীন সময়ের বকেয়া বেতন ও ভাতা কর্মচারীদের প্রভিডেন্ট ফাণ্ডে রাখা হয়েছে। এই ফাণ্ডে সঞ্চিত অর্থ রাজ্য সরকারকে বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্প রূপায়নে সহায়তা করবে। পরিস্থিতির প্রয়োজনে অর্থব্যয়ে কড়াকড়ি ব্যবস্থা বলবৎ ও পালিত হবে এবং অতিরিক্ত সম্পদ আহরণের কথাও বিবেচনা করা হবে।

## কর্ম্মচারীদের কল্যাণে গৃহীত ব্যবস্থা

১০। সরকারী কর্মচারীদের কল্যাণের বিষয়টি কখনই সরকারের মনের বহির্ভূত নয়। এই উদ্দেশ্য সামনে রেখেই সরকার কর্মচারীদের একটি নির্দিষ্ট চিকিৎসা ভাতা মঞ্জুর করেছেন এবং বাড়ীভাড়া ভাতার হারও উর্দ্ধসীমা বাড়িয়েছেন এবং পরিপূরক ভাতার উর্দ্ধসীমা বাড়িয়েছেন। কোন কর্মচারীর মৃত্যু ঘটলে তার পরিবারের সদস্যদের সাহায্যার্থে সরকার পৃথকভাবে জেনারেল প্রভিডেণ্ট ফাণ্ডের উপর ডিপোজিট লিঙ্কড ইন্সুরেন্স স্কীম এর প্রবর্তন করেছেন। বেতন হারের উন্নয়নের সাথে সাথে মহার্ঘভাতা ও অন্তবর্তীকালীন ভাতা এক সাথে মূল বেতনের সাথে যুক্ত হওয়ায় মহার্ঘভাতার হার অপ্রত্যক্ষভাবে বেড়ে গেছে। পুলিশের এসিষ্টেন্ট সাব-ইন্সপেক্টর এবং সাব-ইন্সপেক্টরকে ৫৪ টাকা থেকে পরিপূরক ভাতা বাদ দিয়ে যা হয় সেই হারে রেশন এলাউন্স যথাক্রমে ১।৩।৪।১৯৭৪ এবং ২৪।৭।৭৫ থেকে মঞ্জুর করা হয়েছে। ধর্মঘট চলাকালীন সময়ে যেসব কর্মচারী প্ররোচনা সত্বেও শৃঙ্খলার সাথে কাজ করে গেছেন তাদেরকে দুটি অতিরিক্ত ইনক্রিমেন্ট দেয়া হয়েছে।

## রাজ্য কর্তৃক অনুভূত আর্থিক অসুবিধা

১১। রাজ্য ভয়ানক আর্থিক অসুবিধার মধ্যদিয়ে চলা সত্বেও এই সমস্ত প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। একাউন্টস্ থেকে অডিট আলাদা করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অর্ডিন্যান্সকে রাজ্য সরকার স্বাগত জানাচ্ছে। এ ব্যাপারে পৃথকীকরণ যত শীঘ্র সম্ভব করার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করবেন। রাজ্যের হিসাবপত্রের আরও নির্ভুলতা এবং জনসাধারণকে আরো উন্নতধরণের সুযোগ সুবিধা দানের জন্য আগামী ১।৪।১৯৭৬ সাল থেকে উদয়পুর এবং কৈলাসহর সাব-ট্রেজারী দুটিকে ডিষ্ট্রিক্ট ট্রেজারীতে উন্নীত করা হয়েছে।

## ১৯৭৬-৭৭ সালের বার্ষিক পরিকল্পনার জন্য বরাদ্দ

১২। ১৯৭৬-৭৭ সাল পঞ্চম পঞ্চ বার্ষিকী পরিকল্পনার কর্মতৎপরতার কাল, তাই রাজ্য সরকারের পক্ষ থেকে এ বছরের জন্য একটি উচ্চাশাপূর্ণ বার্ষিক পরিকল্পনা, পরিকল্পনা কমিশনের কাছে পেশ করা হয়। পরিকল্পনা কমিশন শেষ পর্য্যন্ত ১৯৭৬-৭৭ সালের বার্ষিক পরিকল্পনার জন্য ১৪·৫৬ কোটি টাকার বরাদ্দ অনুমোদন করেন। এই অংক বর্ত্তমান আর্থিক বছরের পরিকল্পনা খাতে সংশোধিত বরাদ্দ থেকে ২১ ০/০ বেশী। ১৯৭৬-৭৭ আর্থিক বছরে বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্পের জন্য ব্যয় বরাদ্দ এরকম—

| | | সংশোধিত বরাদ্দ ১৯৭৫-৭৬ | বাজেট বরাদ্দ ১৯৭৬-৭৭ |
|---|---|---|---|
| | | ( লক্ষ টাকার হিসাবে ) | |
| ১ | সাধারণ শিক্ষা | ৫৭.৩৯০ | ৭০.৭০ |
| ২। | কারিগরি শিক্ষা | ৩.৫৬০ | ৬.০০ |
| ৩। | স্বাস্থ্য | ৪৫·০০০ | ৫৫.০০ |
| ৪। | সহর উন্নয়ন | ৯·০০০ | ১২.০০ |
| ৫। | তথ্য, প্রচার এবং পর্যটন | ৩.০০৫ | ৫.২৫ |
| ৬। | তপশিলী উপজাতি, তপশিলী জাতি এবং অনগ্রসর শ্রেণীর লোকদের কল্যাণ | ৫০.০০০ | ৫০.০০ |
| ৭। | সমবায় | ২৩.০০০ | ৩০.০০ |
| ৮। | ক্ষুদ্র সেচ | ৩০.৯৯০ | ৪১.০০ |
| ৯। | মৃত্তিকা ও জল সংরক্ষণ | ৩৯.১৪০ | ৬৫.০০ |
| ১০। | বন | ৪৭.৪৬০ | ৮০.০০ |
| ১১। | কৃষি, মৎস্য চাষ, পশুপালন ও দুগ্ধ সরবরাহ | ১২২.০২০ | ১৪৫.০০ |
| ১২। | সমষ্টি উন্নয়ন ও পঞ্চায়েৎ | ১৪.০৭০ | ১৭.০০ |
| ১৩। | জল নিষ্কাশন এবং জল সরবরাহ | ৪০.০০০ | ৪৭.০০ |
| ১৪। | বৃহৎ ও মাঝারি শিল্প এবং গ্রামীন ও ক্ষুদ্র শিল্প | ৯৬.৯৬০ | ১৪৭.৫০ |
| ১৫। | গ্যাস টারবাইন প্রকল্প সহ বিদ্যুৎ প্রকল্প, গ্রামীণ বিদ্যুতিকরণ | ৩৭৫.০০০ | ৩৬৪.০০ |
| ১৬। | ভূমি সংস্কার | ১১.৩৭০ | ২২.০০ |

| | সংশোধিত বরাদ্দ ১৯৭৫-৭৬ | বাজেট বরাদ্দ ১৯৭৫-৭৬ |
|---|---|---|
| | ( লক্ষ টাকার হিসাব ) | |
| ১৭। সেচ ও বন্যা নিয়ন্ত্রণ | ১৭.০০০ | ২৯,০০ |
| ১৮। পরিবহন ও যোগাযোগ | ১২৫.০০০ | ১৯০.০০ |
| ১৯। গৃহ নির্মাণ | ৫৬.০০০ | ৪২.০০ |
| ২০। শ্রম ও শ্রমকল্যাণ | ১.৪৭০ | ২.১৫ |
| ২১। বিপণন | ৪.৫০০ | ৫.০০ |
| ২২। কৃষিঋণ | ২.০০০ | ৫.০০ |
| ২৩। অন্যান্য | ৪.৫৭০ | — |
| ২৪। খাদ্য | ২.০০০ | ৫.০০ |
| ২৫। পুষ্টি সাধন | ১০.০০০ | ৬.০০ |
| ২৬। সমাজ কল্যাণ | ৯.৫০০ | ২.৪০ |
| ২৭। সমষ্টি ও সমাজ সেবা | — | ৭.০০ |
| | ১২০৩.০০০ | ১৪৫৬.০০ |

রাজ্য পরিকল্পনা ছাড়াও কেন্দ্রীয় পরিকল্পনা খাতে অর্থের বরাদ্দ ১৯৭৫-৭৬ সালের ১৮৩.৫২ লক্ষ থেকে বাড়িয়ে ১৯৭৬-৭৭ সালে ২৪৫.৪০ লক্ষ টাকা করা হয়েছে এবং উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদের অধীনে যে আঞ্চলিক প্রকল্প হয়েছে তার অর্থের বরাদ্দও বাড়ানো হয়েছে। ১৯৭৫-৭৬ সালে যেখানে অর্থের বরাদ্দ ছিল ১০১.২৫ লক্ষ টাকা ১৯৭৬-৭৭ সালে তা বাড়িয়ে ১২৬.০৩ লক্ষ টাকা করা হয়েছে। আমি আনন্দের সাথে উল্লেখ করছি যে ২০ দফা অর্থ নৈতিক কর্মসূচীর রূপায়ণের জন্য পৃথক কেন্দ্রীয় বরাদ্দ রয়েছে। এ খাতেও বিশেষ অর্থ বরাদ্দ করা হবে বলে আমি আশা পোষণ করছি। উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদের কর্মসূচীর অধীনে আঞ্চলিক প্রকল্প, রাজ্য ও কেন্দ্রীয় খাতে পরিকল্পনার অর্থ বরাদ্দ করা হয়েছে ১৮.২৭ কোটি টাকা—যার পরিমাণ পূর্ববর্তী বৎসরগুলির বরাদ্দের তুলনায় সবচেয়ে বেশী

## নূতন কর ব্যবস্থা দ্বারা সম্পদ আহরণ

১৩। দেশের অন্যান্য অংশের সাথে ত্রিপুরার অন্তর্ভুক্তির পর থেকে, কেন্দ্রীয় সাহায্য হিসেবে ত্রিপুরায় যে অর্থ এসেছে তা মুখ্যত: সমাজ-সেবামূলক কাজে ব্যয়িত হয়েছে। এ ঘটনাকে অস্বীকার করা যাবে না যে শহর এবং আধা শহর এলাকাবাসীরা এ অর্থের ফল অধিকতর ভোগ করেছেন। রাজ্যের দূরবর্তী গ্রামীন এলাকায় যারা রয়েছেন, বিশেষত: আদিবাসীগণ যাদের জীবন ধারণের মান এখনও নিম্নস্তরে তারা এর ফল ভোগ করেছেন কম। তাই জাতীয়স্তরে যে কর্মপদ্ধতি নেয়া হয়েছে তার সাথে সঙ্গতি রক্ষা করে দেশের ধনী এবং সঙ্গতিশীল

লোকদের নিকট থেকে এমনভাবে কর আদায় করতে হবে যাতে জনগণের কল্যাণের জন্য প্রচুর অর্থের যোগান সম্ভব হয়। জরুরী অবস্থার পরিপ্রেক্ষিতে ২০ দফা অর্থনৈতিক কর্মসূচীর মাধ্যমে উন্নয়নের যে জোয়ার এসেছে তাতে উন্নত ও সমৃদ্ধ ভবিষ্যৎ গঠিত হবে বলে উচ্চাশা ও আকাঙ্খার আলো দেখা দিয়েছে। উন্নয়নের গতিকে রক্ষা করার জন্য, কোন কোন ক্ষেত্রে কষ্টকর হলেও সমাজের সমৃদ্ধ শ্রেণীর লোকদের নিকট থেকে অর্থ গ্রহণ করতে হবে। ১৯৭৬-৭৭ সালের পরিসংখ্যানে মাননীয় সদস্যগণ দেখবেন যে, অর্থনৈতিক কার্যকলাপ বহুমুখী করার জন্য রাজ্যের সীমিত সম্পদের মধ্য থেকেই প্রধান প্রধান ক্ষেত্রে ব্যয় বরাদ্দ বাড়ানো হয়েছে। উৎপাদন বাড়ানো এবং কর্মসংস্থান—এ দুটো উদ্দেশ্যের প্রতি লক্ষ্য রেখে বার্ষিক পরিকল্পনার জন্য প্রয়োজনীয় অর্থ এবং রাজ্যের কর সম্পদের মধ্যে যে ফারাক রয়েছে তা সামঞ্জস্য বিধানের জন্য আমরা নতুন কর প্রবর্ত্তনের প্রস্তাব করেছি। প্রকৃত পক্ষে অতিরিক্ত সম্পদ সংগ্রহের অঙ্গীকারের মাধ্যমে, আমরা পরিকল্পনা কমিশনকে রাজ্য পরিকল্পনার আকার বাড়ানো সম্পর্কে রাজী করাতে সমর্থ হয়েছি। এ ধরণের প্রথম পদক্ষেপটি হলো ত্রিপুরা প্রফেশন, ট্রেডস্, কলিংস্ এণ্ড এমপ্লয়মেন্ট টেক্সেশন অর্ডিনান্স। অর্ডিনান্সের মাধ্যমে এটি কার্য্যকর করা হয়েছে। বর্ত্তমান বছরের আয়ের ভিত্তিতে আগামী আর্থিক বছরের জন্য অগ্রিম এ কর দিতে হবে। এ কর আদায়ের জন্য সরকারের হাতে সময় খুব কম থাকায় অর্ডিনান্স জারী করা ছাড়া সরকারের গত্যন্তর ছিল না। যে অর্ডিনান্স এখন আইনে পরিণত হয়েছে তার লক্ষ্য হলো যাদের নতুন কর দেবার মত ক্ষমতা রয়েছে তাদের থেকে কর আদায় করা। আনুমানিক ১০ লক্ষ টাকার রাজস্ব বাড়ানোই এর উদ্দেশ্য। সম্পদ সংগ্রহের আর একটি ব্যবস্থা হলো ১৯৭৬ সালের সেল্স্ টেক্স অ্যাক্ট পার্শ্ববর্তী রাজ্যগুলোর কর হারের সাথে সঙ্গতি রেখে এবং দরিদ্র জনগণের যাতে কোন ক্ষতি না হয় সেদিকে আমি লক্ষ্য রেখেছি। এ থেকে আমরা আরো ৩০ লক্ষ টাকার আয় বাড়াতে পারব। সরকার মোটরগাড়ী এবং বিদ্যুতের উপরও শুল্ক বৃদ্ধি করেছেন। এখানে আবার উল্লেখ করতে হয় যে এ করও সক্ষম শ্রেণীর লোকদের উপর আরোপিত হয়েছে। এই করের হারও পার্শ্ববর্তী রাজ্যগুলির তুলনায় অনেক কম হবে। এই কর থেকে ৫ লক্ষ টাকার রাজস্ব পাওয়া যাবে। সবশুদ্ধ এই করগুলি থেকে রাজ্য সরকারের প্রায় ৫২ লক্ষ টাকা আয় হবে। এর মধ্যে ৭ লক্ষ টাকা আয় হবে বিদ্যুতের উপর অতিরিক্ত হারে শুল্ক বসানো থেকে।

## ভূমি রাজস্ব সংগ্রহ

১৪ একথা উল্লেখ করতে আমি আনন্দিত বোধ করছি যে চলতি বছরে ভূমি রাজস্ব আদায়ের পরিমাণ স্মরণীয় কালের মধ্যে সর্বাধিক। প্রশাসনিক ব্যবস্থাকে সক্রিয় করে তুলতে রাজ্য সরকারের বিবিধ ব্যবস্থা গ্রহণ, অর্থনৈতিক ক্ষেত্রে ক্রমোন্নতি এবং জনসহযোগিতাই রাজস্বের পরিমাণ বৃদ্ধিতে সহায়তা করেছে। এ থেকে আমাদের সম্পদ আহরণের ও রাজ্যকে সুদৃঢ় ভিত্তির উপর স্থাপন করার দৃঢ় মনোভাব ব্যক্ত হচ্ছে।

## সংশোধিত বরাদ্দ ১৯৭৫-৭৬

১৫। এই পরিপ্রেক্ষিতে বাজেট বরাদ্দ পর্যালোচনা করতে হবে। বর্তমান আর্থিক বছরে সংশোধিত ব্যয় বরাদ্দে রাজস্ব খাতে বাজেট বরাদ্দের চেয়ে ১৪৫·৬২ লক্ষ টাকা বেড়েছে। ১-৩-৭৪ থেকে কর্মচারীদের বকেয়া বেতন ও ভাতা দেওয়ার ফলে এবং অন্যান্য ত্রাণ ব্যবস্থার দরুণ ঐ একই সময়ে ব্যয় বৃদ্ধি পেয়েছে ২৬৯·৬২ লক্ষ টাকা। কঠোর অর্থ নৈতিক ব্যবস্থা গ্রহণের পরও বর্তমান বছরে ঘাটতির পরিমাণ দাঁড়াবে ১৬৭·৬৯ লক্ষ টাকা।

## ১৯৭৬-৭৭ সালের বাজেট বরাদ্দ

১৬। ১৯৭৬-৭৭ সালের আর্থিক বর্ষে, ১৯৭৫ ৭৬ সালের সংশোধিত বরাদ্দের উপর অতিরিক্ত ৪৯৮·৭৪ লক্ষ টাকার বরাদ্দ ধরা হয়েছে। এই অতিরিক্ত টাকা প্রধানতঃ সংশোধিত বেতনক্রমে কর্মচারীদের বেতন ও ভাতা প্রদান, বার্ষিক বেতন বৃদ্ধি প্রদান এবং পরিকল্পনা প্রকল্পগুলোর অতিরিক্ত ব্যয় নির্বাহে খরচ করা হবে। বরাদ্দের সারমর্ম নীচে দেওয়া হল :—

| | বাজেট বরাদ্দ ১৯৭৫-৭৬ | সংশোধিত বরাদ্দ ১৯৭৫-৭৬ | বাজেট বরাদ্দ ১৯৭৬-৭৭ |
|---|---|---|---|
| ক) রাজস্ব হিসাব | | (লক্ষ টাকার হিসাবে) | |
| ব্যয় : | | | |
| পরিকল্পনা বহির্ভূত | ২,৮১৮. ৪ | ৩,০১২.৯৯ | ৩,১৫১.৪৬ |
| পরিকল্পনা অন্তর্ভুক্ত | ৫২৩.৫৬ | ৬১৪.৩৬ | ৭৯১.৯৯ |
| মোট | ৩,৩৪১.৭০ | ৩,৬২৭,৩৫ | ৩,৯৪৩·৪৫ |

| | বাজেট বরাদ্দ ১৯৭৫-৭৬ | সংশোধিত বরাদ্দ ১৯৭৫-৭৬ | বাজেট বরাদ্দ ১৯৭৬-৭৭ |
|---|---|---|---|
| | | (লক্ষ টাকার হিসাবে) | |
| আদায় : | | | |
| পরিকল্পনা বহির্ভূত | ২,৮৫১.৫৭ | ৩,০৫৩.৯৪ | ৩,১৫১.২৫ |
| পরিকল্পনা অন্তর্ভুক্ত | ৩৫৫.৯১ | ৪৬৫.৬২ | ৬২৭.৬৯ |
| মোট | ৩২০৭.৪৮ | ৩৫১৯.৫৬ | ৩৭৭৮·৯৪ |
| মোট (ক) | (—) ১৩৪.২২ | (—) ১০৭.৭৯ | (—) ১৬৪.৫১ |

মুলধন—ঋণ ও আগাম

খরচ ;

| | | | |
|---|---|---|---|
| পরিকল্পনা বহির্ভূত | ১৮২.০৯ | ১৫৩.৩৭ | ১৭৫.০৪ |
| পরিকল্পনা অন্তর্ভূক্ত | ৮৫৯.৯৮ | ৮৭২.৭৭ | ১০৩৩.৭৪ |
| মোট | ১০৪২.০৭ | ১০২৬.১৪ | ১২০৮.৭৮ |
| আদায় : | | | |
| পরিকল্পনা বহির্ভূত | ৩৪৩.০৯ | ৩৮৬.০৯ | ৩৫০.০২ |
| পরিকল্পনা অন্তর্ভূক্ত | ৫৭০.৬৩ | ৫৮০.১৫ | ৫৮০.৭৪ |
| মোট | ৯১৩.৭২ | ৯৬৬.২৪ | ৯৩০.৭৬ |
| মোট (খ) | (—) ১২৮.৩৫ | (—) ৫৯.৯০ | (—) ২৭৮.০২ |
| মোট (ক+খ) | (—) ২৬২.৫৭ | (—)১৬৭.৬৯ | (—) ৪৪২.৫৩ |

অতএব, দেখা যাচ্ছে ১৯৭৬-৭৭ সালে ঘাটতির পরিমাণ দাঁড়াবে ৪ কোটি ৪৩ লক্ষ টাকা। এই ঘাটতির পরিমাণ অন্ততঃ কিছুটা পূরণ করতে ১৯৭৬-৭৭ সালে আরও কেন্দ্রীয় সাহায্য পাব বলে আমি আশা করি।

**শিক্ষা :**

১৭। এখন আমি সংক্ষেপে বিভিন্ন বিভাগের বরাদ্দ সম্পর্কে আলোচনা করব। সরকার গ্রামে গঞ্জে ও আদিবাসী এলাকায় শিক্ষা বিস্তারের জন্য নতুন স্কুল স্থাপন, বেশী সংখ্যক বিদ্যালয়ে আদিবাসী ভাষার মাধ্যমে শিক্ষাদান, ছাত্রদের মধ্যে শ্লেট পেন্সিল ইত্যাদি সরবরাহ, আদিবাসী ছাত্র-ছাত্রীদের বৃত্তিদান, বুক ব্যাংক স্থাপন ইত্যাদি প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। নীচের ছক থেকে এটা পরিস্কারভাবে প্রমাণিত হবে।

**ছাত্র সংখ্যা**

| শিক্ষা প্রতিষ্ঠানের শ্রেণী বিভাগ | ছাত্র সংখ্যা ১৯৭৩-৭৪ | ১৯৭৪-৭৫ সালের লক্ষ্যমাত্রা | ১৯৭৪-৭৫ সালের অন্তবর্তী কালীন সাফল্য | লক্ষ্যমাত্রা ১৯৭৫-৭৬ | লক্ষ্যমাত্রা ১৯৭৬-৭৭ |
|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ১। প্রাথমিক | ২,০৫.৭০০ | ২,১৩,৮০০ | ২,১১,৬০০ | ২,২১,৯০০ | ২,৩০,০০০ |
| ২। মাধ্যমিক | ৪৬,৩০০ | ৫০,৭০০ | ৪৯,৮০০ | ৫৫,১০০ | ৫৯,৫৭০ |

১৮। মাধ্যমিক ক্ষেত্রে নব প্রতিষ্ঠিত ত্রিপুরা বোর্ড অব সেকেণ্ডারী এডুকেশন ১৯৭৬ সালে ১৫৫০০ পরীক্ষার্থীর উচ্চতর মাধ্যমিক ও স্কুল ফাইন্যাল পরীক্ষা গ্রহণের ব্যবস্থা চূড়ান্ত করেছেন।

১৯। শিক্ষার পরিমানগত সম্প্রসারণের সাথে সাথে বিজ্ঞান শিক্ষার কার্যসূচী পুনর্গঠন ও সুদৃঢ় করা হয়েছে। স্কুলের শিক্ষক, তদারকী কর্মচারীদের এবং জেলা বিজ্ঞান পরিদর্শকদের অরিয়েন্টেশন ও প্রশিক্ষণ ব্যবস্থা পর্যায়ক্রমিকভাবে করা হচ্ছে। বিজ্ঞান শিক্ষা কার্যক্রমের মূল্যায়ন, ইউনিসেফ সহায়তায় পাইলট প্রজেক্টের অধীনে তৃতীয় শ্রেণী থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত ছাত্র-ছাত্রীদের মধ্যে বিজ্ঞান শিক্ষামূলক বই রচনা এবং বিতরণ এবং ছাত্রছাত্রীদের বিজ্ঞান বিষয়ে অনুপ্রাণিত করতে জওহরলাল নেহেরু মেমোরিয়াল ফাণ্ড এবং বিড়লা ইণ্ডাষ্ট্রীয়েল ও টেক্‌নোলজিক্যাল মিউজিয়ামের উদ্যোগে নির্বাচিত বিদ্যালয়সমূহে বিজ্ঞান প্রদর্শনীর আয়োজন করা হচ্ছে।

## কৃষি :

২০। আমাদের এই কৃষি ভিত্তিক রাজ্যে কৃষি উন্নয়ন খাতে অর্থবিনিয়োগের প্রয়োজনীয়তা বাড়িয়ে বলার অপেক্ষা রাখে না। মৎস্য চাষ, মৃত্তিকা ও জল সংরক্ষণ (কৃষি), ক্ষুদ্র জলসেচ (কৃষি) ইত্যাদি সহ কৃষি উন্নয়নে এবার রাজ্য খাতে পরিকল্পনার অর্থ বরাদ্দ করা হয়েছে ১৩০,৭৫০ লক্ষ টাকা। তাছাড়া, কেন্দ্রীয় অনুমোদিত প্রকল্প, কেন্দ্র প্রকল্প এবং উত্তর পূর্বাঞ্চল প্রকল্পের সাহায্য পাওয়া যাবে। নীচের ছক থেকে খাদ্যশস্য উৎপাদনে আমাদের অগ্রগতি লক্ষ্য করা যাবে :—

| খাদ্যশস্য (চাউল, গম, শস্যাদি) | লক্ষ্যমাত্রা | সাফল্য/অনুমিত সাফল্য |
|---|---|---|
| ১৯৭৪-৭৫ | ৩.৩০ লক্ষ এম, টি | ৩.২৮৫ লক্ষ এম, টি |
| ১৯৭৫-৭৬ | ৩.৩৭৫ লক্ষ এম, টি | ৩.৩৯৭ লক্ষ এম, টি |
| ১৯৭৬-৭৭ | ৩.৫২৫ লক্ষ এম, টি | |

২১। এটা খুবই উৎসাহের কথা যে আমরা চলতি বছরের লক্ষ্যমাত্রা ছাড়িয়ে যেতে পারব বলে আশা করছি। আমাদের পরিকল্পনা রূপায়ণের ব্যাপারে এর যে সরাসরি প্রভাব রয়েছে এ কথা অনস্বীকার্য। মৃত্তিকা সংরক্ষণ কার্যসূচী অনুযায়ী সরকারী খরচে ব্যাপকভাবে ভূমি সংস্কারের এক কার্যসূচী হাতে নেওয়া হয়েছে। এই কার্যসূচী অনুযায়ী সংস্কার করা জমি জুমিয়া/ভূমিহীন উপজাতিদের পুনর্বাসনের জন্য বণ্টন করা হবে। এই রাজ্যের দুই তৃতীয়াংশই পার্বত্য অঞ্চল, তাই এখানে ফল চাষের গুরুত্ব-এর কথাটিও চিন্তা করা হয়েছে। ফলের চারা ইত্যাদি বণ্টন করে এবং দীর্ঘ মেয়াদী ঋণ দিয়ে অতিরিক্ত ৮০০ হেক্টর জমি বিভিন্ন ফল চাষের আওতায় আনার প্রস্তাব করা হয়েছে। বিভিন্ন পুনর্বাসন প্রকল্প অনুযায়ী ফল চাষের জন্য যে সাহায্য দেওয়া হবে তা এই লক্ষ্যমাত্রার মধ্যে ধরা হয়নি।

## ক্ষুদ্র সেচ

২২। ৫০৬—প্রধান খাতে ক্ষুদ্র সেঁচ বাবত ২৭.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। যেসব ক্ষুদ্রসেচ প্রকল্পের কাজ শেষ হয়েছে সেগুলির বর্দ্ধিত ব্যবহারের মাধ্যমে এবং ১৯৭৬-৭৭ সালে যে কয়েকটি নতুন গভীর নলকূপ বসানো, জল তুলে সেঁচ ব্যবস্থা ও ডাইভারশান প্রকল্প গ্রহণের প্রস্তাব করা হয়েছে সেগুলির আংশিক ব্যবহারের মাধ্যমে অতিরিক্ত প্রায় ২২০০ হেক্টার চাষ-যোগ্য জমি সেঁচের আওতায় আনা যাবে বলে আশা করা হচ্ছে।

২৩। ৩০৬ প্রধান খাতে ১৮.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৭৬-৭৭ সালে নিম্নলিখিত প্রকল্পগুলি রূপায়ণের প্রস্তাব করা হয়েছে :—

(ক) ভর্তুকী দিয়ে মরসুমী বাঁধ নির্মাণ, (খ) ভর্তুকী মূল্যে পাম্প সেট বন্টন, (গ) ভর্তুকী দিয়ে আর্টেজীয় কূপ খনন, (ঘ) সরকারী পাম্পসেটগুলি চালু রাখা ও রক্ষণাবেক্ষণ করা ১৯৭৬-৭৭ সালে অতিরিক্ত ৫০৫ হেক্টর জমি ক্ষুদ্র সেচের আওতায় আনা হবে বলে আশা করা হচ্ছে।

## সেঁচ ও বন্যা নিয়ন্ত্রণ

২৪। এই খাতে ২৯.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এর মধ্যে সেচের জন্য অনুমোদিত বরাদ্দ হলো ৪.০০ লক্ষ টাকা এবং অবশিষ্ট ২৫.০০ লক্ষ টাকা বরাদ্দ হলো বন্যা নিয়ন্ত্রণ কার্য্যসূচী রূপায়ণের জন্য। বর্ত্তমানে কোন বৃহৎ বা মাঝারি সেচ প্রকল্প নেই। ভারতীয় জরীপ সংস্থার মাধ্যমে যে গোমতী, মনু, হাওড়া এবং খোয়াই নদীর উপত্যকা জরিপের কাজ চলছে সেচের বরাদ্দের টাকা দিয়ে সেই জরিপের খরচ চালানো হচ্ছে। এইসব নদী উপত্যকায় যেসব বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প নেওয়া হবে সেগুলি থেকে কতখানি সেচের সুবিধা পাওয়া যাবে তার প্রাথমিক পরীক্ষার জন্য এই জরিপের গুরুত্ব রয়েছে।

## শক্তি

২৫। যথেষ্ট পরিমাণ বিদ্যুৎ শক্তি না থাকলে বা শিল্পক্ষেত্রে কোন উন্নতি সম্ভব নয়। বহু প্রতিক্ষিত গোমতী জল বিদ্যুৎ প্রকল্পের কাজ শেষ হতে চলেছে এবং ১৯৭৬ এর জুন মাসে এই বিদ্যুৎ কেন্দ্রটি চালু হবে বলে আশা করা হচ্ছে। অবশ্য তার আরো অনেক আগেই এটি পরীক্ষামূলকভাবে চালু হবে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে বড়মুড়া অঞ্চলের গ্যাস ব্যবহারের ব্যাপারে আমাদের প্রস্তাব পরিকল্পনা কমিশন অনুমোদন করেছেন এবং বড়মুড়ায় একটি গ্যাস টারবাইন স্থাপনের জন্য ১৯৭৬-৭৭ সালে এক কোটি টাকার বরাদ্দ অনুমোদিত হয়েছে। এই খাতে মোট বরাদ্দের পরিমাণ ৩৬৪.০০ লক্ষ টাকা। এর মধ্যে ৮৪.০০ টাকা হলো গ্রামীণ বৈদ্যুতিকরণ বরাদ্দ। চলতি বছরে উত্তর ত্রিপুরা জেলায় ১৫৬টি বৈদ্যুতিকরণের প্রকল্পের কাজ শুরু হয়েছে এবং ১৯৭৬-৭৭ সালে দক্ষিণ ত্রিপুরা জেলার ২৪৬টি গ্রামে বৈদ্যুতিকরণের দুইটি প্রকল্প নেওয়া হবে বলে আশা করা হচ্ছে।

## সড়ক ও সেতু

২৬। ১৯৭৬-৭৭ সালে সড়ক ও সেতুর খাতে বরাদ্দের পরিমাণ হলো ১৬৫.০০ লক্ষ টাকা, এর মধ্যে ন্যূনতম প্রয়োজন-প্রকল্পের জন্য বরাদ্দ হচ্ছে ৫০.০০ লক্ষ টাকা—এই সীমিত সঙ্গতির মধ্যেই যেসব স্থায়ী সেতু নির্মাণের কাজ চলছে সেগুলি তৈরী ছাড়াও প্রায় ২০ কিলোমিটার নতুন রাস্তা তৈরী হবে বলে আশা করা হচ্ছে। প্রায় ৯০ কিলোমিটার রাস্তা পাকা (সোলিং) হবে বলে আশা করা হচ্ছে। এ বছর সেকেরকোটে সিনাই নদীর উপর স্থায়ী সেতু নির্মাণের কাজ শেষ হয়েছে এবং কুমারঘাটে দেও নদীর উপর স্থায়ী সেতুটি নির্ম্মাণের কাজও খুব শীঘ্রই শেষ

হবে। কমলপুরে ধলাই নদীর উপর পায়ে চলার ঝুলন্ত সেতুটি নির্মাণের কাজও খুব অল্প দিনের মধ্যে শেষ হবে বলে আশা করা হচ্ছে। কয়েকটি গুরুত্বপূর্ণ সড়কে নিম্নলিখিত স্থায়ী সেতুগুলি নির্মাণের কাজ এগিয়ে চলেছে :—

(ক) বিলোনীয়া—বগাফা সড়কে মুহুরী নদীর উপর ইস্পাতের সেতু, (খ) আগরতলা—উদয়পুর—সাবরুম সড়কে লাউগাং নদীর উপর আর, সি, সি, সেতু, (গ) চালা-হালি ফটীকরায় সড়কে ধলাই নদীর উপর ইস্পাতের সেতু (ঘ) আগরতলা বিমান বন্দর সড়কে কাটাখালের উপর আর, সি, সি, সেতু।

## শিল্প

২৭। আরো বেশী কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি ও রাজ্যের অর্থনীতিকে বহুধা বিস্তৃত করার আমাদের প্রচেষ্টা নির্ভর করবে রাজ্যে শিল্প ভিত্তি স্থাপনের উপর। বৃহৎ ও মাঝারি আকারের সম্ভাবনাময় শিল্প সম্ভাবনার উপর সমীক্ষা করা হয়েছে এবং কয়েকটি প্রকল্প রূপায়ণের জন্য হাতে নেওয়া হয়েছে।

## পাটকল

২৮। পাটকল প্রকল্প রূপায়ণের জন্য দুই কোটি টাকার অনুমোদিত মূলধন নিয়ে ত্রিপুরা জুট মিলস্ লিমিটেড বিধিবদ্ধ করা হয়েছে। এপর্যন্ত রাজ্য সরকার এই পাটকলের মূলধন হিসেবে ১.৯৫ কোটি টাকা দিতে পেরেছেন। বাজেট বরাদ্দে এই বাবত ৫০.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। কারখানা-ঘর ইত্যাদি নির্মাণের কাজ চলছে এবং যন্ত্রপাতির অর্ডার দেওয়া হয়েছে। ১৯৭৭ সালে এই পাটকলে উৎপাদন শুরু হবে এবং এতে প্রায় ২০০০ লোকের কর্মসংস্থান হবে।

## কাগজ কল

২৯। উত্তর ত্রিপুরা জেলার ফটিকরায়ে একটি কাগজ কলের ভিত্তি স্থাপন করা হয়েছে। এই কাগজ কলে যখন উৎপাদন শুরু হবে তখন তাতে প্রায় ১২০০০ লোকের কর্মসংস্থান হবে।

## গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প

৩০। গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের জন্য ৫৪.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এর মধ্যে শুধু হস্তচালিত তাঁত শিল্পের জন্য ১৩.০০ লক্ষ টাকার বরাদ্দ রাখা হয়েছে। হস্তচালিত তাঁত শিল্পের উন্নয়নের জন্য কেন্দ্রীয় খাতের প্রকল্প অনুযায়ী আলাদাভাবে অর্থ সাহায্য পাওয়া যাবে বলে আশা করা হচ্ছে।

৩১। ত্রিপুরা খাদি ও গ্রামীণ শিল্প বোর্ডের কাজকর্ম দিন দিন বাড়ছে। রাজ্যের অনেক অংশে তারা বিভিন্ন গ্রামীণ শিল্প স্থাপন করেছেন। সম্প্রতি তারা হাতে তৈরী দেয়াশলাই কারখানা ও তেলের ঘানি ও শেলার শ্রেণীর চাল কল চালু করেছেন।

### চিকিৎসা

(৩২) গ্রামীণ ও উপজাতি অধ্যুষিত এলাকায় চিকিৎসার সুযোগ সম্প্রসারণের উপর অধিক গুরুত্ব দেওয়া হয়েছে। এই বিভাগের বরাদ্দে ২২ শতাংশ বৃদ্ধি ঘটেছে। বর্ত্তমানে যে ১০টী ঔষধালয় আছে সেগুলির শয্যা সংখ্যা বৃদ্ধি ছাড়াও ১৯৭৬-৭৭ সালে আরো চারটি ঔষধালয় স্থাপনের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। গ্রামীণ এলাকায় আরো দুইটী হোমিওপ্যাথিক ঔষধালয় ও দুইটী আয়ুর্বেদিক ঔষধালয় স্থাপনের প্রস্তাব করা হয়েছে। ভি, এম, হাসপাতালে শয্যা সংখ্যা বৃদ্ধির প্রশ্নটি সরকারের দৃষ্টি আকর্ষণ করেছে এবং এই হাসপাতালের শয্যাসংখ্যা আরো ২৫টী বাড়িয়ে এই হাসপাতালকে পশ্চিম ত্রিপুরা জেলার জেলা হাসপাতাল হিসেবে গণ্য করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। শয্যাসংখ্যা আরো ২০টী বাড়িয়ে ভি, এম, হাসপাতালের শিশু বিভাগটীকে আরো শক্তিশালী করার প্রস্তাব করা হয়েছে। ৫০ শয্যা বিশিষ্ট একটী সংক্রামক রোগের হাসপাতাল খোলার ব্যবস্থা করা হয়েছে। চিকিৎসা ও সহায়ক চিকিৎসায় প্রশিক্ষণ কার্য্যসূচীর উপর সরকার যথাযথ গুরুত্ব দিয়ে যাবেন। পরিবার পরিকল্পনা কার্য্যসূচী যাতে একটী স্বতঃস্ফূর্ত গণ আন্দোলন হয়ে উঠতে পারে তার জন্য দ্রুত ব্যবস্থা নেওয়ার প্রস্তাব করা হয়েছে। ১৯৭৬-৭৭ সালে জনস্বাস্থ্য কার্য্যসূচীর জন্য ৫৫.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

### পশুপালন এবং দুগ্ধ সরবরাহ

৩। পশুপালন কার্য্যসূচীতে ডিম, মাংস ইত্যাদি দ্রব্যাদির উৎপাদন বৃদ্ধির ওপর গুরুত্ব আরোপ করা হয়েছে। সেই সঙ্গে রাজ্য মুরগী পালন খামারকে প্রজনন-তথ্য-সংখ্যা বৃদ্ধিকরণ খামারে রূপান্তরিত করার উদ্দেশ্যে সেখানে আরো বেশী সংখ্যক 'লেয়ার্স' এর সংস্থান করার জন্য রাজ্য মুরগী পালন খামারটিকে সম্প্রসারিত করা হয়েছে। রাজ্যে মাংসের উৎপাদন বাড়ানোর জন্য, শূকর উন্নয়ন কার্য্যসূচীতে শূকর পালকদের জন্য প্রয়োজনীয় জিনিষপত্র সরবরাহ করা হবে। দুগ্ধ উৎপাদকদের মধ্যে পশু খাদ্য উৎপাদনের জন্য বীজ সরবরাহ করার একটি বিস্তৃত কার্য্যসূচী সুরু করা হয়েছে। দুগ্ধ উৎপাদন বৃদ্ধির জন্য নিবিড় গবাদি পশু উন্নয়ন প্রকল্পের অধীনে ৫টি গো উন্নয়ন ব্লক এবং একটি পাহাড়ী এলাকায় গবাদি পশু উন্নয়ন কার্য্যসূচীকে সংযুক্ত করা হয়েছে, এই কার্য্যসূচী এখন পশ্চিম এবং দক্ষিণ ত্রিপুরা জেলায় চালু রয়েছে। ভেটেনারী ফিল্ড সার্ভিস এবং পশু চিকিৎসা সংক্রান্ত শিক্ষা এবং গবেষণার ওপর সরকার যথাযথ মনোযোগ দিয়ে যাবেন। এছাড়া নিম্নলিখিত পরিকল্পনাগুলির রূপায়নের জন্য উত্তর পূর্বাঞ্চল পর্ষদ অর্থ সাহায্য দিবে:—

১। আঞ্চলিক গবাদি পশু প্রজনন-তথ্য-মিশ্র প্রজনন কেন্দ্র

২। আঞ্চলিক হংস প্রজনন কেন্দ্র

৩৪। ১৯৭৬-৭৭ সালের বাজেটে পশু পালন এবং দুগ্ধ সরবরাহ প্রকল্প খাতে ৬৭ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

## অনগ্রসর শ্রেণীর কল্যাণ

৩৫। অনগ্রসর সম্প্রদায়ের উন্নয়নের জন্য যে কর্মসূচী নেয়া হয়েছে তা পরিপূরক প্রকৃতির। রাজ্য সরকার অবহিত আছেন যে সাধারণ ক্ষেত্র (সেক্টর) থেকে এ চেষ্টা আসতে হবে। সার্বজনীন কর্মসূচীতে সামাজিক অসাম্য অপনোদনের জন্য প্রথমেই এ সব সম্প্রদায়ের প্রতি নজর দেওয়া হয়। এ খাতে পঞ্চম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় ২·৫০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে এবং ১৯৭৬-৭৭ সালে ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। আদিবাসী অধ্যুষিত এলাকাগুলোর উন্নয়নের জন্য সম্পূর্ণ পৃথক দৃষ্টিভঙ্গী নেয়া হয়েছে। সমস্যার সার্বিক সমাধানের জন্য পন্থা গ্রহণ করা হয়েছে। পরিকল্পনা কমিশনের নির্দেশাবলীর সাথে সঙ্গতি রক্ষা করে আদিবাসী এলাকার জন্য ভারত সরকারের নিকট একটি সাব-প্ল্যান দেয়া হয়েছে। এ সাব-প্ল্যানের জন্য প্রারম্ভিক বরাদ্দ হলো ৫৮ লক্ষ টাকা। আবাদ যোগ্য ভূমি না পাওয়ার দরুন জুমিয়া এবং ভূমিহীন তপশিলী উপজাতিয় লোকদের পুনর্বাসন সমস্যাটি বড় হয়ে দেখা দিয়েছে। পঞ্চম পঞ্চ বার্ষিকী পরিকল্পনা কালে ৩২২৫টি যাযাবর কৃষক এবং ভূমিহীন তপশিলী উপজাতির পুনর্বাসনের জন্য আদিবাসী উন্নয়ন, কৃষি এবং বন দপ্তর সম্মিলিত ভাবে চেষ্টা চালাবে, যাযাবর প্রথায় চাষ বন্ধ করার জন্য উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদের নিকট থেকে আর্থিক সাহায্য পাওয়া যাবে।

## বন

৩৬। ১৯৭৫-৭৬ সালের সংশোধিত বরাদ্দ থেকে ১৯৭৬-৭৭ সালে ৬৮·৬৫% টাকা বর্দ্ধিত বরাদ্দ করা হয়েছে। ১৯৭৬ সালে এ খাতে ৮০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এ পর্য্যন্ত ৩,৩৭১·৪৯ কি: মি: বন এলাকা রিজার্ভ বন হিসেবে গঠিত হয়েছে। বনোন্নয়নের মহৎ বৈশিষ্ট্য হলো এই যে এ পরিকল্পনার মাধ্যমে উপজাতি এবং দরিদ্র সমাজের প্রচুর সংখ্যক লোকজনের কর্মসংস্থানের ব্যবস্থা হবে। সম্ভবত: আমাদের সরকারই এ দেশের মধ্যে প্রথম বনোন্নয়নকে জুমিয়াদের আর্থিক পুনর্বাসনের সাথে যুক্ত করেছেন। পঞ্চম পঞ্চ বার্ষিকী পরিকল্পনার প্রথম দুই বছরে ২৯২টি পরিবারকে পুনর্বসতি দেয়া হয়েছে। ১৯৭৬-৭৭ সালে ২০০টি পরিবারকে পুনর্বসতি দেয়ার লক্ষ্য ধার্য্য হয়েছে। ত্রিপুরা বনোন্নয়ন এবং বনায়ন কর্পোরেশন লি: নামে একটি সংস্থা গঠনের সিদ্ধান্ত সরকার নিয়েছেন। ১৯৭৫-৭৬ সালে বন বিভাগ থেকে ৪০ লক্ষ টাকা রাজস্ব পাওয়া যাবে বলে আশা করা যাচ্ছে।

## কর্ম্মবিনিয়োগ এবং জনশক্তি পরিকল্পনা

৩৭। কর্ম বিনিয়োগ কেন্দ্রের চলতি রেজিষ্টারে কর্ম প্রার্থীর যে তালিকা রয়েছে ১৯৭৫ সালের ডিসেম্বর মাসের শেষ অব্দি তার সংখ্যা হলো ৪৬,৪৭২। তার মধ্যে শতকরা ৫৯ জন শিক্ষিত এবং কারিগরি শিক্ষায় শিক্ষিত। বেকার সমস্যা তীব্রভাবে বেড়ে চলেছে এবং কোন স্বল্পস্থায়ী কর্ম পদ্ধতি নিয়ে এ সমস্যার সমাধান করা যাচ্ছে না। ১৯৭৫-৭৬ সালে ১১৫৬টি বিজ্ঞাপিত শূন্য পদের জন্য বিভিন্ন কর্ম বিনিয়োগকারীর নিকট ৮০৬৫ জন কর্ম প্রার্থীর নাম প্রেরণ করা হয়েছিল। এ রাজ্যে এবং রাজ্যের বাইরে যে সকল মুখ্য কর্ম্মবিনিয়োগকারী

রয়েছেন, আমাদের প্রার্থীদের কর্ম প্রদান এবং শিক্ষা নবিশী ট্রেনিং দানের জন্য তাদেরকে অনুপ্রাণিত করা হচ্ছে। এ ব্যাপারে উল্লেখ যোগ্য সাড়াও পাওয়া গিয়েছে। ভারত সরকার এ বছর থেকে আগরতলায় করণিক শ্রেণীর পরীক্ষা গ্রহণের জন্য একটি পরীক্ষা কেন্দ্র খুলতে সম্মত হয়েছেন। স্ব-কর্ম নিয়োগ পরিকল্পনায়, যথা, চাউলের কল স্থাপন, দুগ্ধ সরবরাহ এবং মুরগী চাষ প্রভৃতি বিষয়ে বিশেষ গুরুত্ব আরোপ করা হচ্ছে। এ পরিকল্পনার বাস্তবায়নের জন্য ইচ্ছুক ব্যক্তিবর্গকে সম্ভাব্য সকল প্রকার সাহায্য দেয়া হবে। কর্ম বিনিয়োগ কেন্দ্রের সাথে যুক্ত ভোকেশন্যাল গাইডেন্স এর জন্য কর্ম সংস্থান ক্ষেত্রের তথ্য সরবরাহের জন্য এবং দুটি নতুন প্রকল্প যথা রাজ্য অধিকারে প্রচার ইউনিট স্থাপন ও কর্ম বিনিয়োগ পরিসংখ্যান উন্নয়নের জন্য চলতি বছরে ০·২০ লক্ষ টাকা নির্দ্দিষ্ট করা হয়েছে।

### গ্রামীন জল সরবরাহ প্রকল্প

৩৮। ন্যূনপক্ষে একটি পানীয় জলের উৎস স্থাপন সহ গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহ এবং যে সব গ্রামে পানীয় জলের ব্যবস্থা অপ্রতুল সে সব এলাকায় অধিক সংখ্যক হারে পানীয় জলের উৎস বাড়ানো হল গ্রামীন এলাকায় পানীয় জল সরবরাহ কর্মসূচীর লক্ষ্য। ১৯৭৫-৭৬ সালে সম্ভবত: ৫৫৬টি গ্রামে পানীয় জল সরবরাহ করা হবে। এতে গ্রামীণ এলাকায় ১,৬৬,৪০০ জন লোক উপকৃত হবেন। ১৯৭৬ সালে ১০০টি রিং ওয়েল খনন এবং ৪০০টি টিউব ওয়েল বসানোর জন্য ৩৫·০০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এবং এ প্রকল্পে আরো বেশী টাকা খরচ হবে।

### ক্ষুদ্র সঞ্চয়

৩৯। ক্ষুদ্র সঞ্চয় প্রকল্প কেবল কোষাগারের সম্পদ বৃদ্ধি করে না জনগণকে মিতব্যয়ী এবং আত্মবিশ্বাসী হতেও সাহায্য করে। অনবরত প্রচারাভিযানের ফলে ১৯৭৫ সালের এপ্রিল থেকে ১৯৭৫ সালের নভেম্বর পর্যান্ত ক্ষুদ্র সঞ্চয় খাতে নীট আদায় হয়েছে ৪৭ লক্ষ টাকা। ১৯৭৪-৭৫ সালে এ অর্থ আদায়ের পরিমাণ ছিল ৩৩ লক্ষ টাকা।

৪০। মহাশয়, আমার বাজেট সংক্রান্ত বিবৃতি শেষ হয়েছে। উৎকণ্ঠা ও বিশৃঙ্খলাময় দিনগুলি এখন অতীত স্মৃতিতে পরিণত হয়েছে। প্রধানমন্ত্রীর যে ২০ দফা অর্থনৈতিক কার্য্য-সূচী রাজ্যের পরিকল্পার অন্তর্ভুক্ত করা হয়েছে রাজ্যের জনসাধারণকে আজ এই পরিকল্পনা রূপায়ণের জন্য এগিয়ে আসতে হবে। দৃঢ় সংকল্প ও নুতন উদ্যম নিয়ে কাজে আত্ম নিয়োগ করলে আমরা যে লক্ষ্য আমাদের সামনে রেখেছি তাতে পৌঁছা খুব কঠিন কিছু নয়। আরো উজ্জ্বল ভবিষ্যৎ গড়ে তোলার জন্য আমি রাজ্যের জনগণ এবং এই সভায় তাদের নির্বাচিত প্রতি-নিধিদের কাছে আবেদন রাখছি যে তাঁরা যেন পরস্পরের ভেদাভেদ ভুলে যান। নতুন আলো আমাদের দৃষ্টিপথে ধরা দিয়েছে, এ সময়ে আমাদের কোন বিভ্রান্তি বা দুর্বলতা থাকলে চলবে

৪১। অর্থ দপ্তরের যে সমস্ত অফিসার ও কর্ম্মচারী এই বাজেট তৈরী করেছেন এবং সরকারী মুদ্রণালয়ের যে সমস্ত অফিসার ও কর্ম্মচারী এই বিশালায়তন বাজেটের দলিলাদি মুদ্রণের কাজে কঠোর পরিশ্রম করেছেন আমি তাদের ধন্যবাদ জানাই।

৪২। মহাশয়, আমি এখন ১৯৭৬-৭৭ আর্থিক বছরের বাজেট বরাদ্দ পেশ করার অনুমতি চাইছি।

**Mr. Speaker** :—Members are requested to submit their cut motions, if any, on the demands of the Budget Estimates within 5 P. M. of 23rd March, 1976.

**Mr. Speaker** :—Next business is presentation of supplementary grants for the year 1975-76. I would call on Hon'ble Chief Minister to present the demands for supplementary grants for the year 1975-76.

**Chief Minister** :—Mr. Speaker Sir, I beg to present the supplementary demands for grant for the year 1975-76.

**Mr. Speaker** :—Members are requested to submit their cut motions, if any, on the demands for supplementary grants for the year 1975-76 within 5 P. M. of 19th March 1976.

Members are also requested to collect their copies of the Budget speech, Budget Estimates. Supplementary Demands for grants and other connected papers from the NOTICE OFFICE.

Next business before the House is Moving of motion on Vote on Account for a part of the financial year 1976-77. I would request the Hon'ble Chief Minister to move his motion on Vote on Account,

## MOTION FOR VOTE ON ACCOUNT

**Shri S. M. Sengupta** (Chief Minister)— :Mr. Speaker Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum not exceeding Rs. 15, 11, 65,000/-exclusive the Charged Expenditure of Rs, 1,01,06,000 be granted on account, for or towards defraying the charges for the following services and purposes for the part of the financial year ending 31st March, 1977 namely:—

| DEMAND NO | SERVICES AND PURPOSES | Sums not Execeeding |
|---|---|---|
| 1. | 211—Parliament, State/Union Territory Legislature | 4.30,000 |
| 2. | 213—Council of Ministers. | 96,000 |

| DEMAND NO. | SERVICES AND PURPOSES | SUMS NOT EXCEEDING |
|---|---|---|
| 3. | 214—Administration of Justice. | 8.12,000 |
| | 215—Election. | 3,39,000 |
| | Total: Demand No. 3 | 11,51,000 |
| 4. | 220—Collection of Taxes on Income and Expenditure (Agri. Income Tax). | 18,000 |
| | 229—Land Revenue, | 16,12,000 |
| | 230—Stamps & Registration. | 1,13,000 |
| | Total : Demand No. 4 | 17,43,000 |
| 5. | 239—State Excise | 97,030 |
| | 245—Other Taxes & Duties on Commodities & Services. | 1,000 |
| | TOTAL : Demand No. 5. | 98,000 |
| 6. | 241—Taxes on Vehicles. | 39,000 |
| | 344—Other Transport & Communication Services. | 64,000 |
| | Total : Demand No. 6 | 1,03,000 |
| 7. | 254—Treasury & Accounts Administration. | 1,82,000 |
| 9. | 252— Secretariat General Services | 14,65,000 |
| | 265— Other Administrative Services (Vigilance). | 44,000 |
| | 265— Other Administrative Services (Guest House, Govt. Hostel etc.). | 94,000 |
| | 295— Other Social & Community Services (Celebaration of Re-Public Day) | 25,000 |
| | Total : Demand No. 9 | 16,28,000 |
| 10. | 253— District Administration. | 15,87,000 |
| 11. | 255— Police | 74,91,000 |
| | 260— Fire Protection & Control. | 3,93,000 |
| | 265— Other Administrative Services (Civil Defence). | 35,000 |
| | 265— Other Administrative Services (Home Guards). | 6,41,000 |
| | 344— Other Transport & Communication Services (Wireless Planning & Coordination). | 5,77,000 |
| | Total : Demand No. 11 | 91,37,000 |
| 12. | 256— Jails. | 4,63,000 |
| | 296— Secretariat Economic Services. (Evaluation Organisation). | 46,000 |
| | 304— Other General Economic Services (Economic Advices & Statistics). | 4,24,000 |
| | Total : Demand No. 12. | 9,33,000 |

| DEMAND NO. | SERVICES AND PURPOSES | SUMS NOT EXCEEDING |
|---|---|---|
| 13. | 247— Other Fiscal Services (Promotion of Small Savings). | 22,000 |
| | 258— Stationery & Printing. | 4,60,000 |
| | 265— Other Administrative Services (Other Expenditure). | 25,000 |
| | 265— Other Administrative Services (State Lottery—Establishment Charges) | 2,000 |
| | 266— Pension & Other Retirement Benefits. | 6,30,000 |
| | 268— Miscellaneous General Services—State Lottery (Payment to Agents etc.) | 1,000 |
| | Total : Demand No. 13 | 11,40,000 |
| 14. | 259—Public Works. | 1,27,38.000 |
| | 277—Education (Building). | 2,17,000 |
| | 278—Art & Culture ,, | 37,000 |
| | 280—Medical. ,, | 56,000 |
| | 282—Public Health Sanitation & Water Supply (Buildings). | 3,000 |
| | 298—Co-operation. (Buildings). | 37,000 |
| | 311—Diary Development ,, | 10,000 |
| | 321—Village & Small Industries (Buildings). | 40,000 |
| | Total : Demand No. 14. | 1,31,43,000 |
| 15. | 259—Public Works (Collection & Housing and Buildings Statistics). | 4,000 |
| | 283—Housing (Subsidised Housing Scheme for Plantation Works). | 50,000 |
| | 284—Urban Development (Assistance to Municipality Corporation etc.) | 6,13,000 |
| | 284—Urban Development (Urban Community Development Pilot Project). | 50,000 |
| | 287—Labour & Employment. | 3,26,000 |
| | Total : Demand No. 15. | 10,43,000 |
| 16. | 265—Other Administrative Services (Gazetteer & Statistical Memoirs). | 27,000 |
| | 277—Education. | 2,19,90.000 |
| | 278—Art & Culture. | 1,52,000 |
| | Total : Demand No. 16. | 2,21,69,000 |
| 17. | 277—Education. | 16,48,000 |
| | 278—Art & Culture. | 1,69,000 |
| | 285—Social Security & Welfare (Social Welfare). | 5,48,000 |
| | Total : Demand No. 17. | 23,65,000 |

| DEMAND NO. | SERVICES AND PURPOSES | SUMS NOT EXCEEDING |
|---|---|---|
| 18. | 265—Other Administrative Services (Vital Statistics). | 29,000 |
| | 267—Aid Materials & Equipments. | 13,000 |
| | 280—Medical. | 49,99,000 |
| | 282—Public Health Sanitation & Water Supplies. | 10,55,000 |
| | 295—Other Social & Community Services. | 3,000 |
| | Total : Demand No. 18. | 60,99,000 |
| 19. | 281—Family Planning. | 1,29,000 |
| 20. | 216—External Affairs (Boundary Pillars). | 25,000 |
| | 283—Housing (Govt. Residential Buildings). | 7,08,000 |
| | 284—Urban Development. | 56,000 |
| | 337—Roads & Bridges. | 35,87,000 |
| | Total : Demand No. 20. | 43,76,000 |
| 21. | 285—Information & Publicity. | 5,39,000 |
| | 339—Tourism. | 25,000 |
| | Total : Demand No. 21. | 5,64,000 |
| 22. | 283—Housing (House sites Minimum Needs Programme). | 75,000 |
| | 288—Social Security and Welfare (Re-Settlement of Landless Agri. Labourers). | 2,00,000 |
| | 288—Social Security and Welfare (State Soldiers, Sailors & Airmens' Board). | 9,000 |
| | 304—Other General Economic Services (Improvement of important markets). | 1,25,000 |
| | Total : Demand No. 22. | 4,09,000 |
| 23. | 276—Secretariat Social & Community Services (Directorate of Tribal Research). | 70,000 |
| | 288—Social Security & Welfare (Welfare of Scheduled Castes, Tribes & Other Backward Classes). | 47,17,000 |
| | 304—Food & Nutrition (Special Nutrition Programme). | 3,18,000 |
| | Total : Demand No. 23. | 41,05,000 |
| 24. | 288—Social Security and Welfare (Civil Supplies). | 1,37,000 |
| | 309—Food & Nutrition (Food Section). | 7,39.000 |
| | Total : Demand No. 24. | 8,76.000 |

| DEMAND NO. | SERVICES AND PURPOSES. | SUMS NOT EXCEEDING |
|---|---|---|
| 25, | 268—Miscellaneous General Services (Payments of allowances to the families of Dependents on Ex-Rulers). | 63,000 |
| | 288—Social Security & Welfare (Relief & Rehabilitation of displaced persons). | 2,21,000 |
| | Total : Demand No. 25. | 2,84,000 |
| 26. | 289—Relief on Account of Natural Calamites. | 1,75,000 |
| | 295—Other Social & Community Services. (Public Places of Worships). | 35,000 |
| | 304—Other General Economie Services. | 1,65,000 |
| | Total : Demand No. 26. | 3,73,000 |
| 27. | 298—Co-operation. | 8,20,000 |
| | 314—Community Development (Panchayat). | 9,58,000 |
| | Total : Demand No. 27 | 17,78,000 |
| 28. | 287—Labour & Employment (Training of Craftsman). | 2,89,000 |
| | 304—Other General Economic Services (Regulation of Weights & Measures). | 1,04,000 |
| | 314—Commnnity Development (State Planning Machinery Office). | 64,000 |
| | Total : Demand No. 28 | 4.57,000 |
| 29. | 299—Special & Backward Areas (North Eastern Council Scheme for Agri. etc. | 5,15 000 |
| | 305—Agriculture. | 38,86,000 |
| | 306—Minor Irrigation (Agri.) | 4,58,000 |
| | 307-- Soil & Water Conservation (Agri.) | 9,67.000 |
| | 312—Fisheries. | 6,84,000 |
| | 314--Community Development (Agri.). | 19,000 |
| | Total : Demand No. 29. | 65.29,000 |
| 30. | 299—Special & Backward Areas (North Eastern Council Scheme for Animal Husbandry & Dairy Development). | 3,80,000 |
| | 310—Animal Husbandry. | 15,00,000 |
| | 311- -Dairy Development. | 4.33,000 |
| | Total : Demand No. 30. | 23,13,000 |

| DEMAND NO. | SERVICES AND PURPOSES | SUMS NOT EXCEEDING |
|---|---|---|
| 31. | 299—Special & Backward Areas (North Eastern Council Schemes for Control of shifting cultivation Forest). | 1,75,000 |
| | 307—Soil & water Conservation. (Forest). | 7,75,000 |
| | 313—Forest. | 35,84,000 |
| | Total : Demand No. 31. | 45,34,000 |
| 32. | Community Development. | 10,91,000 |
| 33. | 314—Community Development (Water Supply & Sanitation). | 12,65,000 |
| 34. | 299—Special & Backward Areas (North Eastern Council Scheme for Village & Small Industries). | 1.30,000 |
| | 320—Industries. | 88,000 |
| | 321—Village & Small Industries. | 21,97,000 |
| | Total : Demand No. 34. | 24,15,000 |
| 35. | 306—Minor Irrigation. | 2,57,000 |
| | 331—Water & Power Development Scheme. | 17,000 |
| | 333—Irrigation, Navigation, Drainage & Flood Control Projects. | 5,76,000 |
| | 334—Power Prjoects. | 24,33,000 |
| | Total : Demand No. 35. | 32,83,000 |
| 36. | 459—Capital Outlay on Public Works | 5,10,000 |
| | 477—Capital Outlay on Education & Art & Culture. | 3,41,000 |
| | 480—Capital Outlay on Medical. | 7,94,000 |
| | 482—Capital outlay on Public Health. Sanitation and Water Supply. | 1,75,000 |
| | 505—Capital Outlay on Agriculture. | 10,000 |
| | 509—Capital Outlay on Food & Nutrition. | 68,000 |
| | 510—Capital outlay on Animal Husbandry. | 12.000 |
| | 511—Capital Outlay on Dairy Development. | 1,60,000 |
| | 512—Capital Outlay on Fisheries. | 6,000 |
| | 521—Capital Outlay on Village & Small Industries. | 2,20,000 |
| | Total : Demand No. 36. | 22,96,000 |
| 37. | 482—Capital Outlay on Public Health, Sanitation & Water Supply. | 2,00,000 |
| | 500—Investment in General Financial & Trading Institution (Forest). | 3,25,000 |
| | 511—Capital Outlay on Dairy Development. | 6,75,000 |
| | 711—Loans for Dairy Development. | 2,000 |
| | Total : Demand No. 37 | 12,02,000 |

| DEMAND NO. | SERVICES AND PURPOSES | SUMS NOT EXCEEDING |
|---|---|---|
| 38. | 483—Capital Outlay on Housing (Subsidised Industrial Housing Scheme). | 14,000 |
| | 500—Investment in General financial Trading institutions (Industries). | 1,25,0 0 |
| | 500—Investment in general financial Trading institution (Rural Bank). | 94,000 |
| | Total : Demand No. 38. | 2,33,000 |
| 39. | 483—Capital Outlay on Housing. | 2,70,000 |
| | 499—Capital Outlay on Special & Backward Areas (N. E. C.—Roads & Bridges). | 19,12,000 |
| | 537—Capital Outlay on Road & Bridges. | 52,19,000 |
| | Total : Demand No. 39 | 74,01,000 |
| 40. | 498—Capital Outlay on Co-operation. | 4,62,000 |
| | 677—Loans for Education, Art & Culture. | 1,000 |
| | 698—Loans for Cooperative Societies. | 2,16,000 |
| | Total : Demand No. 40 | 6,79,000 |
| 41. | 505—Capital Outlay on Agriculture. | 18,53,000 |
| | 512—Capital Outlay on Fisheries. | 6,000 |
| | 705—Loans for Agriculture. | 25,000 |
| | 712—Loans for Fisheries. | 50,000 |
| | Total : Demand No. 41 | 19,34,000 |
| 42. | 509—Capital Outlay on Food & Nutrition. | 1,94,26,000 |
| | 538—Capital Outlay on Road & Water Transport Services. | 6,25,000 |
| | Total : Demand No. 42 | 2,00,51,000 |
| 43. | 499—Capital Outlay on Special & Backward Areas (N.E.C.—Power Projects). | 37,000 |
| | 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation & Area Development. | 6,75,000 |
| | 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage & Flood Control Projects. | 7,25,000 |
| | 534—Capital Outlay on Power Projects. | 1,28,49,000 |
| | Total : Demand No. 43. | 1,42,86,000 |

| DEMAND No. | SERVICE AND PURPOSE | SUMS NOT EXCEEDING. |
|---|---|---|
| 44. | 526—Capital Outlay on Consumer Industries. | 1,25,000 |
| | 530--Investments in Industrial financial Institutions. | 21,25,000 |
| | Total : Demand No. 44. | 22,50,000 |
| 45. | 714—Loans for Community Development (Community Development Schemes). | 1,67,000 |
| 46. | 695—Loans for Other Social & Community Services. | 1,00,000 |
| 47. | 998—Loans for Co-operative Societies. | 36,000 |
| | 721—Loans for Village & Small Industrial Co-operation. | 75,0000 |
| | Total : Demand No. 47. | 1,11,000 |
| 48. | 766—Loans to Government Servants. | 16,25,000 |
| | GRAND TOTAL : | 15,11,65,000 |

**Mr. Speaker** :— Now the question before the House is the motion on Vote on Account for a part of the Financial Year 1976-77—"That a sum not exceeding Rs. 15,11.65,000/- exclusive of the Charged Expenditure of Rs. 1,01,06 000 be granted, on account, for or towards defraying the charges for the following services and purposes for the part of the financial year ending 31st March, 1977,

I think the Hon'ble Members have received the copies of Motion for Vot on Account. Now,—

As many as are of that opinion will please say 'AYES'
As many as are of contrary opinion will please say 'NOES'

I think 'AYES' have it

'AYES' have it 'AYES' have it.

The Motion is carried.

**Mr. Speaker** :— Next item of Business is consideration of the Tripura Land Revenue and Land Reforms (Fourth Amendment) Bill, 1976 (Tripura Bill No. 2 of 1976). I would request the Minister-in-charge of the Revenue Department to move his motion for consideration of the Bill.

**Revenue Minister** :—Mr. Speaker Sir, I beg to move "That the Tripura Land Revenue and Land Reforms (Fourth Amendment) Bill, 1976 (Tripura Bill No. 2 of 1976) be taken into consideration.

মাননীয় স্পীকার স্যার, এই যে ফোর্থ এমেণ্ডমেন্টটা আনা হয়েছে এটা বিশেষ করে আমাদের যে সেকেণ্ড এমেণ্ডমেন্টে যে ফেমিলি ডিফেনেশান ছিল সেই ফেমিলি ডিফেনেশানটা একটু শর্ট ছিল, ইলাবরেট ছিল না। তাতে যখন নাকি ইমপ্লিমেন্টেশান করতে দেওয়া হয় তখন দেখা গেল কতগুলি অসুবিধা দাড়িয়েছে, যার ফলে আমাদের সিডিউল ল'টা কমিয়ে ফেলা হয়েছিল সেকেণ্ড এমেণ্ডমেন্টেই। কিন্তু সেটা ইমপ্লিমেন্টেড করতে পারা গেল না। সেই জন্য ফোর্থ এমেণ্ডমেন্টে ফেমিলির ডিফেনেশানটাকে আর একটু ইলাবরেট করা হয়েছে। মাননীয় স্পীকার স্যার, ফেমিলির যে ডিফেনেশান এমেণ্ডমেন্টে—family in relation to a person shall be deemed to consist of :—

1) the person, the wife or husband as the case may be, minor sons, unmarried minor daughters, if any ;
2) his unmarried adult son, if any who does not hold any land ;
3) his married adult son, if any where neither such adult son nor the wife nor any minor son or unmarried minor daughter of such adult son holds any land ;
4) widow of his pre-deceased son, if any where neither such widow nor any minor son or unmarried minor daughter of such widow holds any land ;
5) minor son or unmarried minor daughter, if any, of his pre-deceased son is dead any minor son or unmarried minor son or unmarried minor daughter of such pre-deceased son does not hold any land, but shall not include any other person.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে এডাল্টসানটা বাদ পরে গিয়েছিল। এডাল্টসান তো ফেমেলিতে থাকে আর এই এডাল্টসানের ছেলেমেয়েরা মারা গেলে। ফেমেলিতে তাদের যে ধরা হয়েছে তাতে এখন যে সিলিংএর উঠে বাকী জমি এইটা দিতে খুব অসুবিধা হবে না। আমি আশাকরি এই হাউস এই অ্যামেণ্ডমেন্টটি এ্যাকসেপ্ট করবেন।

**শ্রীসুধন্বা দেববর্মা** :— মাননীয় স্পীকার স্যার, গতকাল যে এগ্রিকালচারাল ক্রেডিট অপারেশন বিলটা পাশ হয়েছে তার উদ্দেশ্যে তাকে কার্যকরী করা, বিশেষ করে তার পথ সুগম করা এই হিসাবে আমি এই কথাগুলি বলছিলাম। যে ব্যাংকের হাতে জমি তুলে দিয়ে তারপর ব্যাংকের মারফত উপজাতিদের জমি অউপজাতিদের হাতে হস্তান্তরিত করা এই কথাগুলি কালকে আমি বলেছিলাম। সেইক্ষেত্রে আমি দৃষ্টান্ত দিয়ে বলেছিলাম। আমার এই কথা হচ্ছে যে মাননীয় খাদ্য মন্ত্রী বলেছেন, যে ভাবে আতংকে তারমৃত্যু হয়েছে এই সম্পর্কে। এই

সম্পর্কে তিনি একটা গল্প বলেছিলেন, কিন্তু ঐ গল্পে আমি এই কথা বলতে চাই যে ট্রাইবেলরা আতঙ্কগ্রস্ত হয়ে যায়নি, কিন্তু বাস্তব ক্ষেত্রে তাদের রক্ষা করার জন্য এইটা করা হয়েছে। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে বাস্তব ঘটনাটা কি? আমি গতকাল যে আলোচনা করেছি আমি আবার সেই আলোচনা করতে চাই না। কিন্তু বাস্তব অবস্থাটা যেন ওনারা চোখের সামনে রাখেন এই অনুরোধ আমি করব। ত্রিপুরা রাজ্যে এমন কোন লোক নেই যে ঘটনাগুলি জানেন না। কাজেই মাননীয় স্পীকার স্যার, এই সমস্ত আইনের ফাঁক দিয়ে ভূমি-সংস্কার বিল না করে বরঞ্চ আমি এই কথা বলব যে সরকারের কর্তব্য যারা পিছিয়ে পড়া তাদের রক্ষা করা। কাজেই তাদের রক্ষা করার মানে এই জমি যাতে তাদের হাত থেকে হস্তান্তরিত না হয়। তারজন্য সরকার নিজেই যেন জমিদার হন। মাননী স্পীকার স্যার, এই আইনের ফাঁক দিয়ে যাতে জমি অ-উপজাতিদের হাতে না যায়।

**মি: স্পীকার**:— মাননীয় সদস্য এই অ্যামেণ্ডমেন্টটা হচ্ছে ফেমিলী ডেফিনেশানের উপর।

**শ্রীজিতেন্দ্র লাল দাস**:— মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভূমিসংস্কার আইনে চতুর্থ অ্যামেণ্ডমেন্টে যেটা উপস্থিত করা হয়েছে সেটা আমি সমর্থন করি। সেকেণ্ড অ্যামেণ্ডমেন্টে যখন ফেমিলী ডেফিনেশানে আনা হয়, আমার মনে আছে আমি এই অ্যামেণ্ডমেন্টটা যখন এনেছিলাম। ফেমেলির মধ্যে যেন এডাল্ট ছেলেদের ধরা। কারণ স্যার, এখন অবশ্য উল্টা দিক থেকে এই ফেমিলী অ্যামেণ্ডমেন্টটা এসেছে। এডাল্টদের যাকে ফেমিলীর মধ্যে ধরা হবে তার নামে জমি থাকতে পারবে না। এই রকম ক্ষেত্রে শুধু ইনক্লুড করা হবে এই রকম একটা কথা আছে। সাধারণত: লেণ্ড রিফর্ম সম্পর্কে ভারতবর্ষে যখন কথাবার্তা উত্থাপিত হয় এবং বিশেষ করে লেণ্ড রিফর্ম প্রশ্নে ১৯৬৯ সালে, এখন বর্তমানে সংগঠন কংগ্রেসের জনৈক নেতা তিনি যখন আমাদের রাষ্ট্রপতি ভি, ভি, গিরি এবং সঞ্জিব রেড্ডির মধ্যে নির্বাচন প্রতিদ্বন্দ্বিতা হয় তখন থেকে ভূমিসংস্কারের এ্যাক্ট, যারা কায়েমী স্বার্থবাদী বড় বড় জমির মালিক, বিশেষ করে ত্রিপুরার বাইরে বিহারে, উত্তরপ্রদেশে, পাঞ্জাবে এই সমস্ত জায়গায় এরা ব্যাপকভাবে পরিবারগুলিকে বিভক্ত করে ফেলে। এডাল্টকে দিয়ে আলাদা আলাদা পরিবার সৃষ্টি করে। কাজেই যখন পরিবারের ডেফিনেশান আসে তখন পরিবারের প্রাপ্তবয়স্ক ছেলেকে আলাদা করে, আলাদা পরিবার সৃষ্টি করে। বেশী সিলিংয়ের বাইরে যাতে জমি একত্রিত করতে না পারে সেই জন্য এই অ্যামেণ্ডমেন্টটা। আমাদের এখানে যখন সেকেন্ড অ্যামেণ্ডমেন্ট পাশ হয় তখন এই ডেফিনেশানটা আনছিলেন। কিন্তু তখন এই অ্যামেণ্ডমেন্ট পাশ হয়নি। আমাদের ত্রিপুরা রাজ্যে আরেক দিক দিয়ে অসুবিধা দেখা দিয়েছে। যে জোতদাররা অনেক সময় ছেলেদের নিয়ে ফেমেলি ভাগ করে। এখন যে ভূমিসংস্কারের উর্ধসীমা ১০ একরে পাঁচ জনের পরিবার যদি হয়। আমাদের সেকেণ্ড অ্যামেণ্ডমেন্ট অনুসারে ১০ একরে শুধু পাঁচজন স্বামী, স্ত্রী বা তিন জন নাবালক ছেলেমেয়ে দিয়ে পাঁচজনের পরিবার যখন হবে তখন ১০ একরে থাকতে পারবে। মাননীয় স্পীকার স্যার, কাজেই সেই দিক থেকে আমি এটা সমর্থন করি। এবং সর্ব ভারতীয় ভিত্তিতে আমার পার্টি এই অ্যামেণ্ডমেন্ট সব জায়গায় যুক্ত করেছে। যে এ্যাডাল্ট ছেলেকে যেন পরিবারে

বাইরে রাখা না হয়। তাকে যেন পরিবারের মধ্যেই ধরা হয়। সি. পি. আই-এর পক্ষ সব জায়গায় যুক্ত হয়েছে। আমাদের ত্রিপুরাতের আমি যুক্ত করছি। এবং আমি এই অ্যামেণ্ডমেন্ট সমর্থন করি। এবং আমি এই অ্যামেণ্ডমেন্টের উপরে বলে আমার বক্তব্য শেষ করছি।

মি: স্পীকার :— আমি অনারেবল রেভিনিউ মিনিষ্টারকে রিপ্লাই দেওয়ার জন্য বলছি।

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি খুবই আনন্দিত যে আমার এই অ্যামেণ্ডমেণ্টা সমর্থিত হয়েছে। কিন্তু এই অ্যামেণ্ডমেন্টের উপরে মাননীয় সদস্য শ্রীজিতেন্দ্র লাল বাবু সমর্থন করেছেন কিনা ঠিক বুঝতে পারলাম না। তবে ব্যাঙ্ক শব্দটি দেখে তিনি যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছেন সেটা হচ্ছে—আফটার দি ওয়ারড্স অব দি গভর্ণমেন্ট এ ওয়ারড অব কো-অপারেটিভ অর এ ব্যাঙ্ক সেল বী ইন্সারটেড। এটা দেখে আবার মাথার মধ্যে কি হয়ে গেছে বুঝি না। এখানে তো কোন বাঘের ছবি দেখছি না। আমি ঠিক বুঝতে পারলাম না। একটা ব্যাপার হলো যে এই ট্রাইবেল, সিডুল্ড ট্রাইবসদের আজকে লোন নিতে কোন রেজিষ্ট্রেশান লাগবে না। শুধু গভর্ণমেন্ট থেকে লোন নিতেই নয় সেটাকে আমরা আর একটু বাড়িয়ে ব্যাঙ্ক বা কো-অপারেটিভ পর্য্যন্ত নিয়েছি। তাই তারা এখানে বাঘ দেখলেন কিংবা বাঘের ছবি কোথায় পেলেন আমি ঠিক বুঝতে পারি না। এখন মরটগেজ রেজিষ্টার্ড লাগবে না, রেজিষ্ট্রেশান লাগবে না, মরটগেজ কিছুই লাগবে না। গভর্ণমেন্টের কাছ থেকে লোন্ নেওয়ার ব্যাপারেও না, ব্যাঙ্ক থেকে কিংবা কো-অপারেটিভ থেকেও না। আরো একটা হলো ত্রিপুরা অ্যাগ্রিকালচারেল ক্রেডিট অপারেশনের ক্ষেত্রেও আরো সুযোগ দেওয়া হয়েছে। সুতরাং এখানে বাঘের ছবি দেখার কি কারণ থাকতে পারে তা আমি মনে করি না। তিনি হয়তো বুঝতে পারেন নি। যার জন্য তিনি এই কথা বলেছেন।

## CONSIDERATION AND PASSING OF THE TRIPURA LAND REVENUE AND LAND REFORMS (FOURTH AMENDMENT) BILL, 1976.

**Mr. Speaker** :—Next item of Business is consideration of the Tripura Land Revenue and Land Reforms (Fourth Amendment) Bill, 1976 (Tripura Bill No. 2 of 1976). I would request the Minister-in-charge of the Revenue Department to move his motion for consideration of the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** (Revenue Minister) :— Mr. Speaker Sir, I beg to move "That the Tripura Land Revenue and Land Reforms (Fourth Amendment Bill, 1976 (Tripura Bill No. 2 of 1976) be taken into consideration.

**Mr. Speaker** :— Now the question before the House is the motion moved by the Revenue Minister—"That the Tripura Land Revenue and Land Reforms (Fourth Amendment) Bill, 1976 (Tripura Bill No. 2 of 1976) be taken into consideration."

(The motion was put to vote & carrried by voice vote).

**Mr. Speaker :** -- Now I am putting the Clauses of the Bill to vote.

Cl. 2 to Cl. 5 stand part of the Bill.

(This was put to voice vote and carried).

Cl. 1 do stand part of the Bill.

(This was put to voice vote and carried).

The title do stand part of the Bill.

(This was put to voice vote and carried)

**Mr. Speaker :**— Now, I would requist the Revenue Minister to move his next motion for passing of the Bill.

**Shri Krishnadas Bhattacherjee : (Revenue Minister) :**—Mr. Speaker, Sir, I beg to move "That the Tripura Land Revenue and Land Reforms (Fourth Amendment) Bill, 1976 (Tripura Bill No. 2 of 1976) as settled in the Assembly be passed."

**Mr. Speaker :**— Now, the question before the House is the Motion moved by the Revenue Minister—"That the Tripura Land Revenue and Land Reforms (fourth Amendment) Bill, 1976 ( Tripura Bill No. 2 of 1976 ) as settled in the Assembly be passed.

(The motion was put to vote & passed by voice vote).

## CONSIDERATION & PASSING OF THE TRIPURA MOTOR VEHICLES TAX (SECOND AMENDMENT) BILL 1976.

**Mr. Speaker :**— Next item of Business is consideration of the Tripura Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1976 (Tripura Bill No. 8 of 1976). I would request the Minister-in-charge of the Transport Department to move his motion for consideration of the Bill.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :— মাননীয় স্পীকার স্যার, আই বেগ টু মুভ—"দেট দি ত্রিপুরা মোটর ভিহিকলস্ ট্যাক্স ( সেকেণ্ড অ্যামেণ্ডমেণ্ট ) বিল, ১৯৭৬, ( ত্রিপুরা বিল নং ৮ অব ১৯৭৬ ) বি টেকেন ইনটু কন্সিডারেসন ," আমাদের মোটর ভেহিকলসের যে ট্যাক্সের হার সেই হারটা বাড়ানো হয়েছে। এটা অনেক দিন যাবৎ বাড়ানো হয়নি। এটা অন্যান্য ষ্টেটে কনস্ট্যান্টলি বেড়ে যাচ্ছে। কিন্তু এখানে এটা না বাড়ানোর দরুন আমাদের গাড়ীর সম্পর্কে অনেক কেসও হয়েছে যে এগুলি অন্য রাজ্যে চালানো হচ্ছে এখান থেকে রেজিষ্ট্রেশান নিয়ে। আর আমাদের

রাজ্যের রেভিনিউ কম হচ্ছে। এবং এই সুযোগে যেটা নাকি কোন কোন ব্যবসায়ী নিচ্ছেলেন। যে এখানে গাড়ী রেজিষ্ট্রেশান করে অন্য রাজ্যে চালাচ্ছিলেন। এতে তা বন্ধ হয়ে যাবে। আর এটা বন্ধ করার জন্যই এই ট্যাক্সের হারটা বাড়ানো হচ্ছে। এবং এতে আমাদের সরকারের রাজস্ব বৃদ্ধি পাবে এবং আমাদের পরিকল্পনা খাতে রিসোর্স বৃদ্ধি পাবে।

শ্রীসুধন্ব দেববর্মা:—মাননীয় স্পীকার স্যার, এই যে বিলটা আনা হয়েছে এটা আমি সমর্থন করতে পারছি না। পারছি না এই যে, এই বিলটা আনা হলে পরে যে নতুন ভাবে আর্থিক চাপের সৃষ্টি হবে। তবে যারা প্রাইভেট মোটর গাড়ী চালান তাদের ক্ষেত্রে ট্যাকসের হার বাড়ানো হউক। হ্যাঁ, প্রাইভেট গাড়ীর মালিকদের ক্ষেত্রে বাড়ানো হউক।

( ভয়েস :--তাদেরতো বাড়ানো হয়েছে )

হ্যাঁ, তাদের ট্যাক্স বাড়ুক তাতে আমার কোন আপত্তি নেই. কিন্তু যে সমস্ত গাড়ী যাত্রী বহন করে, মাল বহন করে এই সমস্ত গাড়ীর উপর যদি ট্যাকস পড়ে তাহলে এটার চাপ গিয়ে কাদের উপর পড়বে? চাপ পড়বে গিয়ে আমাদের দেশের জন সাধারণের উপর, চাপ গিয়ে পড়বে দেশের গরীব লোকদের উপর। এই ট্যাক্স বাড়ানোর ফলে যে বর্দ্ধিত মূল্য জনসাধারণকে দিতে হবে তা তাদের পক্ষে অসহনীয় হয়ে উঠবে। আমরা এমনিতেই দেখেছি যে আমাদের দেশের আর্থিক সংকট ভারতের অন্যান্য জায়গার তুলনায় অনেক বেশী। কারণ এখানে আমি আগেই বলেছি যে আমাদের পরিবহন অবস্থা খুবই দুর্বল। রেল-ওয়ের সঙ্গে আমাদের কোন সংযোগ নেই। তার ফলে আমাদের আর্থিক সংকট এই ত্রিপুরার মানুষের পক্ষে অসহনীয়। আমাদের দেশের আভ্যন্তরিক যোগাযোগ ব্যবস্থাও ভাল নয়। এখানে বলা হয়েছে প্রতিবেশী রাজ্যগুলিতে এই হার বাড়ানো হচ্ছে। কিন্তু আমরা যদি তাদের অনুসরণ করি তাহলে আমাদের পক্ষে খুবই অসুবিধা হবে। সুতরাং আমাদের রাজ্যের সঙ্গে অন্যান্য রাজ্যের তুলনা করা উচিত নয় বলেই আমি মনে করি। এবং অন্যান্য রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের তুলনা করলেই বুঝতে পারবেন যে অন্যান্য রাজ্য থেকে আমাদের রাজ্যের আকাশ পাতাল তফাৎ। সুতরাং অন্যান্যদের সঙ্গে আমাদের তুলনা করা যুক্তিসঙ্গত হবে বলে আমি মনে করি না। আমরা শুনেছি যে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, তিন বছর ধরে আমাদের রাজ্যে এটা বাড়ে নি। এই ট্যাক্স আমরা তিন বছরের মধ্যে বাড়াই নি। কাজেই এখন এটা বাড়ানোর প্রয়োজনীয়তা আছে। এবং প্রয়োজন আছে বলেই আমাদের বাড়াতে হলো। রাজ্যের উন্নয়নের জন্য আমাদের রিকোসাস বাড়ানোর প্রয়োজন আছে। কিন্তু আমরা যদি লক্ষ্য করি যে, এই তিন বছরের মধ্যে ট্যাক্সের হার না বাড়ালেও তেলের দাম বৃদ্ধি পাওয়ার দরুন গাড়ী ভাড়া বেড়েছে। এখন এই ট্যাক্স বাড়লে যাত্রীদের যে কত ভাড়া দিতে হবে তা কে জানে। আমরা দেখেছি যে বর্ধিত ট্যাকসের সঙ্গে সামঞ্জস্য রেখে কখনোই বাড়ানো হয় না। এই ভাড়া বাড়ানোর ক্ষেত্রে সরকারের কোন লাভ থাকে না। এটা অনেক ক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি। আমি যে এলাকা থেকে এখানে আসি সেখান থেকে কিংবা ধর্মনগর থেকে, কৈলাসহর থেকে যে ভাড়া এই সদরের উপর সেই ভাড়া দিতে হয়। এমন ঘটনা আছে। মন্ত্রী মহোদয় বলবেন

যে এতে আমাদের কোন হাত থাকে না। সেটা আমাদের আওতার বাইরে। এইভাবে যখন ট্যাক্স বাড়বে কিংবা তেলের দাম বাড়বে তখন তারা যথেচ্ছ ভাবে ভাড়া আদায় করবে। এবং সেই বর্ধিত ভাড়ার বোঝা কাদের উপর গিয়ে পড়বে। সেটা গিয়ে পড়বে সাধারণ মানুষের উপর, গরীবদের উপর। তাদের ঘাড়ে এই বোঝাটা গিয়ে পড়বে। কাজেই এইভাবে আমরা যদি এখানে এই বিলটা আনি তাহলে তাদের ক্ষতি হবে। ক্ষতি হবে সাধারণ মানুষের। কাজেই এই বিলটা আসা ঠিক নয়। এই দিক থেকে আমি এটাকে সমর্থন করতে পারছি না এ-র বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মি: স্পীকার :—নাও আই উড কল অন অনারেবল রেভিনিউ মিনিষ্টার—

শ্রী বুলু কুকী : —মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটার উপরে আমি কিছু বলতে চাই।

মি: স্পীকার :—আপনি বলবেন? বলুন। বলুন।

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য মহোদয়, এই বেলাই কি শেষ করতে চান? এবং এই যাতে শেষ করা যায় তার জন্য আমি উনাকে বসিয়ে দিতে চাই।

মি: স্পীকার :—মাননীয় সদস্য আপনি বলুন। এই বেলাই শেষ করা যাবে।

শ্রীবুলু কুকী :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় আমাদের সামনে যে ত্রিপুরা মোটর ভেহিকেলস ট্যাক্স (সেকেণ্ড এ্যামেণ্ডমেণ্ট) বিল উপস্থিত করেছেন, এই বিল আমি সমর্থন করতে পারি না, এই কারণে যে এখানে আমরা দেখছি যে ট্যাক্স ধরা হয়েছে—

বড় বড় লোকদের, বড় বড় ধনীদের, ওদের পারসন্যাল ইউজের জন্য যে গাড়ী দেওয়া হয়, এই গাড়ীর উপর যদি ট্যাক্স বসিয়ে দিত, তাহলে পরে আমি দুই হাতে সমর্থন করতে পারতাম কিন্তু দেখা যাচ্ছে তার চেয়ে বেশী যে ট্যাক্স বসানো হয়েছে সেটা হল সাধারণ মানুষ যেটা ব্যবহার করে অর্থাৎ প্যাসেঞ্জার গাড়ীর উপরে—এখানে বলা আছে 'ষ্টেজ ক্যারেজ উইদ সিটিং ক্যাপাসিটি ফর নট লেস দ্যান—২৭...এইগুলোর উপরই ট্যাক্স বেড়েছে। সাধারণ মানুষ যে সমস্ত গাড়ী ব্যবহার করে তার উপরই ট্যাক্স বসানো হবে এবং যখনই সেই ট্যাক্স বাড়ানো হবে, তখনই সেই গাড়ীর মালিক জনসাধারণ'এর উপর সেই ট্যাক্স চাপিয়ে দিয়ে তার থেকে সেটা গ্রহণ করবে এবং শুধু সেটাই গ্রহণ করবেনা, এই যে নির্দ্ধারিত ট্যাক্স আছে তার চেয়ে চার গুণ জনসাধারণের কাছ থেকে আদায় করে নেবে, কারণ এর উপর সরকারের কোন নিয়ন্ত্রণ নেই। এই ট্যাক্সটা বসালে পর, গাড়ীর মালিক যে অতিরিক্ত ভাড়া জনসাধারণের কাছ থেকে নিতে পারবেন না, এই বিলে এমন কোন ব্যবস্থা নেই। আমি জানি ওম্পি থেকে তৈদু বাজার মাত্র ১০ কি. মিটার রাস্তার ভাড়া তিন টাকা আর এ্যামবেসাডারে ৪ টাকা নেওয়া হচ্ছে। গাড়ীর উপর ট্যাক্স বসালে সংগে সংগে সেটা হয়ে যাবে চার টাকা এবং পাঁচ টাকা। এই আইনের মধ্যে এমন কোন প্রভিশান আছে কি যে গাড়ীর ভাড়া বৃদ্ধি করতে পারবে না? এইরকম কোন আইন নাই যার ফলে ত্রিপুরার যে সাধারণ মানুষ, গরীব অংশ, বাঁচার সন্ধানে, খাদ্যের জন্য ঘুরা-ঘুরি করে তাদের উপর অতিরিক্ত ট্যাক্স পড়বে, অপর দিকে ত্রিপুরা সরকার এখানে বলছেন

ষ্টেটমেন্ট অব অবজেকটস এণ্ড রিজন্‌স'এ' যে ত্রিপুরা রাজ্যে ট্যাক্স বাড়ানো হয়েছে, সেটা অন্যান্য রাজ্যের তুলনায় ট্যাক্সটা কম, কিন্তু আমি জানি ত্রিপুরার প্রকৃত অবস্থাটা কি। ত্রিপুরা রাজ্য অন্যান্য রাজ্য থেকে অনেক গরীব, এখানে কোন ইণ্ডাষ্ট্রীজ নাই। ত্রিপুরা গভর্ণমেণ্ট এমন কোন ইণ্ডাষ্ট্রিজ গড়ে তুলতে পারেন নাই, কতক্ষন আগে প্রশ্নোত্তরে আমরা দেখেছি যে যেগুলো ছিল, সেগুলোও অকেজো হয়ে পড়ে আছে. এই হচ্ছে প্রকৃত অবস্থা। তার উপর আমরা দেখছি যেখানে কেন্দ্রীয় সরকার বিভিন্ন জায়গাতে সাধারণ মানুষের ব্যবহার যোগ্য জনিষপত্রের উপর ট্যাক্স না বসাবার জন্য পলিসি গ্রহণ করেছেন, অপর দিতে ত্রিপুরা রাজ্যে সমস্ত জিনিষের উপর ট্যাক্স বসাচ্ছেন সংখ্যাগরিষ্ঠের ভোটের জোরে সেটা পাশ করিয়ে নিয়েছেন। ৮৪টি জিনিষের উপর ট্যাক্স বসানো হল। তদুপরি একটা বিল এনে জনসাধারণের উপর আরেকটা ট্যাক্স খরচ বাড়াবার জন্য—ইনডাইরেক্টলি জনসাধারণকে কিভাবে শোষণ করা যায় তার একটা পদ্ধতি গ্রহণ করা হয়েছে। অপরদিকে মাল বহনের ব্যাপারে আমরা দেখছি যে অধিকাংশ জিনিষ ধর্মনগর থেকে ত্রিপুরার বিভিন্ন জায়গায় ট্রাকে আনা হয়, এই ট্রাকের ভাড়া বাড়ানো হবে, সাধারণ জিনিষের ক্যারিং চার্জ্জ বাডানো হবে। তারপর মাল আনবে, মহাজনের কাছে যাবে, সেইসব দাম হিসেব করে তারা সেই জিনিসের দাম বাড়িয়ে জনসাধারণের কাছ থেকে সেটা আদায় করে নেবে। সরকার ম্যাচের দাম ১০ পয়সা যেখানে ঠিক করে দিয়েছিলেন সেই ম্যাচ কিনতে হচ্ছে ১৫ পয়সা, কতদিন পরে সেটা ২০ পয়সায় কিনতে হবে। এই দাম ঠিক রাখার জন্য কোন নিয়ন্ত্রণের ব্যবস্থা এই সরকারের নেই। যে বিলটা আনা হয়েছে এটা গরীব অংশের মানুষকে, শোষণ করার জন্য তাকে আরও দুর্দ্দশাগ্রস্থ করার জন্য, তাকে আরও শোষণ করার জন্য এই বিলটা আনা হয়েছে, তাই আমি এটাকে সমর্থন করতে পারছি না। এই বিলকে আমি সমর্থন করতে পারতাম যদি বড়লোকদের কাছ থেকে —যাদের হাজার হাজার লক্ষ লক্ষ টাকা ইনকাম, তাদের উপর, তাদের গাড়ীর উপর যদি ট্যাক্স বসানো হত তাহলে দুই হাত তুলে আমি এটাকে সমর্থন করতাম। কিন্তু তা না করে গরীব মানুষের উপর ট্যাক্স বসানোর চেষ্টা করছেন, তার জন্য আমি এই বিল সমর্থন করতে পারি না, এই বলে আজকে আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার :— আই উড কল নাউ অনারেবল মিনিষ্টার টু গিভ হিজ রিপ্লাই।

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মোটর ভেহিক্যাল ট্যাক্স বাড়িয়ে যে বিলটা এখানে আনা হয়েছে, তার উপর বিরোধী দলের সদস্য যে বক্তব্য রাখলেন, সেগুলি ঠিক নয়। কালকে আমাদের যে খাদ্য মন্ত্রী শ্রীতড়িত মোহন দাশগুপ্ত একটা কথা বলেছিলেন, সেটা আমি বিশেষভাবে উল্লেখ করছি যে ব্যবসায়ীরা যে যা নেওয়ার সেটা ঠিকই নিচ্ছে, তাদের প্রাপ্য টাকা তারা ঠিকই পাচ্ছে কিন্তু সরকার তার প্রাপ্য টাকা পাচ্ছেন না। জিনিষের দাম এখানে যা, পার্শ্ববর্তী রাজ্যে তার চেয়ে যে খুব বেশী তা নয়, প্রায় সমান সমান চলেছে। মাঝখান থেকে ওরা ট্যাক্স পাচ্ছেন, আমরা পাচ্ছি না। ওদের রেভিনিউ বাড়ছে, আমাদের বাড়ছে না অথচ মিডলম্যান যা নেওয়ার সেটা ঠিকই নিচ্ছে। এই ট্যাক্স বাড়ানোর দরুণ জিনিষপত্রের দর যে বেড়ে যাবে, তা ঠিক নয়। ট্যাক্স বসালে পরে ট্রাক এবং বাসের কষ্ট অব

এক্সপেণ্ডিচার, ক্যারিং কষ্ট বা ওভারহেড কষ্ট বাড়ার কারণ হচ্ছে পেট্রল, ডিজেল ইত্যাদির দাম হু হু করে বেড়ে যাচ্ছে। সেটাই আসল কারণ। তার উপর আমাদের কোন হাত নেই সেটা বিদেশ থেকে আনতে হয়, তারা সেখানে দাম বাড়িয়েছে, অতএব এখানেও দাম বাড়ছে। তার ভারত সরকারেরও কোন হাত নেই, ভারত সরকারকে বাধ্য হয়ে বাড়াতে হচ্ছে। সাধারণতঃ আমাদের মোটর ভেহিকেল ট্যাক্স বাড়লে জিনিষের দাম বেড়ে যাবে সেটা আমি মনে করি না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারপর আমরা দেখছি আসাম থেকে আমাদের এখানে ট্যাকসের হার কম আছে। যেখানে আসামে—তিনি যেটা বললেন ট্যাক্সী বা জীপে আসামে যেখানে ৩৩৮ টাকা ট্যাক্স নেয়, সেখানে আমরা ২৫২ টাকা ট্যাক্স করেছি। আগে ছিল ২১০ টাকা, মাত্র ৪০ টাকা বাড়ানো হয়েছে। তাতে খুব একটা বাড়ানো হয় নাই। প্রত্যেক ক্ষেত্রেই আমরা দেখছি—যেখানে আসামে ষ্টেজ ক্যারেজ উইথ সিটিং কেপাসিটি ৪০, ১৪৫৬ টাকা। আমাদের হয়েছে ১০৯২, আসামে যেখানে ১১৯২ টাকা, আমাদের এখানে হয়েছে ১৩৪৪ টাকা, আসামে ২৪০৮ উইথ সিটিং ক্যাপাসিটি ৪৩, আমাদের সেই জায়গাতে কমিয়ে রেখেছি ১৮০৫ কাজেই আমরা কম রেখেছি। সুতরাং এই রেটটা আসাম থেকে অনেক কম এই রেট বসালে জিনিষের দাম বেড়ে যাবে তা ঠিক নয়। অতএব এই বিলটা হাউস পাশ করবেন আমি আশা করছি।

**Mr. Speaker** :— Now the question before the House is the motion moved by the Minister-in-charge of the Transport Department—"That the Tripura Motor Vehicles Tax (Second Amendment) Bill' 1976 (Tripura Bill No. 8 of 1976) be taken into consideration.

(The Motion was put to voice vote and carried.)

**Mr. Speaker** :— Now I am putting the clauses of the Bill to vote.

Cl. 2 do stand part of the Bill (It was agreed to by the voice vote.)

Cl. 1 do stand part of the Bill (It was agreed to by voice vote.)

The Title do stand part of the Bill (It was agreed to by voice vote.)

**Mr. Speaker** :— Now I would request the Hon'ble Minister in-charge of the Transport Department to move his next motion for passing of the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker, Sir, I beg to move "That the Tripura Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1976 (Tripura Bill No. 8 of 1976) as settled in the Assembly be passed.

**Mr. Speaker** :— Now the question before the House is the motion moved by the Minister in-charge of Transport Department—"That the Tripura Motor Vehicles Tax (Second Amendment) Bill, 1976 (Tripura Bill No. 8 of 1976) as settled in the Assembly be passed.

(The Bill was put to voice vote and passed.)

**Mr. Speaker** :— The House stands adjourned till 11 A. M. on Friday the 19th March, 1976.

## PAPERS LAID ON THE TABLE

ANNEXURE—'A'

### ADMITTED UNSTARRED QUESTION NO. 1

**By Shri Sushil Ranjan Saha**

Will the Hon'ble Minister-in-charge of Food & Civil Supplies Department be pleased to state :—

### QUESTION

১। এসেন্‌সিয়েল কমোডিটিজ এ্যাক্ট অনুযায়ী ত্রিপুরা রাজ্যে ১৯৭৫ ইং সনে কতজনের বিরুদ্ধে মামলা দায়ের করা হইয়াছে তাহার মহকুমা ভিত্তিক হিসাব ;

২। এদের মধ্যে কতজন রেশন সপ ডিলার এবং কতজন পাইকারী ব্যবসায়ী ;

৩। কোন কোন ক্ষেত্রে ডিপার্টমেন্টাল তদন্ত হইয়াছে ; এবং

৪। মামলায় অদ্যাবধি কতজনের শাস্তি হইয়াছে।

### ANSWER

১। এসেন্‌সিয়েল কমোডিটিজ আইন অনুযায়ী মহকুমা ভিত্তিক মামলার সংখ্যা :—

| ক্রমিক নং | মহকুমার নাম | ব্যক্তির সংখ্যা |
|---|---|---|
| ১) | সদর | ৭২ জন |
| ২) | সোনামুড়া | ১৩ ,, |
| ৩) | খোয়াই | ২৮ ,, |
| ৪) | উদয়পুর | ১৩ ,, |
| ৫) | অমরপুর | ১৬ ,, |
| ৬) | বিলোনীয়া | ৪৪ ,, |
| ৭) | সাবরুম | নাই |
| ৮) | ধর্ম্মনগর | ১৮ ,, |
| ৯) | কৈলাসহর | ৯ ,, |
| ১০) | কমলপুর | ১ ,, |
| | | ২১৪ জন |

২। মহকুমা ভিত্তিক ন্যায্যমূল্যের দোকানের মালিক ও পাইকারী ব্যবসায়ীর সংখ্যা :

| ক্রমিক নং | মহকুমার নাম | ন্যায্যমূল্যের দোকানের মালিক | পাইকারী ব্যবসায়ীর সংখ্যা |
|---|---|---|---|
| ১) | সদর | ১৩ | ৫৯ |
| ২) | সোনামুড়া | নাই | ১৩ |
| ৩) | খোয়াই | ১০ | ১৮ |
| ৪) | উদয়পুর | ৮ | ৫ |
| ৫) | অমরপুর | ৮ | ৮ |
| ৬) | বিলোনীয়া | ৬ | ৩৮ |
| ৭) | সাবরুম | নাই | নাই |
| ৮) | ধর্ম্মনগর | ২ | ১৬ |
| ৯) | কৈলাসহর | — | ৯ |
| ১০) | কমলপুর | নাই | ১ |
| | | ৪৭ | ১৬৭ |

৩। যে সব ক্ষেত্রে বিভাগীয় তদন্ত হইয়াছে :—

| ক্রমিক নং | মহকুমার নাম | বিভাগীয় তদন্তের সংখ্যা |
|---|---|---|
| ১) | সদর | ৩২ |
| ২) | সোনামুড়া | নাই |
| ৩) | খোয়াই | ১৪ |
| ৪) | উদয়পুর | ১৩ |
| ৫) | অমরপুর | নাই |
| ৬) | বিলোনীয়া | ৫ |
| ৭) | সাবরুম | ১ |
| ৮) | ধর্ম্মনগর | ৩ |
| ৯) | কৈলাসহর | নাই |
| ১০) | কমলপুর | নাই |
| | | ৬৮ |

৪। মামলায় ইতিমধ্যে যতজনের সাজা হইয়াছে :—

| ক্রমিক নং | মহকুমার নাম | ব্যক্তির সংখ্যা |
|---|---|---|
| ১) | সদর | ১০ জন |
| ২) | সোনামুড়া | নাই |
| ৩) | খোয়াই | ২২ ,, |
| ৪) | উদয়পুর | নাই |
| ৫) | অমরপুর | নাই |
| ৬) | বিলোনীয়া | ২ ,, |
| ৭) | সাবরুম | নাই |
| ৮) | ধর্ম্মনগর | ১ (এক) ,, |
| ৯) | কৈলাসহর | নাই |
| ১০) | কমলপুর | নাই |
| | | ৩৫ জন |

PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

Friday, March 19, 1976

The Assembly met in the Assembly House (Ujjyanta palace), Agartala on Friday, the 19th March, 1976 at 11 A. M.

## PRESENT

Hon'ble Deputy Speaker (Shri Usha Ranjan Sen) was in the Chair, Chief Minister, 5 Ministers, 2 Ministers of States, the Deputy Minister, and 31 Members.

## STARRED QUESTIONS

**Mr. Dy, Speaker** :—To-day, in the list of business are the following questions to be answered by the ministers concerned. Now I would call on Shri Jatindra Kumar Majumder.

**Shri Jatindra KumarMajumder** :— Starred Question No. 29

**Shri Monoranjan Nath** :— Mr. Speaker Sir Starred Question No. 29

Questions

১) জিরানীয়া ব্লকের মোহনপুর অঞ্চলে একটি ডিসপেন্সারী করার পরিকল্পনা আছে কি ?

২) থাকিলে ১৯৭৬—৭৭ আর্থিক বৎসরে উক্ত অঞ্চলে ডিসপেন্সারী খোলা হইবে কি ?

Answeer

১) আপাতত: এমন কোন পরিকল্পনা নাই।

১) প্রশ্ন উঠে না।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—স্যার আপাতত: সময়টা কতদিন আপাতত: কথাটার ব্যাখা বুঝলাম না।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি বলতে চাইছি, বর্ত্তমানে এমন কোন পরিকল্পনা নাই।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে জিরানীয়া ব্লকের মোহনপুর যে অঞ্চলটা তা থেকে কতমাইল দূরে একটা ডিসপেন্সারী বা একটা প্রাইমারী হেল্থ সেন্টার আছে ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মোহনপুর থেকে জিরানিয়া তিন মাইল দূরে একটা প্রাইমারী হেল্থ সেন্টার আছে এবং মোহনপুর থেকে রাণীর বাজার তিন মাইল দূরে একটা ডিসপেন্সারী সেন্টার আছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয়, কি মনে করেন যে এযে বিরাট্র অংশ, সেখানে লোক সংখ্যার আধিক্য বিবেচনা করে এবং ব্যাকওয়ার্ড এরিয়া মনে করে, কেন না সেখানে আদিবাসী এবং গরীব লোকের সংখ্যাই বেশী, সেদিকে লক্ষ্য রেখে আগামী বছর যাতে অন্ততঃ একটা হোমিওপ্যাথি ডিসপেন্সারী খোলা হয় ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—আগামী বছর যখন ডিসপেনসারী স্যাংশন হবে তখন মোহন-পুরের প্রশ্নটাও পরীক্ষা করে দেখা হবে।

**শ্রীআচাইছি মগ**:—কত পপুলেশান হলে একটা ডিসপেন্সারী হয় ?

**শ্রীমনোরঞ্জননাথ** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপাততঃ আমাদের ত্রিপুরা রাজ্যে ১৫ হাজার লোকের জন্য একটা ডিসপেন্সারী আছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—যদি বেশিও তাই হয়, প্রতি ১৫ হাজারে একটা ডিসপেন-সারী, তাহলে কত পপুলেশানের মধ্যে আর একটা খোলার কনটেমপ্লেশান আছে, অর্থাৎ একস্-পানসান ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১১১টি ডিসপেনসরী আছে এবং তাতে দেখা গেছে ১৫ হাজার লোকের মধ্যে একটা করে আছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—এই পপুলেশানটা কি আরও কমবে, না বাড়বে প্রতিটি ডিসপেনসারীর জন্য ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, নেক্সড ইয়ারে আরও দুইটা হোমিও-প্যাথি এবং চারটা ডিসপেনসারী করার পরিকল্পনা আছে।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—এই মোহনপুর এলাকাটি কি একটি ট্রাইবেল এরিয়া অর্থাৎ ট্রাইবেল পপুলেশান কত সেখানে ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কাছে সেই তথ্য নাই।

**মিঃ ডেপুটি স্পীকার** :—শ্রীসুশীল রঞ্জন সাহা।

**শ্রীঅজিত রঞ্জন ঘোস** :—আই অ্যাম ইন্টেরেষ্টেড। কোয়েশ্চান নাম্বার ৩৪।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ৩৪।

প্রশ্ন

১) ইহা কি সত্য যে চেলা গাং দাতব্য চিকিৎসালয়ে দীর্ঘদিন যাবত ডাক্তার না থাকায় এলাকাবাসীরা চিকিৎসার সুযোগ পাইতেছেন না ?

উত্তর

১) চেলাগাং ডাক্তারখানায় ১৯৬৪ সালের পর থেকে ডাক্তার দেওয়া সম্ভব হয় নাই।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—১৯৬৪ সন থেকে সেখানে ডাক্তার নাই সেই ডিসপেন-সারীটা কবে স্থাপিত হয়েছিল ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—সেই তারিখটা আমার কাছে নাই। তবে আমার যতটুকু মনে পড়ে এটা রিফিউজী কলোনী হিসাবে স্থাপিত হয়েছিল।

**শ্রীসুধন্য দেববর্ম্মা** :—তাহলে সেই ডিসপেনসারী সেখানে নেই। এই কথাই কি মাননীয় মন্ত্রী মহোদয় বলতে চান ডাক্তার যখন নাই।

**শ্রীমনোরঞ্জন নাথ** : —মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ডিসপেনসারী সেখানে আছে।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—সেখানে কি ঔষধপত্র আছে এবং রোগীর চিকিৎসা হয়?

**শ্রীমনোরঞ্জন নাথ** :—ঔষধপত্র আছে, একজন কম্পাউণ্ডার এবং দুইজন ধাই এবং দুইজন চতুর্থ শ্রেণীর কর্মচারী আছে।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— সেখানে প্রেসক্রিপশান করে কে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— সেখানে কোন ডাক্তার নাই আমি আগেই বলেছি।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— তাহলে চিকিৎসা কি করে হয়? রোগের একটা ডায়গনিসিস নিশ্চয়ই করতে হবে। কে ঔষধপত্র দিচ্ছে এবং রোগ নির্ণয় করছে?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— সেখানে ডাক্তার নাই আমি আগেই বলেছি। তবে নতুন বাজার ৫ মাইল দূরে, সেখানে প্রাইমারী হেলথ সেন্টার আছে। সেখানে গিয়ে প্রেসক্রিপশান নিতে পারে।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—নতুন বাজারে যে ডাক্তার বাবু আছেন, তিনি চেলাগাঙে আসেন? না কি রোগীদের যেতে হয়?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— সেই তথ্য আমার কাছে নেই।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে নতুন বাজারে যে ডাক্তার বাবু আছেন তিনি নতুনবাজার থেকে এসে রোগী দেখবেন এবং প্রেসক্রিপশান দেবেন সেইরকম পরিকল্পনা আছে কি না এবং যদি না থাকে তাহলে সেই পরিকল্পনা করবেন কি না?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— সেটা পরীক্ষা করে দেখা হচ্ছে।

**শ্রীমংছাবাই মগ** :— ডিসপেন্সারী যে হয়েছে সেটা কোন্ জায়গার উদ্বাস্তুদের জন্য করা হয়েছে।

**শ্রীমনোরঞ্জন নাথ** :— আমি আগেই বলেছি রিফিউজী কলোনীর জন্য এটা করা হয়েছে।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— প্রশ্নটা ছিল সেই রিফিউজীরা কি বাংলাদেশের, না পাকিস্তানের, না ত্রিপুরার রিফিউজী?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— রিফিউজী বলতে আমরা উদ্বাস্তু বুঝি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি সেখানে যে ডাক্তার নাই এতদিন যাবত সেটা কি ডাক্তারের সংখ্যা কম বিধায়, না কি ডাক্তার সেখানে যাইতে চাইছে না?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার মনে হয় মাননীয় সদস্য জানেন যে আমাদের ত্রিপুরা রাজ্যে ডাক্তারের অভাব আছে।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :— সেই অভাবটা পূরণের জন্য কি চেষ্টা করেছেন জানাবেন কি ?

**শ্রীমনোরঞ্জন নাথ** :— কিছু দিন আগেই এ্যাডভারটাইজ করা হয়েছে ডাক্তারের জন্য।

**Mr. Deputy Speaker** :— Next item of Business is laying of papers. I would request the Hon'ble Revenue Minister to lay a copy of the Third Annual Report of the Tripura Public Service Commission.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker, Sir, in pursuance of Article 323 (2) of Constitution of India, I beg to lay a copy of the Third Annual Report of the Tripura Public Service Commission for the period from April 1, 1974 to March 31, 1975.

**Mr. Deputy Speaker** :— Now, I would call on the Hon'ble Revenue Minister to lay on the table copies of the (1) Finance Accounts 1973-74 (2) Appropriation Accounts 1973-74 and (3) Report of the Comptroller & Auditor General of Indta 1973-74.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker, Sir, in pursunce of Article 151 (2) of the Constitution of India, I beg to lay on the table copies of the (1) Finance Accounts 1973-74 (2) Appropriation Accounts 1973-74 & (3) Report of the Comptroller & Auditor General of India 1973-74.

**Mr. Deputy Speaker** ;— Members are requested to collect their copies of the Third Annual Report of the Tripura Public Service Commission, Appropriation Accounts, Finance Accounts and Audit Report from 'Notice Office.'

Next businhss of the House is introduction of "The Tripura Appropriation (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of 1973). Now, I would request the Hon'ble Revenue Minister to move his motion for leave to introduce the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speeker Sir, on the recommendation of the Governor, I beg to move for leave to introduce the Tripura Appropriation (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of 1976).

**Mr. Deputy Sdeaker** :— Now, question before the House is the motion moved by the Hon'ble Revenue Minister "That leave be granted to introduce the Tripura Appropriation (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of 1976) ;
( It was put to voice vote and carried).

(The Leave is granted)

**Mr. Secretary** :— A Bill to provide for the withdrawal of certain sums from and out of the Consolidated Fund of the State of Tripura for the services of a part of the financial year, 1976-77.

**Mr. Deputy Speaker** :— Now, I would request the Hon'ble Revenue Minister to move his next motion to introduce the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker Sir, I beg to move "That the Tripura Appropriation (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of 1976) be introduced.

**Mr. Deputy Speaker** :— Now, question before the House is the motion moved by the Hon'ble Revenue Minister "That the Tripura Appropriation (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of 1976) be introduced, (It was put to voice vote and carried).

(The Bill is introduced)

**Mr. Deputy Speaker** :— Copies of the Bill have already been circulated to the members.

Next item of business is consideration of the Tripura Appropriation (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of 1976). I would request the Hon'ble Revenue Minister to move his motion for consideration of the Bill.

**Shri Krishnadas Bhattacharjee** :— Mr. Speaker Sir, on the recommendation of the Governor, I beg to move "That the Tripura Appropriation ( Vote on Account ) Bill, 1976 (Bill No. 3 of 1976) be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের ১৯৭৬-৭৭ সালের বাজেট পাশ করা সাপক্ষে প্রথম ৩ মাসের খরচ বাবত যে টাকার প্রয়োজন হবে, এ্যাসেম্‌বলি থেকে অথরিটি নেওয়ার জন্য এই এ্যাপ্রোপিয়েশান বিলটা হাউসের সামনে এসেছে। আশা করি হাউস এটাকে পাশ করিয়ে দিবেন।

**Mr. Deputy Speaker** :— Now, the question before the House is the motion moved by the Hon'ble Revenue Minister "That the Tripura Appropriation (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of J976) be taken into consideration."

(It was then put to voice vote and carried.)

**Mr. Deputy Speaker** :— Now, I am putting the clauses of the Bill to vote—

(The question that Cl. 2 and Cl. 3 do stand part of the Bill was then put to voice vote and agreed to).

( The question that Schedule do stand part of the Bill was then put to vaice vote and agrreed to).

( The question that Cl. 1 do stand part of the Bill was then put to voiee vote and agreed to).

(The question that the Title do stand part of the Bill was then put to voice vote and agreed to).

**Mr. Deputy Speaker** :— Now, I would request the Hon'ble Revenue Minister to move his next motion for passing of the Bill.

**Shri Krishnadas Bhattacherjee** :— Mr. Speaker Sir, on the recommendation of the Governor, I beg to move— "That the Tripura Appropriation (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of 1976) as settled in the Assembly be passed.

**Mr. Deputy Speaker** :— Now, the question before the House is the motion moved by the Hon'ble Revenue Minister—"That the Tripura Appropriatian (Vote on Account) Bill, 1976 (Bill No. 3 of 1976) as settled in the be passed."

(The motion was then put to voice vote and the Bill was passed.)

**Mr. Deputy Speaker** :— Next item of business is private members' resolutions. There are three resolutions in the list of business of to-day. First I would call on Shri Kalidas Deb Barma to move his resolution— এই বিধান সভা প্রস্তাব করিতেছে যে ত্রিপুরা রাজ্যের রাজনৈতিক বন্দীদের তামিলনাড়ুর ভেলোর জেল হইতে আগরতলা জেলে স্থানান্তরিত করা হউক'।

**শ্রীকালীদাস দেববর্ম্মা** :— মাননীয় স্পীকার স্যার, আমি যে রিজলিউশানটা মুভ করছি, সেটা হচ্ছে—'এই বিধান সভা প্রস্তাব করিতেছে যে ত্রিপুরা রাজ্যের রাজনৈতিক বন্দীদের তামিলনাড়ুর ভেলোর জেল হইতে আগরতলা জেলে স্থানান্তরিত করা হউক। আমি স্যার, কক্-বরক ভাষায় আমার বক্তব্য রাখছি।

**মিঃ ডেপুটি স্পীকার** :— মাননীয় সদস্য আপনি বাংলায় বলুন। কারণ আপনি কক্‌বরকে বললে মন্ত্রীরা সেটার কিছুই বুঝতে পারবেন না এবং তারা সেটার উত্তরও দিতে পারবেন না।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :— স্যার, উনি বরাবরই কক্-বরকে বলে আসছেন, কারণ বাংলায় বলতে তার বেশ অসুবিধা হয়। কাজেই তাঁকে কক্-বরকে বলতে দিন। তারপর আমরা যখন অন্যরা বলব তখন সেটার কিছু কিছু বাংলায় বলব, তাতে মন্ত্রীদের উত্তর দিতে খুব একটা অসুবিধা হওয়ার কথা নয়।

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :— আপনি কক্‌বরকে বলার আগে কিছুটা অন্ততঃ বাংলায় বলতে পারেন এবং তাতে আমাদেরও সেটার উত্তর দিতে সুবিধা হয়।

**শ্রীকালিদাস দেববর্ম্মা** :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আনি তিনি অর প্রস্তাব অঙখা—"এই বিধানসভা প্রস্তাব করিতেছে যে, ত্রিপুরা রাজ্যের রাজনৈতিক বন্দীদের তামিলনাড়ুর ভেলোর জেল হইতে আগরতলা জেলে স্থানান্তরিত করা হউক।" অ প্রস্তাব-ন আঙ তিনি আলোচনা খাইনানি বাধ্যতা অঙগ, কারণ এই ত্রিপুরা রাজ্য বাই তামিলনাড়ু হাজার হাজার মাইল হাচাল অঙ তঙমানি জাগাঅ যে তিনি ত্রিপুরা রাজ্যনি এই রাজনৈতিক

বন্দীরগ বরগ যে তামিলনাড়ু বেহজাকমানি, ভেলোর জেল,—এইভাবে রাজ্যনি ছাড়া অন্য রাজ্যঅ বহরই তনমানি আব যে ব্যবস্থা স্যার, আব যে বৃটিশ সাম্রাজ্যবাদনি আমল ই ব্যবস্থা অঙ তঙমানি, আ ব্যবস্থা। চিনি ভারত স্বাধীন অঙ থাঙমানি ফলে যে গণতন্ত্র যুগ, ব্যক্তি স্বাধীনতা যে ক্ষমতা ন বিচ্ছিন্নতাবাদী যে ব্যবস্থা বরকনি উপর যে নির্য্যাতন খাইনানি এর ফলে তাবুক গণতন্ত্র যুগ এই চামুঙ তাঙমানি আব কোনদিন-ব উচিত কালাই মায়া। এই তামিলনাড়ু জেল কি ভাবে এই ত্রিপুরানি রাজনৈতিক যারা বন্দী কালাই তঙনাইরগ কিভাবে অসুবিধা অঙ তঙ তঙগিয়া আব তিনি ত্রিপুরা সরকার আবনি খোঁজ খবর না-দে নারিক নারিকগিয়া চাঅই মায়া. কিন্তু ই রাজনৈতিক বন্দী যে তঙনাইরগ বরগনি তাম অসুবিধা ঘটি তঙ আঙ তিনি আবন চানা থাঙতিনি ই কক-ন চানা কালাইঅ, যে জাগা তুইনি অসুবিধা, আ জাগা তুই মুঙনানি পর্য্যন্ত বরগনি ঘটিলিয়া হিনকাই, আব বর কালাই তঙগুইখা আব চানানি মতয়া। এই তামিলনাড়ুঅ যে বহরুই রিমানি, লামাঅ যে বরগনি অসুবিধা ঘটিমানি, রেল যখন বরগ তঙগ বরগনি চানানি ব্যবস্থা পর্য্যন্ত ই রাজনৈতিক বন্দীরগনি ব্যবস্থা কুরুই। কিন্তু চিনি ই রাজ্যনি মন্ত্রীমণ্ডলীরগনি বেতন বারিনানি অব মান, কিন্তু যারা ই রাজনৈতিক বন্দী কালাই নাই-রগ বরগনি শ্রেণীনি কক-ন বাদ রিদি, চানা মুঙনানি আব পর্য্যন্ত বরকনি সুযোগ খাইলিয়া হিনকাই, আব কিভাবে বরকনি উপরে যে উৎপীড়ন খাই তঙখা, আব ই হাউসনি যারা মাননীয় সদস্য তঙনাইরগ বরগ মন চিন্তা খাইনানি খুব দরকার। কেন না, এই অসুবিধা যে ভুক্তভোগী অঙ তঙগ, এর ফলে অজয় বিশ্বাস সাঙ্ঘাতিক-খেন অসুস্থ অঙ তঙগুইখা, আর চিকিৎসানি ব্যবস্থা কুরুই। এই চিকিৎসানি ব্যবস্থা কুরুইনি বাগুই অসুবিধা-অ ঘটিঅই তঙমানি বাধ্য কালাইঅ। এর ফলে, ই ত্রিপুরানি থাইকা কমরেড বীরেন্দ্র রায়-ন যখন তামিলাড়ু জেল তালাঙ থাঙগ, লামাঅ অজ্ঞানভাবে অঙগুই থাঙগ। যে অজ্ঞান অঙ থাঙমানি আবনি ব্যবস্থা-ব কোন কুরুই। সেই জন্য রাজনৈতিক বন্দীরগ যারা থাঙ তঙগুই-নাই আবনি অন্ততঃ ই সরকার, আবনি তথ্য সংগ্রহ খালাই-অই, কতটুকু অসুবিধা ভোগী তঙখা তঙগিয়, এক রাজ্যনি অন্য রাজ্যঅ যারা কোন দিন-ব থাঙগিয়া বরগ আর মিলি মায়া, যারফলে বরগনি অসুবিধা অঙনাই। এর মধ্যে যদি চানানি মুঙনানি, তুকুসানি হিনদি বরগনি কোন ব্যবস্থা কুরুই যার ফলে আঙ ই ত্রিপুরা রাজ্যঅ বরগ-ন ট্রেন্সফার খে তুবই ফাইনানি বাগুই তিনি ই হাউস-অ মাননীয় সদস্য রগ ন ই প্রস্তাব-ন আঙ আলোচনা খাই-অ যাতে মাননীয় সদস্যরগ ই প্রস্তাব-ন সমর্থন খালাইঅই অবিলম্বে ই ত্রিপুরা রাজ্যনি বন্দীরগ যারা তামিলনাড়ু তঙগুইনাইরগ বরগ-ন ফিরগই তুবই ফাইনানি অঙথুনই কক-ন চাঅই-ন আনি বক্তব্য শেষ খালাইকা।

বঙ্গানুবাদ

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এখানে আমার প্রস্তাব হল—"এই বিধানসভা প্রস্তাব করিতেছে যে, ত্রিপুরা রাজ্যর রাজনৈতিক বন্দীদের তামিলনাড়ুর ভেলোর জেল হইতে আগরতলা জেলে স্থানান্তরিত করা হউক।' আজ আমি এই প্রস্তাবটি আনতে বাধ্য হয়েছি, কারণ, যেখানে ত্রিপুরা রাজ্য এবং আমিলনাড়ুর মধ্যে দূরত্ব হাজার হাজার মাইল, সেখানে ত্রিপুরার

এই রাজনৈতিক বন্দীদের যে তামিলনাড়ুর জেলে পাঠানো হয়েছে, এইভাবে একটা রাজ্য থেকে অন্য একটা রাজ্যে পাঠিয়ে তাদেরকে রাখা হচ্ছে. এই যে ব্যবস্থা স্যার, এই ব্যবস্থা হল বৃটিশ সাম্রাজ্যবাদের আমলে প্রচলিত ব্যবস্থা। ভারতের স্বাধীনতা লাভের পর এই গণতন্ত্রের যুগে ব্যক্তি স্বাধীনতা ক্ষুন্ন করে বিচ্ছিন্নতাবাদী যে ব্যবস্থা মানুষের উপর নির্য্যাতন চালাচ্ছে—এহেন কাজকর্ম মোটেই কাম্য নয় বর্তমান গনতন্ত্রের যুগে। ত্রিপুরার রাজনৈতিক বন্দীরা যারা তামিলনাড়ু জেলে আছেন, তারা কিভাবে আছেন, কি অসুবিধা ভোগ করছেন, সেই সম্পর্কে ত্রিপুরা সরকার কোন খোঁজ খবর রাখেন কি না, জানি না। কিন্তু এই রাজনৈতিক বন্দী যারা তাদের কি অসুবিধা ঘটছে, সে সম্পর্কে আলোচনা করতে গেলে আমাকে আজ এই কথা বলতে হয় যে, সেখানে জলের ভীষণ অসুবিধা, সেখানে খাওয়ার জল পর্য্যন্ত তারা ঠিকমত পান না, তাহলে তাদের অবস্থা কোথায় গিয়ে দাড়াচ্ছে—সেটা বলার মত নয়। এই তামিলনাড়ুতে যখন পাঠানো হয়, রাস্তায় তারা যে অসুবিধায় পড়েছে, যেমন রেলে যখন ছিলেন এই রাজনৈতিক বন্দীদের খাওয়ার ব্যবস্থা পর্যান্ত ছিল না। কিন্তু আমাদের রাজ্যের মন্ত্রীদের বেতন বাড়তে পারে, কিন্তু এই রাজনৈতিক বন্দীদের তাদের শ্রেণার কথা বাদ দিলেও, তাদের খাওয়া দাওয়ার সুযোগ পর্য্যন্ত যদি না দেওয়া হয়, তাহলে তাদের উপর কিভাবে উৎপীড়ন চলছে, সেই সম্পর্কে এই হাউসের যারা মাননীয় সদস্যরা আছেন, তাদের ভালভাবে চিন্তা করা উচিত। কেননা, এই অসুবিধা ভোগ করার ফলেই অজয় বিশ্বাস সাঙ্ঘাতিক অসুস্থ হয়ে পড়েছিলেন। সেখানে চিকিৎসার কোন ব্যবস্থা নেই। এই চিকিৎসা ব্যবস্থা না থাকার ফলেই অসুবিধার মধ্যে তারা থাকতে বাধ্য হচ্ছেন। এর ফলে, ত্রিপুরা থেকে তামিলনাড়ু জেলে নিয়ে যাবার পথে কমরেড বীরেন্দ্র রায় অজ্ঞান হয়ে পড়েন। অজ্ঞান হয়ে যাওয়া সত্বেও তার চিকিৎসার কোন ব্যবস্থা ছিল না। সেই জন্যই, রাজনৈতিক বন্দী যাদের সেখানে রাখা হচ্ছে, ত্রিপুরা সরকার যেন অন্তত: তারা কি সুবিধা অসুবিধা ভোগ করছেন, সেই সম্পর্কে তথ্য সংগ্রহ করবেন, কারণ এক রাজ্য থেকে অন্য রাজ্যে যারা কোনদিন যায়নি, সেখানে তারা টিকতে পারেনা, যার ফলে তাদের অসুবিধা হবেই। এর মধ্যে স্নান, খাওয়া, কোনটাই তাদের জন্য ব্যবস্থা নেই—যার জন্যে ত্রিপুরা রাজ্যে তাদেরকে ট্রেন্সফার করে আনার জন্য আজ এই হাউসের মাননীয় সদস্যদের কাছে আমার প্রস্তাব রাখছি যাতে মাননীয় সদস্যগণ এই প্রস্তাব সমর্থন করেন এবং যাতে ত্রিপুরা রাজনৈতিক বন্দীরা যাদের তামিলনাড়ুতে রাখা হচ্ছে তাদেরকে এই ত্রিপুরায় অবিলম্বে ফিরিয়ে আনা হউক—এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয়সদস্য কালীদাস দেববর্ম্মা যে প্রস্তাব এনেছেন এই প্রস্তাব হল রাজনৈতিক বন্দী যাদের তামিলনাড় পাঠান হয়েছে ভেলুর জেলে তাদের যাতে এই ত্রিপুরায় ফিরিয়ে আনা হয় সেজন্য এই প্রস্তাব এখানে এনেছেন। আজ আমরা এখানে যাদের ফিরিয়ে আনার জন্য আলোচনা করছি—সেটা এই জন্য ভেলুর জেলে গিয়ে তাদের কি দুর্বিসহ যন্ত্রনা ভোগ করেছেন তা এখানে কল্পনাও করা যায় না। স্যার, আপনারা সবাই জানেন দক্ষিণ ভারতের আবহাওয়া এ সময়ে কি আর আমাদের এখানকার

ত্রিপুরার আবহাওয়া এক নয়। আজ আমরা তাদের চিঠি পত্রের ভিতর দিয়ে আমরা জানতে পেরেছি যে তারা কি রকম যন্ত্রনায় আছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার এটা আমরা বুঝি না কেন তাদের এই ত্রিপুরা রাজ্য থেকে এত দূরে হাজার হাজার মাইল দূরে তাদের পাঠান হয়েছে। এখানে এমন কি অসুবিধা ছিল এই ত্রিপুরার জেলে রাখা –তারা যদি এই ত্রিপুরার জেলে থাকত তাহলে ত্রিপুরার সরকারের পক্ষে এমন কি বিপদ বা অসুবিধার কারণ ছিল যে জন্য তাদের এই হাজার হাজার মাইল দূরে পাঠানোর কথা অনুভব করলেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মানুষের কতটুকু হিংসাত্মক মনোভাব হলে মানুষ এই রকম নিষ্ঠুর কাজ করতে পারে। কারণ আমরা জানি যে ওখানকার আবহাওয়ার কথা –সেখানকার গরমে আমাদের বিশেষ করে আমাদের ত্রিপুরার মানুষের পক্ষে কতটুকু অসুবিধা হতে পারে। আর সেখানে জল নেই আমরা যতটুকু জানতে পেরেছি তাদের পানীয় জল ঠিকভাবে পায় না তাদের এত কম জল দেওয়া হয় যে তারা ঠিক ঠিকভাবে স্নান করতে পারে না। এই রকম বিভিন্ন ভাবে তারা যন্ত্রণা ভোগ করছেন। আর এখনও আমাদের সরকার তাদের ফিরিয়ে আনার প্রয়োজনীয়তা মনে করেন না। আমরা যতটুকু জানতে পেরেছি যে তাদের মশারী দেওয়া হয় না এবং ঠিকভাবে চিকিৎসা সেটাতো বটেই। অনেকেই অসুস্থ হয়ে পরেছেন। আমরা জেনেছি শ্রীসুরেন্দ্র রায় তাকে যখন নিয়ে যাওয়া হয়েছিল তখন সে অজ্ঞান হয়ে পরেছিল এবং আমাদের মাননীয় সদস্য অজয় বিশ্বাস তিনিও অসুস্থ হয়ে পরেছেন। এবং এই সমস্ত হওয়ার কারণ ওখানকার জলবায়ু তাদের স্বাস্থ্যের পক্ষে ক্ষতির কারণ—শীতকাল হলে কিছুটা সহ্য হত। এখন মার্চ মাস এবং এপ্রিল মাসে যে কি হবে সেটা কল্পনাও করা যায় না। কাজেই এই যে প্রস্তাব আনা হয়েছে এটা খুব চিন্তা করেই আনা হয়েছে। যাতে এই যন্ত্রণা ভোগ তাদের আর করতে না হয় সেজন্য আমি আশা করব শাসক গোষ্ঠির যারা আছেন অন্তত মানবতাবোধ যাদের ভিতর আছে তারা এই প্রস্তাব সমর্থন করবেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমাদের কংগ্রেস সরকার গণতন্ত্রের কথা বলে থাকেন—আমরা দেখছি যে বৃটিশ আমলে নির্বাসনে পাঠান হত। আজকে আমরা স্বাধীন দেশের স্বাধীন নাগরিক ··

শ্রীমতি **বাসনা চক্রবর্ত্তী** :—পয়েন্ট অব অর্ডার স্যার, এখানে যে প্রস্তাব আনা হয়েছে তার সংগে এই বক্তব্যের মিল আছে কি না ?

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, তাদের প্রতি কি ব্যবহার করা হয়ে থাকে এই কথা বলার জন্য এই প্রস্তাবের পক্ষে যদি এই কথা বলা অপ্রাসংগিক হবে বলে আমি মনে করি না। কারণ আমি এটা বলতে চাই কেন তাদের পাঠান হল এই হাজার হাজার মাইল দূরে—ত্রিপুরাতে কি তাদের স্থান ছিল না ? আমরা জানতে পেরেছি সেখানে ডি, এম, কে, সরকারের পতনের পর সেখানে অনেক কর্মীকে জেলে ঢোকান হয়েছে এজন্য সেখানে জেলে স্থান খুব কম যার ফলে তারা আরও দুরবস্থায় পরেছেন। তাদের প্রতি যে চিকিৎসার ব্যাপারে নজর না দেওয়া, পানীয় জল ঠিকভাবে না দেওয়া তাদের স্নানের জল না দেওয়া সেসব ক্ষেত্রে তারা বঞ্চিত হচ্ছেন। এই যে অবস্থা সেটা স্বাধীন ভারতের লোকে বা রাজনৈতিক বন্দীরা পাবে সেটা আমি আশাও করতে পারি না। এটা যদি বৃটিশ শাসন হত তখন আমরা বুঝতাম যে বিদেশী

শাসন চলছে এটা হতে পারে। আজকে আমাদের দেশে গণতন্ত্র চলছে সেখানে তাদের নিশ্চয়ই কথা বলার অধিকার আছে এবং সেই অধিকার থেকে বিরোধী দলের মাননীয় সদস্যদের বঞ্চিত করার জন্যই তাদের পাঠান হয়েছে। এবং প্রায় এক বছর হল আজকে এই বিধান সভার যে অপজিশান লিডার তাকে আজকে এই কথা বলার সুযোগ দেওয়া হল না ত্রিপুরার একজন প্রতি-নিধি ত্রিপুরার যে আশা আকাঙ্খার কথা ত্রিপুরার ভবিষ্যতের কথা সেই অধিকার থেকে তাকে বঞ্চিত করা হয়েছে। কাজেই গণতন্ত্র কোথায়? কাজেই আমরা শুধু মুখেই গণতন্ত্রের কথা শুনি আমাদের প্রধান মন্ত্রী থেকে আরম্ভ করে সবাই গণতন্ত্রের কথা বলেন এবং গণতন্ত্রকে রক্ষা করার জন্য ইমার্জেন্সী এনেছেন এই ইমার্জেন্সী এনে মাননীয় সদস্যদের হাজার হাজার মাইল দূরে পাঠিয়ে তাদের এই যন্ত্রনা ভোগ করান হচ্ছে সেখানে যদি এই ত্রিপুরার জেলে তাদের রাখা হত তাহলে কি মহাভারত অশুদ্ধ হয়ে যেত এই শাসক গোষ্ঠি এমন কি বিপদে পরতেন সেটা আমি বুঝতে পারছি না. কাজেই এটাতেই প্রমাণ করে যে কতটুকু প্রতিহিংসাপরায়ণ হলে মানুষ কতটা নির্মম হলে পরে এই রকম কাজ করতে পারেন।

কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে অনুরোধ রাখছি শাসক গোষ্ঠীর কাছে এবং মাননীয় কংগ্রেস সদস্যদের কাছে যাতে তারা এইটা বিবেচনা করেন এবং এই অসহনীয় পরিস্থিতি থেকে তাদেরকে অতি সত্বর ফিরিয়ে আনা হয়। এই অনুরোধ আমি সকলের কাছে রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :—** শ্রীমংচাবাই মগ।

**শ্রীমংচাবাই মগ :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ব্যাপারে আমি আমার মাতৃ-ভাষায় কিছু বক্তব্য রাখছি।

( প্রথমদিকে তিনি তাঁর মাতৃভাষায় বক্তব্য সুরু করেন, পরে বাংলা ভাষায় বক্তব্য রাখেন )

মাননীয় ডিপুটি স্পীকার স্যার, আমি আমার মাতৃভাষায় এই কথাই বলেছিলাম যে ত্রিপুরা থেকে রাজনৈতিক বন্দীদেরকে মাদ্রাজে একটা স্বাস্থ্যকর স্থানে পাঠানো হয়েছে। সেখানকার আলো বাতাস জলবায়ু এই ত্রিপুরা থেকে অনেক ভাল। আমি জানি, আমি সেখানে গিয়েছি। কয়েকদিন হলো সমরবাবু সেখান থেকে এসেছেন। উনার যে স্বাস্থ্য হয়েছে, উনাকে দেখে আমার ধারণা পালটে গেল যে সেখানকার স্বাস্থ্য অনেক ভাল। উনি বলে-ছিলেন অজয় বিশ্বাস অসুস্থ। উনি অসুস্থ হলে আমাদের ভারত সরকার সেইটা বিবেচনা করবেন, সেখানে চিকিৎসা করা যাবে, সেখানে ত্রিপুরার চেয়ে ভাল ডাক্তার আছে। ত্রিপু-রায় যাদেরকে এরেষ্ট করা হয়েছে, যাদেরকে মিসায় এরেষ্ট করা হয়েছে, আটক করা হয়েছে। আটক করে তাদেরকে ভেলুর সেনট্রাল জেলে রাখা হয়েছে। সেখানে খাওয়ার ভাল ব্যবস্থা আছে, সেখানে ভাল চিকিৎসক আছে কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয় উনি যে রিজিউ-লিশন এখানে এনেছেন সেইটা সমর্থন করা যায় না। প্রয়োজন হলে আরও সমাজবিরোধীকে ভেলুর জেলে পাঠানো হবে। তাই আমি বলছি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ভেলুরে যেন ওদেরকে রাখা হয়। এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ ডেঃ স্পীকার** :— শ্রীবুলু কুকা।

**শ্রীবুলু কুকা** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় সদস্য শ্রীকালীদাস দেববর্মা যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মিসা আইনে যে কোন লোককে এরেষ্ট করা যায় এবং এই আটক করে সেই লোককে তার বাড়ীতে যে তার অ্যাকটিভিটিস তার যে কার্যাকলাপ সেখান থেকে তাকে স্থগিত রাখার জন্য, সে যাতে সে কাজ না করতে পারে সেইজন্যই এইটা করা হয়। কিন্তু ওদের যে আত্মীয় স্বজন আছে, তার যে ছেলেমেয়ে আছে তাদের উপর তো এই আইন প্রয়োগ করা হয় নি। জেলে তারা আত্মীয়স্বজনদের সংগে দেখাশুনা করতে পারবে। কিন্তু এখানে দেখছি এই ত্রিপুরা সরকার তাদেরকে মিসা আইনে আটক করে ওদেরকে ভেলুরে পাঠিয়েছেন, মাদ্রাজে। ত্রিপুরা আর মাদ্রাজের আবহাওয়া অনেক তফাত। আমরা জানি দিল্লী, বিহার প্রভৃতি রাজ্যে যে আবহাওয়া, তারা যে খাবার খায় সেইটা আমাদের পক্ষে ত্রিপুরার মানুষের পক্ষে উপযুক্ত নয়। কারণ আমরা অভ্যস্ত নই। মাদ্রাজে সেখানে খাদ্যের সংগে চুকা, যে কোন খাদ্যের সংগে তারা চুকা খায় কিন্তু আমরা যে কোন খাদ্যের সংগে চুকা খাই না। কাজেই খাদ্য এবং আবহাওয়া কোনটার সংগে মিল নেই। সেখানে তাদেরকে পাঠানো হয়েছে। ফলে সাধারণতঃ শরীর তাদের ডিটোরিয়েট করবেই। অপর দিকে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সংবিধানে আমাদের যে অধিকার আছে সেই অধিকার থেকে তাদেরকে বঞ্চিত করা হয়েছে, এক্ষেত্রে ব্যক্তি স্বাধীনতা হরণ করা হয়েছে। তাঁর পরিবারের যে সাংবিধানিক অধিকার তা পর্য্যন্ত হরণ করা হয়েছে। তাদের পরিবারের লোকেরা তাদের আত্মীয়স্বজনদের খোঁজ পর্যান্ত নিতে পারছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা দেখছি ত্রিপুরা সরকার —ত্রিপুরা গভর্ণমেন্ট সর্ব্বদাই ত্রিপুরার বিভিন্ন রাজনৈতিক দলের উপর শাস্তি ভঙ্গকারী। কারণ আমরা জানি ১৯৬২ সালে যখন নাকি চীন ভারত বর্ডারে গণ্ডগোল করেছিল তখন ত্রিপুরার বিরোধী দল থেকে অ্যারেষ্ট করে কোথায় পাঠানো হলো? পাঠানো হলো হাজারিবাগ। হ্যাঁ, হাজারিবাগে। তারপর এলো ১৯৬৯ সালে। ১৯৬৯ সালে যখন পাকিস্তানের সঙ্গে ভারতের গণ্ডগোল হয় তখন কি করা হল? ত্রিপুরার বিরোধী দল থেকে গ্রেপ্তার করে তাদের বহরমপুরে পাঠানো হল। কেন ত্রিপুরাতে কি জায়গা নেই? আজকে একই অবস্থা করছেন ত্রিপুরার গভর্ণমেন্ট। ওদেরকে অ্যারেষ্ট করে পাঠানো হলো মাদ্রাজে। তার ফলে এখান থেকেই ত্রিপুরা সরকারকে তাদের খরচের জন্য ব্যয় বহন করতে হচ্ছে। কিন্তু এ টাকা কাদের? এ টাকা তো জনসাধরণের। তাঁদের নিজেদের দলীয় আত্মরক্ষার জন্য বিরোধী দলকে এই ভাবে আক্রমণ করে সাজা দিয়ে, শুধু সাজা দিয়ে নয়, তাদের যে পরিবারদের সাংবিধানিক অধিকার আছে এই অধিকারকে পর্যান্ত তাঁরা হরণ করে নিচ্ছেন। এই ভাবেই আজকে জনসাধারণের টাকা সরকার নষ্ট করছেন। আমরা দেখছি যে এখানে সেন্ট্রাল জেলে বড় বড় দালান আছে। আছে বড় বড় রুম। কিন্তু এখানে না রেখে বাইরে পাঠানো হলো তাতে আমরা কি ধরে নেব অ্যাকমোডেশানের অভাব? তাহলে তো আমাদের এই কথাই বুঝতে হয় ত্রিপুরা সরকার দেশের জনসাধারণের উপর কি পরিমাণ অত্যাচারী, কি পরিমাণ ইনডি-

সিপ্নিন--যে তাদের ধরে ধরে জেল ভরে ফেলছেন। জেলে আর জায়গা হচ্ছে না তাই অন্যান্য রাজনৈতিক বন্দীদের অন্য রাজ্য পাঠানোর প্রয়োজন হয়ে পড়লো। অবশ্য জেলে কি আছে, না আছে তা আমি জানি না। এই জন্য মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় সদস্য কালিদাস দেববর্ম্মা যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি বলি যে তাদের সেখান থেকে ট্রান্সফার করে এখানে আনা হউক। আশাকরি আমার এই বক্তব্য এখানে উপস্থিত সমস্ত সদস্যরা সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীরাধারমন নাথ:**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য কালিদাসবাবু এখানে যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধীতা করি। মাননীয় সদস্য এখানে যে বক্তব্য রাখলেন আমি তারও সম্পূর্ণ বিরোধীতা করি। তিনি এখানে কি বলতে চাইছেন আমি ঠিক উপলব্ধি করতে পারি নাই। ত্রিপুরার বাইরে কোথায় পাঠানো হয়েছে তা জানি না। আমরা জানি যারা শৃঙ্খলাভঙ্গকারী, যারা সমাজদ্রোহী, যারা রাষ্ট্রদ্রোহী তাদেরকে অ্যারেষ্ট করা হয়। বহু বৎসরের নির্যাতনের ফলে ভারতবর্ষ স্বাধীন হয়েছে। আমরা ২৯ বছর ধরে স্বাধীনতা ভোগ করছি। তাই এই রক্তক্ষয়ী স্বাধীনতাকে আমরা ধ্বংস করে দিতে চাই না। তাই এই দেশকে সমাজদ্রোহীদের কবলের মধ্যে আনতে দিয়ে দেশকে ধ্বংস করতে চাই না। আমরা দেখছি কিছু লোক দেশকে ধ্বংস করার জন্য বিগত কয়েক বৎসর ধরে এখানে অরাজকতার সৃষ্টি করে চলছিলেন। তাদের হাত থেকে রক্ষা করার জন্যই দেশকে এই সমাজদ্রোহীদের মিসায় আটক করা হয়েছে।

**শ্রীবলু কুকী:**— পয়েন্ট অব অর্ডার স্যার, সমাজদ্রোহী সেটা এখানে কাদের বলা হচ্ছে? এখানে তো রাজনৈতিক বন্দীর উপর আলোচনা চলছে। কাদেরকে এই ডেফিনেশানটা দেওয়া হয়েছে সেটা আমি আপনার কাছ থেকে জানতে চাই। এ ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মি: ডে: স্পীকার:**— এটা পয়েন্ট অব অর্ডার নয়।

**শ্রীরাধারমন নাথ:** – কাজেই এদের এখানে ফিরিয়ে আনার কোন প্রশ্নই উঠে না। এই সমাজদ্রোহী...হ্যাঁ, সমাজদ্রোহী তো সবাই। আমরা দেখেছি কে সমাজ নয়। আমরা আরো লক্ষ্য করেছি শিক্ষক সমাজ, সরকারী কর্ম্মচারী সমাজ তাদের নিয়েই তো তাঁরা এতদিন প্রপাগাণ্ডা করেছিলেন। তাদের নিয়েই তো তাঁরা দেশকে নষ্ট করার দিকে ঝুঁকেছিলেন। কাজেই এখানে রাজনৈতিক বন্দী বলে কাউকে গ্রেপ্তার করা হয়নি। এটা যারা ব্যক্তিগত ভাবে যুব সমাজের উপর প্রভাব বিস্তার করে দেশের মধ্যে বিশৃঙ্খলার সৃষ্টি করেছিলেন তাদেরকে অ্যারেষ্ট করে বাইরে পাঠানো হয়েছে। বাইরে তাদেরকেই পাঠানো হয়েছে যারা মিসা আইনে গ্রেপ্তার বরণ করেছেন। এবং মাদ্রাজের জেলের মধ্যে যে আইন কানুন চালু তা শুধু ত্রিপুরা কেন সারা ভারতবর্ষের জেলের মধ্যেই এক নিয়ম চালু আছে। সেখানে কোন তফাৎ আছে বলে আমি বিশ্বাস করি না। কারণ তাদের প্রতি সরকার বিশেষ নজর দিয়ে থাকেন। সাধারণ বন্দীদের মত তাদের দেখা হয় না। এবং যাতে তাদের স্বাস্থ্য খারাপ না করে তার জন্য তাদের দেখা হয়। কাজেই মাননীয় সদস্য এখানে যে প্রস্তাব পেশ করেছেন আমি তার তীব্র বিরোধীতা করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মি: ডে: স্পীকার :— আউ উড় কল নাও, অনারেবল রেভিনিউ মিনিষ্টার।

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য কালীদাস দেববর্মা মহাশয় যে প্রস্তাবটি এনেছেন তার বিরোধীতা করে আমি আমার উত্তর দিচ্ছি। আমার পূর্ব্ববর্তী বিরোধী দলের বক্তারা বলেছেন যে রাজনৈতিক বন্দীদের তামিলনাড়ুর ভেলোর জেল হইতে হইতে আগরতলার জেলে স্থানান্তরিত করা হউক।" কিন্তু আমি বলছি যে ভেলোর জেলে রাজনৈতিক বন্দী কেউ নেই। কারণ রাজনৈতিক বন্দী হিসাবে কাউকে আটক করা হয় নি। ভেলোর জেলে যারা আছেন তাদের মধ্যে কেউ আছেন মিসাতে আটক, আবার কেউ আছে—Conservation of Foreign Exchange and Prevention of smuggling Activities Act. 1974. সেই স্মাগলিং আইনে। সুতরাং এখানে রাজনৈতিক বন্দী বলে কোন বন্দী আমাদের এখানে নেই। মিসা আইনে যাদেরকে আটক করা হয় তাদের কোন কোন গ্রাউণ্ডে আটক করা হয়—সেগুলি হল যে, যদি :—

The Central Government or the State Government, D. M., A. D. M., Inspector Empowered may--

(a) if satisfied with respect to any person (including a foreigner) that with a view to preventing him from acting in any manner prejudicial to—

(b) the defence of India, the relations of India with foreign powers, or the security of India, or

(ii) the security of the State of the maintenance of public order, or

(iii) the maintenence of supplies and services essential to the community, etc. etc.

সুতরাং এখানে রাজনৈতিক বন্দী কিছু নেই। সেখানে তাদেরকে যে গ্রেপ্তার করা হয়েছে তা হল—ভারতের সঙ্গে অন্য দেশের যে সম্পর্ক—যে মৈত্রীর সম্পর্ক আছে তা তাঁরা বিঘ্নিত করার প্রচেষ্টায় ছিলেন, ভারতের আভ্যন্তরীন নিরাপত্তা বা শৃঙ্খলা বিঘ্নিত করার প্রচেষ্টায় ছিলেন। অথবা জনজীবনের যে অত্যাবশ্যকীয় দ্রব্যগুলি সাপ্লাই করা হয় তা যাতে না করা যায় সে প্রচেষ্টায় ছিলেন। কিংবা ঠাটাবাজীতে ছিলেন। সেগুলিতে যারা মগ্ন ছিলেন তাদের এই মিসা আইনে আটক করা হয়। সুতরাং এর মধ্যে কোন রাজনৈতিক বন্দীর প্রশ্ন আসে না।

শ্রীবুলু কুকী :— এট কি ডি. এম.এর কথা ?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :— না, এটা ডি. এম. এর কথা নয়। আইনে আছে। এখানে কোন রাজনৈতিক বন্দী নেই। যাদের আটক করা হয়েছে তাদের হয় মিসা আইনে কিংবা স্মাগলিং আইনে। এবং এখানে রাজনৈতিক বন্দী বলে কাউকে চিহ্নিত করা হয় নি বা যায় না।

(ভয়েস। অপজিশানের নেতা কি স্মাগলিং আইনে গ্রেপ্তার হয়েছেন ? )

স্মাগলিং বলে কথা নয়। এখানে প্রভিশান আছে—যে ··· কনজারভেশান মা ফরেন আ্যাসক্-

চেঞ্জ অ্যা্ণ্ড প্রিভেনশান অব স্মাগলিং অ্যাকটিভিটিস অ্যাক্ট, ১৯৭৪ "এই হচ্ছে স্মাগলিং আইন। আপনাদের অর্গানিজেশানের লিডার—উনি যদি এমন কোন কাজ করে থাকেন যেটা ভারতবর্ষের নিরাপত্তার পক্ষে ক্ষতিকারক, যেটা স্বাধীন ভারতবর্ষের পক্ষে ক্ষতিকারক। সুতরাং এতে সিক্যুইরিটি অব ইণ্ডিয়া, ডিফেন্স অব ইণ্ডিয়ার প্রশ্ন নয়। সুতরাং এ আইনও আসে না। স্মাগলিং বললেই আটক করা হয় এমন কোন কথা নেই। শৃঙ্খলা নষ্ট করে রাজ্যের যে নিরাপত্তা সেটি বিঘ্নিত করা বা পাবলিক অর্ডার নষ্ট করা এগুলি যারা করেন, তাদের মিশায় আটক করা যায়। সেটি কোথায় করেছেন ? তারা যদি তাদের আত্মানুসন্ধান করে দেখেন, তাহলে তারা বুঝতে পারবেন কোথায় গিয়ে কিভাবে সাব-ভারসিড এক্টিভিটিজ করেছেন তারা বুঝতে পারবেন, আমরাও হাউসে দেখেছি, যে আমরা আপাতত: অন্ততঃ স্পীকার মহোদয়, বা এসেম্বলীর সেক্রেটারী মহোদয় এবং এসেম্বলীর এই যে ক্লাশ ফোর এমপ্লীরা আছে তারা অত্যন্ত চেয়ার ছোড়া ছোড়ি থেকে বেঁচেছেন আমরা হাউসে এসে দেখতে পেরেছি। যাই হোক, ম্যান্টেনেন্স অব পাবলিক, অর্ডার অল্স এন এসেনসিয়্যাল সাপ্লাইস যদি ম্যান্টিনেন্স না হয় তাও মিসায় আটক করা যায়। সুতরাং একটা কিছু তারা করেছেন যার জন্য তাদেরে মিসায় আটক করেছেন। তারা হয়তো ত্রিপুরার অভ্যন্তরে কোন একটা সাব-ভারসিড একটিভিটিজ করেছেন যেটি সরকারের কাছে রিপোর্ট এসেছে। সরকারের রিপোর্টে আছে তারা ত্রিপুরার কোথায় কি সাব-ভারসিড একটিভিটিজ করেছেন, ত্রিপুরার মানুষকে ক্ষেপিয়ে তুলেছেন। সরকার বিরোধী কোন একটা অন্যায় দাবী নিয়ে বা অন্যায় একটা সুযোগ গ্রহণ করেছেন। পাবলিকলি যেটা নাকি একটা সংরক্ষিত স্থান এখানে অন্যায় আচরণ করেছেন তাহলে হয়তো হতে পারে, আমি কোনটার জন্য তারা প্রকৃতপক্ষে আটক হয়েছেন বলতে পারছি না। আমাদের আপাততঃ ওদের হাত থেকে জীবনটা বেঁচেছে সেটি আমরা বুঝতে পেরেছি, তা না হলে আমাদের মাননীয় স্পীকার মহাশয়. বা সেক্রেটারী মহাশয় কোন দিন খুন হবেন বা এসেম্বলীর দরিদ্র কর্মচারীরা কোন দিন খুন হত, আমাদের মার্শাল তো আহত হয়েছিলেন, যাই হোক এইগুলি টেনে লাভ নেই। যাই হোক তারা রাজনৈতিক বন্দি, না গুণ্ডা বন্দী,না কি বন্দী সেটি আমি বলতে পারছি না। রাজনৈতিক বন্দী নয় এটা আমি ভাল করেই জানি এবং বুঝি। এখন প্রশ্ন হচ্ছে ভেলোর জেলে কেন তাদের পাঠানো হল। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় ভেলোর জেলে তাদের পাঠানো প্রয়োজন হয়ে পড়েছে। এখানে আজকে সরকারের কোন অবস্থা ছিল না কারণ ত্রিপুরার যে আটক বন্দী তারা ত্রিপুরাতে থাকবে কিন্তু তাতে ত্রিপুরা সরকারের কোন আপত্তি নাই, কিন্তু ত্রিপুরাতে যে জেলখানা আছে তাতে স্থান সংকুলান হচ্ছিল না তাছাড়া ত্রিপুরা, আগরতলার বাইরে যে সমস্ত জেলখানা আছে সেখানে মিসার আসামী বা তদ্রূপ অন্যান্য আসামী তাদের রাখার কোন বিধান নাই বা নিয়ম নাই আগরতলার জেলে না হয় ভারতবর্ষের অন্য কোন জেলে ত্রিপুরা সরকার যখন নাকি দেখল যে এই জেলে স্থান সংকুলান হচ্ছে না, কারণ বিভিন্ন চোরাকারবারী ধরা হয়েছে, স্মাগলার ধরা হয়েছে। আর যারা নাকি সিকিউরিটি অব ষ্টেট হেম্পার করছে বিঘ্ন করছে, তাদেরও ধরা হয়েছে: অরডিনারী সারভেন্ট তাদেরও ধরা হয়েছে সুতরাং এই নিয়ে যে নাম্বার অব কালপ্রিট

ধরা হয়েছে তাতে দেখা গেল যে স্থান সংকুলান হচ্ছে না। তখন ত্রিপুরা সরকার সমস্ত ষ্টেটকে চিঠি লিখলেন যে আপনারা যাতে তাদের কোন ভাল জেলে স্থান দেওয়া হয়। কোন জেলেই তাদের স্থান হল না। একমাত্র তামিলনাড়ুর সরকার সেখানে তাদের জন্য স্থান দিতে পারে। তখনই তাদেরকে স্থান দেওয়া হল। এখন প্রশ্ন দাঁড়াতে পারে যে আগরতলা জেলে, বুলুকুকি যেটা বলেছেন আগরতলা জেলে এখানে কি স্থান নেই, এখানে কি ঘর নেই ইত্যাদি বলেছেন। আগরতলা জেলে সত্যিই অভাব। কারণ আগরতলা জেলে বন্দীদের থাকার যে ক্যাপাসিটি সেটি হল ২৭৫ জন। এই বন্দীদের যখন ট্রান্সফার করা হল তখন বন্দীদের নাম্বার ছিল ৪৬৭। এখন আগরতলা জেলে একুত্রা রয়ে গেছে ৩২১ জন। এখন কিছু এক্সট্রা আছে, এমতাবস্থায়, এই বন্দী-দের সুবিধার জন্যই যেখানে প্রসস্থ স্থান এবং ভালভাবে থাকতে পারবেন তার জন্যই অন্য রাজ্যের জেলে স্থান হয় কিনা সেটি দেখার জন্য ত্রিপুরা সরকার লিখছিলেন। ত্রিপুরা সরকার সেই তামিলনাড়ু তখনই উত্তর পাওয়ার পর তখন তামিলনাড়ু জেলে তাদের পাঠানো হল। তারা তামিলনাড়ু ভেলোর জেলে আছেন সুতরাং এখানে আলোচনার প্রশ্ন উঠতে পারে না। যদিও তারা রাজনৈতিক বন্দী নয়, অন্য বন্দী ছেড়ে দিলাম। তারা রাজনৈতিক বন্দী নয় তারা অন্য বন্দী যাই হোক তবুও যে কথা বলেছেন মাননীয় সদস্যরা আগরতলায় থাকতে পারলে ভাল হয়। আত্মীয়স্বজন দেখা শুনা করতে পারে, আত্মীয়স্বজন কাছে আছে ইত্যাদি। হ্যাঁ, তাহলে আগর-তলা আনার কতগুলি অসুবিধা রয়েছে, যার ফলে তাদেরকে আনা হচ্ছে না, কারণ আগরতলা জেলে স্থানাভাব। আগরতলা জেলে যখন স্থান সংকুলান হবে, তখনই আনা হবে এবং আগরতলা জেলটি সম্প্রসারণের একটা স্কীম নেওয়া হয়েছে। জেলটি যখন সম্প্রসারণ হবে তখন প্রয়োজন হলে তাদেরকে আনা যাবে। কিন্তু বর্ত্তমানে তাদেরকে আগরতলা জেলে সকলকে আনা যাবে না, দুই, একজনকে বিশেষ ক্ষেত্রে কোন কোন সময় আনা যেতে পারে। সকলকে আনার কোন স্থান বর্ত্তমানে আগরতলার জেলে নাই। এই বলে আমি এই যে প্রস্তাবটা তার বিরোধীতা করছি।

**Mr. Deputy Speaker :**—The discussion is over. Now I am putting the resoluting to vote.

**শ্রীকালীদাস দেববর্ম্মা** :—তার উত্তর দেওয়ার অধিকার আছে।

## ককবরক

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী যে আনি প্রস্তাবনি উপরে বিরোধীতা খাইঅই যে প্রস্তাব নারিকমানি সম্পর্কে, এই যে মাননীয় মন্ত্রী ছাঅই দে মান মায়া, এই যে ভেলোর জেল যে ভূগি তঙগুইনাইরগনি যে অবস্থা, এই যে নিজি মন্ত্রী আঙ তঙনাই,—থুমানি চামানি যে কতটুকু সুবিধা অসুবিধা নিজিন ছিঅ। এই যে জেলে যারা ভুক্তভোগী আঙ তঙগুইনাইরগ বরগনি থুনানি ব্যবস্থা গুনা যে তঙদা তঙ কুরুই আবনি খোরুখবর নারিকনা-ত দুরের কথা, এই যে আঙ অ বন্দীরগনি বাগুই যে প্রস্তাব নারিকমা উপরে আব বাস্তব ফিনা, আবন চিন্তা খাইনানি খুব দরকার তঙগ। এই চিন্তা নায়া কারুই যারা মাননীয় সদস্যরগ যে

ছামানি, জেল তঙখাই অনেক কতর কতর অঙ ফুড ফাইঅ, ই ফুড ফাইমানি আবনি কারণ-ত চিন্তা খাইনানি দূরের কথা, আব কি তিনি বরগ কতর ফুড ফাইমান না স্বাস্থ্যনি পক্ষেঅ তিনি ফুড ফাইমানি আবন চিন্তা খাইনা ত দূরের কথা, আব চিন্তা খায়াঅই বরংচ বরকনি উপরে তাইব নির্য্যাতন খাইনানি যে পরিকল্পনা আব অত্যন্ত হামইয়া। এই যে যারা রাজনৈতিক বন্দী অঙ তঙগুইমানি, বা চিনি অরনি বিরোধীদলনি সদস্য মাননীয় নৃপেন চক্রবর্ত্তী আর যারা চিনি সদস্যবৃন্দ, বরগ যদি রাজনৈতিক বন্দী কালাইখা হিনকাই, বরগ ব ছামুড তাগগুই মিসা আইন কালাই মান? বরগ কি ব্যবসায়ী, না কোন ব্ল্যাকার? তামনি কারনই বরগ মিসা-অ কালাই? আব চিন্তা খালাইয়া-অই আমি প্রস্তাবনি উপরে এই যে কক আবন উত্থাপন খালাইমানি আব কি খুব সুন্দর চাম কালাই? অবান ১৯ খাইনা ন প্রয়োজন তঙমানি, কিন্তু ই চিন্তা তুবুয়া হিনকাই একমাত্র ইয়াগ-ন একনায়কতন্ত্র শাসন খালাই তঙ মান, যার ফলে যার যেমন খেয়ালখুসী মতই-ন যে ন্যায্য কক ছানাই, ন্যায্য যে সাধারণ জনতানি থানি উপস্থিত যে কক লাম নাবিক নাই সেই বরক-ন দাবিঅই, যে বাক স্বাধীনতা-ন ক্ষুন্ন খাইঅই যে ক্ষমতা তঙমানি, এই যে বেশীদিন তঙগালাক, এই ক্ষমতা খুব বেশী দিন তঙগালাক, ভারতবর্ষ স্বাধীনতা মানমানি ২৯ বছরনি পরে-ব কতটুকু নিজান উপর আক্রমণ ফাই ছকখাই অ চিন্তা তারক-ব খায়া-খ, কিন্তু এক সময় দিন ছকফায়ানু, ক্ষমতা বেশাদিন তাই তঙ মানগালাক। এই যে বিরোধী দলনি মাননীয় সদস্য নৃপেন চক্রবর্ত্তী চিঠি ছুই-অ ই মার্চ মাসনি ২ তারিখ, আর যারা রাজনৈতিক বন্দী তঙনাইরগ বরগনি বিছিঙগ তিন জনা আরনি রিলিজ খে ফাইনা কক তঙমানি, তাবুক পর্যান্ত কোন নামগন্ধ কুরুই, তিনি ফাই ছকফাইয়া, তিনি ১৯ তারিখ অঙগ। আবরগ অঙখা, চিনি মাননীয় সদস্য অমরেন্দ্র শর্ম্মা, মাননীয় সদস্য পাখী ত্রিপুরা, কর্ম্মচারী পক্ষ হইতে মাণিক ব্যানার্জি। বরগ ই খরকথাম ই মাসনি ২ তারিখ আরনি রিলিজ অঙ ফাইনানি চিঠি ছুইঅ বিরোধী দলনি মাননীয় নৃপেন চক্রবর্ত্তী। তাবুক চিনি ১৯ তারিখ অঙগ, আবনি খোজ-খবর কুরুই। আবন ই রাজ্য সরকার, এই চিন্তা খাইনানি দৃষ্টিভঙ্গি নারিকনা বাগুই আঙ ই প্রস্তাব নারিকনা বাধ্য অঙগ। কিন্তু ই প্রস্তাব-ন কোন উপলব্ধি খাইনানি ত দূরের কক বরং আবন তাইব নষ্ট খাইনানি কক ছাঅ। এই চিন্তাধারাত বরকনি ব্যক্তি স্বাধীনতানি লাইন-হুয়া গণতন্ত্রনি লামায়া, আব বৃটিশ আমলনি যে শাসন ব্যবস্থা চিনি তঙমানি—আ ব্যবস্থা কোন পরিবর্ত্তন অঙগিয়া, স্বাধীনতা-নি পরে যে গণতন্ত্র ফাইমানি আবনি কোন প্রমাণ রিয়া। ই কক ছাঅই-ন আনি বক্তব্য শেষ খালাইকা।

### বঙ্গানুবাদ

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী যে আমার প্রস্তাবের উপর বিরোধীতা করে বক্তব্য রেখেছেন সেই সম্পর্কে বলছি। এই যে মাননীয় মন্ত্রী জানেন কিনা বলতে পারি না, এই যে ভেলোর জেলে যারা আছেন, তাদের শোয়া, খাওয়া-দাওয়া নিয়ে কি সুবিধা অসুবিধা হয়তো মন্ত্রী মহোদয় নিজেও জানেন। এই যারা জেলে দুর্ভোগে আছেন, তাদের শোয়ার জন্য মশারি দেওয়া হয় কিনা সেটার খোঁজ খবর নেয়া দূরের কথা, এই যে আমি এখানে বন্দীদের

সম্পর্কে একটি প্রস্তাব আনলাম সেটার বিরোধীতা করা হয়েছে। কিন্তু এটা বাস্তব কিনা চিন্তা করা উচিত। এটা চিন্তা না করে মাননীয় সদস্যদের মধ্যে যারা বলেছেন যে, জেল থেকে অনেকেই মোটাসোটা হয়ে ফিরে আসেন, কিন্তু এই মোটাসোটা হওয়ার কারণ কি সেটা তারা চিন্তা করে দেখেন না। এই মোটাসোটা হয়ে ফিরে আসা কি ভাল স্বাস্থ্য নিয়ে আসা ? এটা চিন্তা করা দুঃখের কথা, বরং মানুষের উপর আরো নির্যাতনের পরিকল্পনাকে সমর্থন জানানো হচ্ছে—এটা অন্যায়। এই যে রাজনৈতিক বন্দী যাদেরকে সেখানে রাখা হয়েছে, কিংবা আমাদের এখানের বিরোধীদলের সদস্য মাননীয় নৃপেন চক্রবর্ত্তী, আর অন্যান্য সদস্যবৃন্দ, তারা যদি রাজনৈতিক বন্দী হয়ে থাকেন, তাহলে তারা কি কাজ করার ফলে মিসা আইনে পড়তে পারেন ? তারা কি ব্যবসায়ী, না কোন ব্ল্যাকার ? কি কারণে তারা মিসা আইনে পড়েছেন ? এটা চিন্তা না করে আমার প্রস্তাবের যে বিরোধীতা করা হয়েছে—এটা খুব সুন্দর হয়েছে ? এটা চিন্তা করার প্রয়োজন ছিল। কিন্তু এই চিন্তাধারা যদি না আনেন, তাহলে হাতে একনায়কতন্ত্র শাসন কায়েম করে যার যেমন খেয়াল খুশী মতে যারা ন্যায় কথা বলেন, সাধারণ মানুষের কাছে গিয়ে যারা ন্যায় কথা বলেন তাদেরকে সরিয়ে রেখে এবং ব্যক্তি স্বাধীনতাকে ক্ষুন্ন করে যে শাসন ক্ষমতা ভোগ করছেন, এটা বেশীদিন চলবে না, এই ক্ষমতা বেশী দিন স্থায়ী হবে না। ভারত স্বাধীনতা লাভের ২৯ বছর পরেও নিজেদের উপর আক্রমন আসছে, সেকথা এখনও তারা চিন্তা করতে পারেন নি। কিন্তু এমন দিন একদিন আসবে, ক্ষমতায় আর বেশীদিন টিকে থাকতে পারবে না। এই যে বিরোধীদলের মাননীয় সদস্য মার্চ মাসের ২ তারিখ চিঠি লিখেছেন যে সেখানে যারা রাজনৈতিক বন্দী তাদের মধ্যে ৩ জন সেখান থেকে রিলিজ হয়ে আসার কথা, কিন্তু আজ ১৯ তারিখ হয়ে গেছে, তারা আজও আসেননি। তারা হলেন, মাননীয় সদস্য অমরেন্দ্র শর্ম্মা, মাননীয় সদস্য পার্থী ত্রিপুরা এবং কর্ম্মচারী নেতা মানিক ব্যানার্জি। তারা তিনজন এই মাসের ৩ তারিখে সেখান থেকে রিলিজ হয়ে আসার কথা লিখেছেন বিরোধীদলের নেতা মাননীয় নৃপেন চক্রবর্ত্তী। আজ মাসের ১৯ তারিখ, সেই সম্পর্কে কোন খোঁজ খবর নেই এই সম্পর্কে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্যই আমি এই প্রস্তাব আনতে বাধ্য হয়েছি। কিন্তু এই প্রস্তাবের উদ্দেশ্য উপলব্ধি করার দুঃখের কথা, বরং বিরোধীতা করেছেন। এই রকম চিন্তাধারা ত ব্যক্তি স্বাধীনতার অনুকুলে নয়. এটা গণতন্ত্রের পথ নয়—এটা হলো বৃটিশ আমলের প্রচলিত ব্যবস্থা, সেই ব্যবস্থার কোন পরিবর্ত্তন হয়নি, স্বাধীনতা লাভের পরে যে গণতন্ত্র কায়েম হয়েছে—এটা দিয়ে একথা প্রমাণিত হয় না। এই কথা বলেই আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Deputy Speaker** :— Now the question before the House is the resolution moved by Shri Kalidas Deb Burma :—"এই বিধানসভা প্রস্তাব করিতেছে যে, ত্রিপুরা রাজ্যের রাজনৈতিক বন্দীদের তামিলনাড়ুর ভেলোর জেল হইতে আগরতলা জেলে স্থানান্তরিত করা হউক।"

( The resolution was put to voice vote & lost. )

Next Resolution is of Shri Gunapada Jamatia. I would call on Shri Jamatia to move his resolution :— "এই সভা প্রস্তাব করিতেছে যে, হকাস দের উচ্ছেদ জনিত পরিস্থিতির নিরসন কল্পে টাউন প্ল্যানিং কমিশনের পরিকল্পনা অনুযায়ী দরিদ্র হকার্সদের ব্যবসা করিবার জন্য বিকল্প স্থান দেওয়া হউক"।

**Shri Gunapada Jamatia** :— "এই বিধান সভা প্রস্তাব করিতেছে যে, হকার্সদের উচ্ছেদ জনিত পরিস্থিতির নিরসন কল্পে টাউন প্ল্যানিং কমিশনের পরিকল্পনা অনুযায়ী দরিদ্র হকার্সদের ব্যবসা করিবার জন্য বিকল্প স্থান দেওয়া হউক।"

—ঃ কক্ বরক ঃ—

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ই সভা অ আমি প্রস্তাব অঙখা—"এই সভা প্রস্তাব করিতেছে যে হকার্সদের উচ্ছেদজনিত পরিস্থিতির নিরসন কল্পে টাউন প্ল্যানিং কমিশনের পরিকল্পনা অনুযায়ী দরিদ্র হকার্সদের ব্যবসা করিবার জন্য বিকল্প স্থান দেওয়া হউক।" ই যে আনি প্রস্তাব ই প্রস্তাবনি উপর আনি কিছুটা বক্তব্য নারিক নাই, কারণ টাউন সৌন্দর্য্য এবং টাউন সুন্দর খাইনানি এবং রাস্তাঅ যে ভীরথে মানুষনি ঘেষাঘেষি অঙ তঙমানি বন যাতে সুন্দর খাইনানি বাগুই যে অর তাবুক টাউন প্ল্যানিং কমিশন যে তঙমানি, বরগ টাউন সুন্দর খাইনানি বাগুই যে প্ল্যান নামনি, কিন্তু এই প্ল্যান নামানি যানি সঙ্গে সঙ্গে যারা হকাস শুধু একবেলা ভাত রিঅই নিজিনি পরিবার-ন বাকেনা দিমুই যে কিছু কিছু পূঁজি তুই ফাইমানি, আর ব্যবসা যে খাইমনি আবন কোন পরিকল্পিত ব্যবস্থা খায়াঅই এই ভাবে বরগন হঠাৎ আবনি দিনে রাতে উচ্ছেদ খাই রহমানি ফলে বরগনি রাস্তাঘাত-অ উপার্জননি লামা কুরুইখা। যেহেতু, আবনি চেষ্টা খালাইকালাই পরিকল্পিত ভাবে-ন বরগ-ন অন্য ব্যবস্থা খাই রিঅই মান, বরগনি অন্য ব্যবস্থা সুষ্ঠুভাবে খালাই মান। বরগনি অন্য কোন ব্যবস্থা খালাইকালাই প্রতিটি বরক-ন সন্তোষ্ট অঙখাম, আনন্দিত অঙখাম আবনি ব্যাপারে। কিন্তু তামনি শুধু টাউন সুন্দর খালাইনা হিমুই, শুধু টাউন উপলব্ধি খালাইঅই, কিন্তু বরগ-ন একলগে উচ্ছেদ খালাই আবনি চিন্তা খালাইনা নাঙনাই। কিন্তু ই ত্রিপুরা সরকার এমন ভাবে হকার্সনি উপর যে অন্যায় খাইমানি, হকার্স যারা একবেলা মাই চানা বাগুই, নিজিনি পরিবার-ন রক্ষা খাইনা বাগুই কিছু পূজি তুইঅই রাস্তামাতনি উপর কিছু কিছু ব্যবসা খাইমানি আবনি ফইকা উচ্ছেদ খাই রহকা। আবনি বাগুই তিনি বরগনি বেকার অবস্থা যে তিনি রাস্তা রাস্তা ঘুরিঅই মা-চায়া, মা-মুঙগিয়া আবতুই অবস্থা। বিহিক বুছ:-ন মাই রিঅই মায়া, কুলুই বুছা-ন দুধ রিঅই মায়া ঠিক মতে, ই অবস্থা কালাই তঙখা। কিন্তু একদিকে লক্ষ্য খালাই নাইখাই চিন্তা খালাইনা বাস্তা, তিনি তিনি ত্রিপুরা রাজ্য বেকার সমস্যা, শিক্ষিত বেকার, অর্দ্ধশিক্ষিত বেকার, অশিক্ষিত বেকার দিনের পর দিন হাসার হাসার শুধু বাছে বারিঅ, বাছে বারিঅ। ই ত্রিপুরা সরকার ই বেকার সমস্যা-ন কমিরিঅই যাতে জানতা-ন সুষ্ঠু পরিকল্পিত-বে তাংখাঙনানি আবনি চিন্তাধারা ছগুইয়া কারণ, বরগ আবন চিন্তা খালাইব মায়া, খা-ব খালাইয়া। কারণ যে সব শিক্ষিত বেকার,

অর্দ্ধ শিক্ষিত বেকার-ন চাকরি রিনানি, চাকরিনি একটা সীমা তঙ চাকরিনি একটা নির্দ্দিষ্ট তঙগ, যতন চাকরি রিঅই মায়া। কিন্তু আবনি বাগুই শিক্ষিত বেকার, অর্দ্ধশিক্ষিত বেকার তাইব দিনের পর দিন অঙগুই কালাই তঙথা। আর তাই কাইছা চিন্তা খাই নাইথাই, তামন্থুক চুঙ? গ্রাম দেশ থাঙগুই নাইদি, কৃষক বেকার, হাজার হাজার কালাই তঙথা। ছামুঙ তাঙনা জাগা মায়া। ই ষ্টেট রিলিফ, ক্রাস প্রগ্রাম—বিভিন্ন রকম ছামুঙ তাঙনা থাঙছি, কিন্তু মায়া ই অবস্থা কালাই তঙমা জাগা যাদের সামান্য পূজি তঙগ. বরগ যে যতটুকু সম্ভব ব্যবসা খালাইঅই, বরগনি পরিবার পরিজন-ন রক্ষা খাইনা ছিনুই যতটুকু আশা খাইঅ, কিন্তু বন পর্য্যন্ত তিনি গলা ধাক্কা রিঅই রহর এই সরকার। এই যে বরগ তিনি এমন অবস্থা কানাই থাঙক্কা যাতে বরগ কোন পথ মানলিয়া। এই অবস্থাঅ, এই যে অবস্থা, আবন চুঙ তাম উপলব্ধি খাই মান? গণতন্ত্র যে খু নাঅ, আঙ নুয়, গণতান্ত্রিক দেশ সরকার জনতানি উপর আঘাত রিয়া। কিন্তু চিনি অর এই গণতন্ত্র আউরিঅই যে সরকার গঠন খাথ তঙমানি, চুঙ বিশেষ থানাই জনসাধারননি উপর আঘাত রিমা নুকথা। তাই ই যে ফ্যাসিজমনি নীতি ঙতিচি মানুষ উপলব্ধি খাইকা, ই যে ফ্যাসিজম ছাড়া-ত ই কাজ খাই মায়া। ফ্যাসিজম ছাড়া-ত মানুষণি উপর অমতুই অত্যাচার খাই মায়া। এই যে গণতন্ত্রণি উপর এতদিন বিশ্চাস খাই তঙমানি, এই গণতন্ত্র-ন চুঙ আশ্চাম খাই তঙমানি, এই গণতন্ত্র বাহাই অঙথা? চুঙ তিনি তাম খুনাকা? খুঙ্গু অ শুধু বাজিনা বাস্তা শুধু ফ্যাসিজম, ফ্যাসিজমনি আওয়াজ। আবনি বাগুইন আঙ তিনি প্রস্তাব নারিগ, বরগ ন যদিন উদ্দেশ খালাইকা হিনকাই, বরগনি অন্য ব্যবস্থা খালাইকা হিনকাই বরগ তিনি সন্তোষ্ট অঙথাম, যারা হকার্স বরগ সন্তোষ্ট অঙথাম. জনতা-ব উপলব্ধি খালাই মানথাম, ব্যা, ই সরকার জনতানি কিছু ছামুঙ কাহাম খাইনা নাইঅ বরগনি অন্য ব্যবস্থা খাইঅই যাতে বরগনি পরিবার পরিজন ন বাচিরিনা নাইঅ ই সরকার। আবতুই উপলব্ধি খালাই মানথাম। কিন্তু বরগনি তিনি ছামুঙ খুনাঅ শুধু ফ্যাসিজমনি প্রতিধ্বনি। তাই আঙ তিনি আরনি দরদী সদস্য যে নাকি জনতানি মায়া গুনাঙ, বুথাঅ জনতান হামজাক নাই, বুথাঅ জনতানি দুঃখ-ন বুচিনাই বরগ-ন আঙ আঙ অরনি সদস্য হিসাবে অনুরোধ খাইঅ যাতে অ প্রস্তাব-ন যতন সমর্থন খাইঅই যাতে সরকার যারা নাকি হকার্স ব্যবসা খাইনাই বরগ টাউন প্ল্যানিং কমিশননি মাধ্যমে সুপরিকল্পিত ভাবে বরগ ব্যবস্থা খাইনা অঙযুন—অঘুক ছাঅইন আঙ অরনি প্রস্তাব-ন নারিগ।

## বঙ্গানুবাদ

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই সভায় আমার প্রস্তাব হলো "এই সভা প্রস্তাব করিতেছে যে হকার্স দের উচ্ছেদ জনিত পরিস্থিতির নিরসন কল্পে টাউন প্ল্যানিং কমিশনের পরিকল্পনা অনুযায়ী দরিদ্র হকার্সদের ব্যবসা করিবার জন্য বিকল্প স্থান দেওয়া হউক।" এই যে আমার প্রস্তাবের উপর আমি সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। কারণ, টাউনের সৌন্দর্য্য বৃদ্ধির জন্য, টাউনকে সুন্দর করে তোলার উদ্দেশ্য এবং রাস্তায় মানুষের ভীড় জনিত ঘেষাঘেষি কমানোর জন্য এখানে বর্তমানে যে টাউন প্ল্যানিং কমিশন আছে, সেই কমিশনে একটি পরিকল্পনা গ্রহন করেছেন। কিন্তু এই পরিকল্পনা গ্রহন করার সঙ্গে সঙ্গে যারা হকার্স, যার শুধু নিজেদের পরিবার পরিজনকে একবেলা ভাত দেওয়ার জন্যে সামান্য কিছু পুঁজি নিয়ে ব্যবসা করেছিল, তাদের জন্যে কোন

বিকল্প ব্যবস্থা ছাড়াই হঠাৎ করে রাতারাতি তাদেরকে সেখান থেকে উচ্ছেদ করে দেওয়া হয়েছে। এর ফলে রাস্তাখাতে তাদের যে উপার্জ্জনের পথ, সেটা বন্ধ হয়ে গিয়েছে। কিন্তু চেষ্টা করলেই পরিকল্পনা মাফিকই তাদের জন্যে অন্য ব্যবস্থা করা যেত। সুষ্ঠুভাবে ব্যবসার জন্য অন্য ব্যবস্থা করা যেত। যদি তাদের জন্যে বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হত, তাহলে প্রত্যেকটি মানুষ সন্তুষ্ট হত, খুশী হত এই ব্যাপারে। কিন্তু কেন শুধু টাউনের সৌন্দর্য্য বৃদ্ধির জন্য শুধু টাউনের কথা চিন্তা করে তাদের একেবারে উচ্ছেদ করা হল এই সম্পর্কে চিন্তা করতে হবে। কিন্তু এই ত্রিপুরা সরকার হকার্স'দের প্রতি এমন অন্যায় কাজ করেছেন, যারা যারা একবেলা ভাতের জন্যে, নিজের পরিবারকে কোনমতে রক্ষা করার জন্যে সামান্য পুঁজি নিয়ে রাস্তার উপর ছোট ছোট ব্যবসা করে, সেখান থেকে তাদেরকে উচ্ছেদ করতে হয়েছে। এর ফলে আজকে তাদের বেকার অবস্থা যে অনাহারে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। বৌ ছেলে মেয়েদের খাবার দিতে পারছেন, কিন্তু সন্তানকে ঠিকমতে দুধ দিতে পারছেনা, এহেন অবস্থায় তারা পড়ে আছে। আর এক দিক দিয়ে লক্ষ্য করে দেখলে চিন্তার বিষয়, আজকে ত্রিপুরা রাজ্যে বেকার সমস্যা, অর্ধ শিক্ষিত বেকার, অ-শিক্ষিত বেকারের সংখ্যা দিনের পর দিন হাজার হাজার শুধু বাড়ছেই এই বেকারের সংখ্যা কমিয়ে সুষ্ঠু পরিকল্পনার মাধ্যমে সাধারণ মানুষের কল্যাণের চিন্তাধারা এই সরকার করেন না। কারণ এটা তারা চিন্তা করতেও পারেন না, করতেও চান না। কারণ এই সমস্ত শিক্ষিত বেকার, অর্ধ শিক্ষিত বেকার তাদেরকে চাকরী দিতে গেলে, চাকরী দেওয়ার ক্ষমতা সীমিত চাকরীর একটা নির্দ্দিষ্ট সীমা আছে, সবাইকে চাকরী দেওয়া যায় না। এই জন্যই অর্ধ শিক্ষিত বেকারের সংখ্যা দিন দিন আরো বাড়ছে। আর একদিকে চিন্তা করা দরকার, শিক্ষিত বেকার আমরা কি দেখি? গ্রাম এলাকায় গিয়ে দেখুন, কৃষক বেকার হয়ে হাজারে হাজারে বেড়ে আছে। কাজ করার জায়গা পায়না। এই টেষ্টরিলিফ বলুন, ক্র্যাস প্রোগ্রাম বলুন, সেখানে তারা কাজ করতে যায়, কিন্তু পায় না। এই মতাবস্থায়, যাদের সামান্য পুঁজি আছে তাদের সামর্থ্য অনুযায়ী তারা ব্যবসা করে তাদের পরিবার পরিজনকে রক্ষা করা চেষ্টা করছিল, কিন্তু এই সরকার তাদের গলাধাক্কা দিয়ে তাড়িয়ে দিয়েছেন। এর ফলে, তারা এমন অবস্থায় পড়েছে, সেখানে বাঁচার অন্য কোন পথ তারা খুজে পাচ্ছেন। এই অবস্থায়, আমরা কি চিন্তা করতে পারি? আমরা যে গণতন্ত্রের কথা শুনেছি, দেখেছি, যে গণতান্ত্রিক দেশের সরকার জন সাধারনের উপর আঘাত করেনা। কিন্তু আমাদের এখানে এই গণতন্ত্রের কথা উচ্চারণ করে যে সরকার শাসনকার্য্য চালাচ্ছেন, এই সরকার বিশেষ করে সাধারণ মানুষের উপর আঘাত হানছেন, এটা আমরা দেখেছি। কাজেই এই যে ফ্যাসিজম এর নীতি, সেটা প্রত্যেকটা মানুষ উপলব্ধি করতে পারছে, ফ্যাসিজম ছাড়া এই রকম কাজ করতে পারেনা। ফ্যাসিজম ছাড়াত মানুষের উপর এহেন অত্যাচার চালাতে পারেনা। এই যে গণতন্ত্রের উপর এতদিন ধরে বিশ্বাস রেখে এসেছে, এই যে গণতন্ত্রের উপর আমাদের এতদিনের অবস্থা, এই গণতন্ত্র কোন দিকে যাচ্ছে? আজ আমরা কি শুনতে পাচ্ছি? কাছে কাজে শুধু ফ্যাসিজম, ফ্যাসিজমের আওয়াজ। এই জন্যেই আজ আমি এই প্রস্তাব রাখছি,--তাদের উচ্ছেদ করার যদি প্রয়োজন হয়েই থাকে, তাহলে তাদের জন্যে বিকল্প ব্যবস্থা নেওয়া হলে তারা সন্তুষ্ট হত, জন সাধারণও স্বীকার করত, হ্যাঁ, এই সরকার

সাধারণ মানুষের জন্য কিছু ভাল কাজ করতে চায়, তাদের ব্যবসার জন্য অন্য ব্যবস্থা করে তাদের পরিবার পরিজনকে বাঁচাতে চায় এই সরকার। এটা সবাই উপলব্ধি করতে পারত। কিন্তু তাদের কাজকর্মের মধ্যে আমরা শুনতে পাই শুধু ফ্যাসিজম এর প্রতিধ্বনি। তাই, আজ আমি এখানের দরদী সদস্যদের যারা নাকি সাধারন মানুষের প্রতি সহানুভূতিশীল, মনে প্রানে সাধারন মানুষকে ভালবাসেন, মনেপ্রানে তাদের দুঃখ বুঝেন, আমি আজকে সভার এক-জন সদস্য হিসাবে তাদের কাছে অনুরোধ রাখছি যাতে তারা সবাই আমার এই প্রস্তাবকে সমর্থন জানান, যাতে সরকার টাউন প্ল্যানিং কমিশনের মাধ্যমে পরিকল্পনা গ্রহণ করে যারা হকার্স তাদের ব্যবসার জন্য বিকল্প ব্যবস্থা গ্রহণ করা হউক—এই বলেই আমার প্রস্তাবের উপর বক্তব্য রাখলাম।

**শ্রীসুধন্ব দেববর্মা।** :— মাননীয় স্পীকার স্যার এখানে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। কি রকম দরদের ফলে যে কোন রকম বিকল্প ব্যবস্থা না করে হকার্সদের উচ্ছেদ করতে পারে এই ঘটনাই তার প্রমাণ। এই হকার্সদের আর কোন বিকল্প ব্যবস্থা নাই যে তারা বাঁচতে পারে বা তাদের জীবিকা নির্বাহ করতে পারে। তারা জীবন সংগ্রামে নেমেছে এই রাস্তার ধারে সামান্য কিছু পুঁজি নিয়ে তাদের পরিবারকে বাঁচাতে। সেই সামান্য যে চেষ্টা সেটা থেকেও তাদেরকে বঞ্চিত করা হয়েছে। এবং কোন রকম বিকল্প ব্যবস্থা না করে। কি রকম দরদী হলে পরে এই রকম করতে পারে। জানি যে আজকে এই টাউনের সৌন্দর্য্যের জন্য, রাস্তায় যাতে ট্রাফিক জ্যাম না হয়, রাস্তার ভীর যাতে নিয়ন্ত্রিত করা যেতে পারে ঐ সমস্ত চিন্তা করে এবং টাউনের সৌন্দর্য্যের চিন্তা করেই তাদের সারানো হয়েছে। কিন্তু তার আগে সরকারের কি উচিৎ ছিল না যে তাদের জন্য বিকল্প কোন জায়গা দিয়ে, সেখানে যাতে তারা বসতে পারে এবং তাদের ব্যবসা পরিচালনা করতে পারে এই রকম ব্যবস্থা করে তো তাদের উচ্ছেদ করা ? কিন্তু তা না করেই আজকে এই শাসক গোষ্ঠী তাদের উচ্ছেদ করে ফেলেছে। তাদের সামান্য পুঁজি নিয়ে তারা যে নেমেছে জীবন সংগ্রামে সেখান থেকে তাদের বঞ্চিত করা হয়েছে। তাদের দোকান চুরমার করে, তাদের পুলিশ দিয়ে হটিয়ে দেওয়া হয়েছে। মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরায় দিন দিন বেকারের সংখ্যা বাড়ছে। এই বেকারদের কাজ দেবার সম্ভাবনা নাই। চাকুরীর তো একটা সীমাবদ্ধতা আছে। হাজার হাজার যে বেকার দিনের পর দিন ভারতবর্ষে সৃষ্টি হচ্ছে চাকরি দিয়ে সেটা সমাধান করা সম্ভব নয়। আমাদের সরকার বলে থাকেন, বলছেন এখনও বলছেন যে এখানে শিল্প হবে, কলকারখানা হবে। ভাল কথা। সেটা হলে পরে অনেক বেকারকে সেখানে কাজ দেওয়া যাবে। কিন্তু আজকে যে সেটা হচ্ছে না এবং সেটার অনেক দেরী। কাজেই যারা বাঁচতে চায় বিভিন্ন কাজের মধ্যে দিয়ে পরিশ্রম করে নিজেদের চেষ্টায় তারা করবে সেই অধিকার থেকেও তাদের বঞ্চিত করা হবে, হটিয়ে দেওয়া হবে। এর মত নির্মমতা আর কি থাকতে পারে আমি বুঝি না স্যার। একটা গণতন্ত্র দেশ সেখানে এই ভাবে গরীবদের উপর আক্রমণ এটা পরিকল্পনার বাইরে। আমি জানি যে সমস্ত সমাজতান্ত্রিক দেশ গণতান্ত্রিক দেশ সেখানে এই ভাবে যে গরীব-দের উপর অত্যাচার, তাদের জীবিকার উপর আক্রমণ সম্ভব নয় এটা কেউই বরদাস্ত করবে না।

কিন্তু এখানে তা সম্ভব। ভারতে তা সম্ভব, তথা আমাদের ভারতের একটা অংশ ত্রিপুরায় এটা সম্ভব। কারণ মাননীয় যে প্রস্তাবকারী তিনি বলেছেন এই কথা যে ফ্যাসিজমের পদধ্বনি শোনা যাচ্ছে। জনতার উপর আক্রমণ তার ভিতর দিয়ে মাননীয় সদস্য ফ্যাসিজমের পদধ্বনি শোনেছেন। সেটা না বলে উপায় নাই। কারণ বাঁচবার অধিকার তো তারা দেবেই না, নিজেদের চেষ্টায় যতটুকু তারা করবে সেটা ধ্বংস করে দেওয়া হচ্ছে। দরদ যদি থাকত তাহলে নিশ্চয় তাদের জন্য একটা বিকল্প ব্যবস্থা করে তাদের এখান থেকে সরিয়ে দেওয়া যেত। তাদের ঘর তৈরী করে দিলে নিশ্চয় তারা সরে যেতো। হকার্স্‌ কর্ণার সৃষ্টি করে আগরতলায় কোন একটা স্থানে যদি ব্যবস্থা করা যেতো এবং সেখানে তাদের পুনর্বসতির ব্যবস্থা করে তাদের উচ্ছেদ করা হতো তাহলে কারো কোন কথা বলার থাকত না এবং এই হকার্স গরীব জনতা, তাদের ও কিছু বলার থাকত না এবং তাদের অসন্তুষ্ট হওয়ার কোন কারণ ছিল না। সেই ব্যবস্থা করা হয় নি। কাজেই এই রকম একটা অসহনীয় অবস্থা তাদের উপর আনা হয়েছে সেটা কারো সহ্য করা উচিৎ নয়। আমাদের মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন সেটা সবই সমর্থন করবেন এটা আমি মনে করি যারা দরদী তারা। কাজেই এই ব্যবস্থা খুব ন্যায্য এবং সময়োপযোগী এবং আশা করব শাসক গোষ্ঠী অনতিবিলম্বে তাদের জন্য বিকল্প ব্যবস্থা করেন যাতে তাদের পরিবারকে বাঁচাতে পারে। আজকে তাদের যাতে পথে ঘুরতে না হয় বেকার হয়ে সেই কথা চিন্তা করে আমি এই আশাই করব এবং যে প্রস্তাবটা এখানে আনা হয়েছে এটা খুব প্রয়োজনীয় এবং এটা সবাই সমর্থন করবেন।

**শ্রীবুলু কুকী :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য গুণপদ জমাতিয়া যে প্রস্তাবটা এনেছেন সেই প্রস্তাবটা আমি সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। তবে আমি আমার বক্তব্য বেশী দীর্ঘ করব না, শুধু মন্ত্রীদের কাছে আমি কতগুলি প্রশ্ন রেখে আমি আমার বক্তব্য শেষ করতে চাচ্ছি। টাউন প্ল্যানিং কমিশান থাকা সত্ত্বেও এই দরিদ্র যে হকার্স তাদেরকে বিকল্প ব্যবস্থা না করে উচ্ছেদ হল কেন? আর এটা কি প্রধান মন্ত্রীর ২০ দফা কর্মসূচীর সংগে সম্পর্ক যুক্ত। তাই যদি না হয় তাহলে তাদের বিকল্প ব্যবস্থা না করে উচ্ছেদ করা হল কেন এবং তাদের বাঁচার যে পথ সেখান থেকে তাদের বঞ্চিত করা হল কেন? এই তিনটি প্রশ্ন রেখেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীগুণপদ জমাতিয়া মহাশয় এখানে যে হকার্সদের উচ্ছেদ জনিত পরিস্থিতির নিরসন কল্পে টাউন প্ল্যানিং কমিশনের পরিকল্পনা অনুযায়ী দরিদ্র হকার্স্‌দের ব্যবসা করিবার জন্য বিকল্প স্থান দেওয়া হউক।" যে রিজলিউশান এনেছেন তার বিরুদ্ধে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা যদি লক্ষ্য করে থাকি এই ত্রিপুরা রাজ্যে পূর্ব্বেও এই রকম রাস্তার উপর লোক বসেছিল আমি দেখেছি যে সরকার তাদের উঠিয়ে নিয়ে হকার্স কর্ণার সৃষ্টি করেছে, গোলবাজারে নিউমার্কেটে সৃষ্টি করেছে। সরকার থেকে তাদের জন্য স্বল্প ভাড়ায় তারা যাতে দোকানদারি করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। বর্ত্তমানে যাদের উচ্ছেদ করা হয়েছে তারা সরকারের অনুমতি নিয়ে বসেনি। একটি টাউনের মধ্যে যদি কেউ মনে করে থাকেন

গণতন্ত্রের নামে তার জীবন ধারণের জন্য রাস্তার উপর বসে দোকানদারি করবে সেটা সম্ভব হতে পারে না। তারা যে টাউনের মধ্যে দোকানদারি করছে তারা যে পথের মধ্যে বসছে সেখানে প্রতি মুহূর্ত্তে যে গাড়ী চলাচল করছে সেখানে যে কোন মুহূর্ত্তে একসিডেন্টের সম্ভাবনা আছে। তাদের জীবন ধারণের প্রয়োজন আছে সেটা আমি অস্বীকার করছি না। সেই জন্য রাস্তার উপর বসে যে কোন লোক জীবন ধারণের চেষ্টা করবে সেটা তো হতে পারে না। এটা গণতান্ত্রিক অধিকার বলে দাবী করলে চলবে না। তাদের জন্য সরকার আজকে বটতলীতে ব্যবস্থা করছে, গোলবাজারে জায়গা দেওয়া হচ্ছে। তাদের উচ্ছেদ করে যদি সরকার চুপ করে বসে থাকতেন এবং তাদের বিকল্প ব্যবস্থা না করতেন সেখানে আজকে প্রশ্ন আসত। মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেখানে সরকার নিজে থেকে আজকে কাজ করছেন সেখানে তাদের এই যে দরদ মায়া কান্না সেটা সেটা হচ্ছে মার চেয়ে মাসীর দরদ বেশী। সরকার যে জায়গায় ব্যবস্থা করেছেন হকার্স কর্ণার হয়েছে নিউ মার্কেট হয়েছে। সরকার আরো চেষ্টা করছেন তারা যেন সুষ্ঠভাবে সুন্দর ভাবে জীবন যাপন করতে পারে। কর্মবিনিয়োগের দিক থেকে সরকার আজকে বেকারদের জন্য ব্যবস্থা করছেন সেখানে কোন প্রশ্ন আসতে পারে না। আমি তাদেরকে অনুরোধ করব এই মায়া কান্নার জন্য এখন এখানে কিছু বলতে হবে। এই সব চিন্তা করে যদি এই প্রস্তাবটা এনে থাকেন তাহলে আমি তাদেরকে বলব এই প্রস্তাবটা যেন উইথড্র করে নেন। এবং এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবের বিপক্ষে আলোচনা করতে গিয়ে আমি বলতে চাই এই মাত্র মাননীয় সদস্য সুশীল বাবু বলেছেন হকার্স কর্ণার ও নিউ মার্কেট তৈরী হওয়ার আগেও এখানে অসুবিধা ছিল। এবং হকার্স কর্ণার এবং নিউ মার্কেট তৈরী হবার পরেও আর কিছু সংখ্যক লোকের অসুবিধা ছিল। আর সরকারের পরিকল্পনা মাফিক কোন কাজে হাত দিতে গেলে প্রত্যেক বারই কিছু লোকের অসুবিধা হবেই। মাননীয় সদস্য যে কথা বলেছেন সেটা ঠিক নয়। আমার জানার মধ্যে আগরতলার জন্য নয় তেলিয়া মুড়া থেকে যাদেরকে উচ্ছেদ করে দেওয়া হয়েছিল তাদেরকে ১৫ বছর আগে থেকে উচ্ছেদের নোটিশ দেওয়া হয়েছে বে-দখল থেকে সরে যাওয়ার জন্য। এবং আরো চমৎকার হচ্ছে এই যে একটা ঘর উচ্ছেদ হলে পরে ১০/১৫ জন দাবি জানায়। আসলে এই সমস্ত জায়গাগুলিতে এক এক অর্থবান ব্যক্তি ঘর তৈরী করেন এবং এই জায়গার তো খাজানা দেবেনই না। উপরন্তু যারা একশত থেকে দেড়শত টাকার পুঁজি নিয়ে ব্যবসা করে, সুষ্ঠভাবে যারা জীবন ধারণ করতে চায় তাদের কাছ থেকে ঘর ভাড়া নেয়। আবার এদের মধ্য থেকেই সরকারের কাছে আবেদন করা হয়েছে "যে আমাদেরকে উচ্ছেদ করা হয়েছে"। কিন্তু তা ঠিক নয়। অতএব যেখানে কাজ করার পরেও এবং এর আগেও অসুবিধা ছিল। নিউ মার্কেট হওয়ার পরে এবং গোল বাজারে এবং আর আমার জানা মতে বটতলী ও তেলিয়ামুড়াতে যেখানে এই জাতীয় কাজ হাতে নেওয়ার পরিকল্পনা চলছে আর যেভাবে বেকারের সংখ্যা ও জন সংখ্যা দ্রুত গতিতে বাড়ছে ঐ গুলিতে জায়গা পাওয়ার পরেও। এই অসুবিধাগুলি আমাদের আগেও ছিল এখনও আছে আগামীতেও থাকবে। যে হেতু আমাদের সরকারের পরিকল্পনা

ছিল কিভাবে সুন্দর ভাবে সুষ্ঠভাবে অতি শীঘ্র কাজ হতে পারে এবং সুযোগ সুবিধা হতে পারে সেই দিক দিয়ে সরকারের সাহায্য করাই উচিত হবে। অতএব এই প্রস্তাব আনার কোন রকম যুক্তি আছে বলে আমি মনে করি না। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে মাননীয় সদস্য গুণপদ জমাতিয়া যে প্রস্তাব এনেছেন আমি যতটুকু বুঝতে পেরেছি এইটা আর কিছুই নয়। যে সরকার ত্রিপুরার সাধারণ এবং দরিদ্র মানুষের কাছ থেকে নিজেদের রাজনৈতিক সুবিধা আদায়ের যে প্রতি চেষ্টা সেটা আজও অব্যাহত আছে এটাই আমি বুঝতে পেরেছি। আমাদের এই বৃহৎ শহরের নাগরিক জীবনের শৃঙ্খলায় প্রয়োজনীয়তার জন্য এবং বাড়ীর যাতে কোন ডিষ্টার্ব না হয় তার চেষ্টা আমরা করেছি। দায়িত্ব যাদের আছে তারা তখন যখন ঘর তোলে তখন তো কেউ কিছু বলেনি। এবং টাউনে নালা এবং নর্দমার উপর তারা ঘর দুয়ার তোলে। শুধু আগরতলায় নয় সমস্ত শহরে তাদের নিজেদের খেয়াল খুশী মতে কাজ করে চলেছে। কাজেই এই যে অপরের নাগরিক জীবনে বাধা সৃষ্টি করা আর এটাই কি গণতন্ত্র। আর এইটাকে উচ্ছেদ করলে সেটা গণতন্ত্রকে খিলাপ করা হয় সেটা আমার মনে হয় না। ভারতবর্ষের যে শাসক ভারতবর্ষের যে সভ্যতা তার মধ্যে এইটা খুঁজে পাওয়া যাবে না। এইটা অন্য দেশে সহজ হতে পারে। কাজেই আজকে ইন্দিরা গান্ধীর ২০ দফা আন্দোলনের মধ্যে এইটা অন্যায় হয়েছে বলে যারা চোখে দেখছেন তারা সরকারের অনেক সুন্দর পরিকল্পনাকে বানচাল করার জন্য এবং বিশৃঙ্খলা সৃষ্টির আশংখ্যা থেকে যে রাজনীতি ব্যবসা করছেন সেটা লুপ্ত হয়ে যাওয়ার জন্য তাদের এই আক্রোশ। এখানে সরকার একটা পরিকল্পনা নিয়েছেন যারা শূন্য হাতে উচ্ছেদ হয়েছে তাদেরকে বসানোর জন্য চিন্তা করছেন। এই ব্যাপারে সরকারের প্রস্তাব থাকার পরেও এই বিধান সভায় এই প্রস্তাব আনা শুধু এই লোকদের ফাঁকি দেওয়া। কাজেই আমি অনুরোধ করব লোকদের ফাঁকি না দিয়ে এই ২০ দফা কর্মসূচীকে সমালোচনা না করে দেশ ও জাতিকে গড়ে তুলবার জন্য সত্যিকারের দরদী মনোভাব নিয়ে আপনারা দেশকে গড়ে তুলুন। এবং এই প্রস্তাব তুলে নিন। আমি এই প্রস্তাবের বিরোধীতা করছি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় সদস্য গুণপদ জমাতিয়া মহাশয় যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবের বিরোধীতা করে আমি উত্তর দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তাঁরা বরাবরই 'ঐ ল কামে জল দিতে আসে।' যে কাজ হয়ে রয়েছে, সেই কাজ নিয়ে টানাটানি। রাস্তা, ঘাট, জঞ্জাল পরিষ্কার—কামান চৌমুহনীতে আগে কামান দেখা যেত না, কিন্তু আজকে সেগুলি পরিষ্কার করা হয়েছে, কোথায় আমরা প্রশংসা পাব, তা না করে আজকে তাঁরা আমাদের কাজের সমালোচনা করছেন। যেখানে কামান চৌমুহনীর গোল চক্করে ট্রাফিক পুলিশ দাঁড়ানো দূরের কথা, বরাবর সেখানে একটা এমন ভীড় জমে থাকত যে সে একটা রিক্সা ওয়ালাকে দেখতে পেত না যে কি ভাবে, কোন দিকে সাইন দেবে, সে ঠিক করতে পারত না, ফলে সেখানে দুর্ভাবনা ঘটার সম্ভাবনা প্রকট হয়ে উঠেছিল। মোটর ষ্ট্যাণ্ড চৌমুহনী বটতলা চক্করের অবস্থাও একই। আজকে সমস্ত দক্ষিণ জেলা,

সোনমুড়া সাবডিভিশনের যানবাহন 'এর যাতায়াত এবং একমাত্র পথ হচ্ছে বটতলা সেখানকার গোল চক্করেও অবস্থাও অসহনীয় তাদের বহু আগে থেকে নোটিশ দেওয়া হয়েছে, কারা উঠতে চায় না হয়তো তাদের পেছনে, আজকে যাঁরা প্রস্তাব এনেছেন তাঁরাও থাকতে পারেন, তারপর বলেছেন যে তোমরা সেখানে বসে থাক, দেখা যাক কি হয়, তারা যে বে-আইনীভাবে সেখানে বসেছে, সেই দিকে তাঁদের খেয়াল নেই। আজকে নয় বহু আগে থেকে মহারাজগঞ্জের বাজারে তাদের জন্য তরকারীর বাজার, মাছের বাজার, হকার্স কর্নার তাদের জন্য করে দেওয়া হয়েছে, কাজেই এই প্রস্তাব আজকে নূতন নয়। সেই চেষ্টা আগে থেকেই চলে আসছে। ১৯৭০-৭১ সনে ১৮টি জায়গায় ১৯৯ জনকে জায়গা দেওয়া হয়েছে। এখান থেকে যারা উঠে গেছে তাদের সংখ্যা একটা সাংঘাতিক নয়। যাদের এখান থেকে সরানো হয়েছে, তাদের জন্য আগের থেকেই বটতলা বাজারের কাছে একটা পুষ্করিণী ভরাট করে মহারাজগঞ্জ একা পুষ্করিণী ভরাট করে এবং আরও অন্যান্য জায়গায় ভরাট করে তাদের জায়গা দেওয়ার প্রস্তাব আছে। আমরা উপযুক্ত অর্থ পেলে সেগুলি করার কথা আছে। কাজেই উনি যেকথা বলেছেন সেটা ঠিক নয়। এই যে লোকগুলি মিউ-নিসিপ্যালিটির বন্দোবস্তীয় জায়গায় বসলে পরে তারা ইচ্ছা করলে ব্যাংকের কাছ থেকে সুদে টাকা আনতে পারবে। তাদের ব্যবসার জন্য, ভবিষ্যৎ উন্নতির জন্য, তারা সরকার থেকে বা মিউনিসিপ্যালিটি থেকে যদি সেই সব জায়গায় সেটেলমেন্ট নেয়, তাহলে তাদের জায়গা মর্টগেজ রেখে ব্যাংকের থেকে লোন আনতে পারবে, কাজেই সেই দিক থেকে তাদের সুবিধা অনেক বেশী হবে। আজকের যে প্রস্তাব তার কোন যৌক্তিকতা নেই। আমি অনু-রোধ করব মাননীয় সদস্য মহোদয়কে বেআইনী দখলকারীদের তাদের স্বার্থে যেন এই প্রস্তাবটা উঠিয়ে নেন। সরকার আজকে নূতন করে নয়, বহু পূর্ব্ব থেকেই এই প্রচেষ্টা চালিয়ে আসছেন। মিউনিসিপ্যাল অনেক বাজার করছে, ভবিষ্যতে আরও করবে, নূতন করে করার কিছুই নেই। মাননীয় সদস্যকে আমি অনুরোধ করব তিনি যেন এই প্রস্তাবটা উঠিয়ে নেন। আমার প্রস্তা-বের যৌক্তিকতা রেখে আনীত প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

## কক-বরক

**শ্রীগুণপদ জমাতিয়া :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তিনি আনি প্রস্তাবনি উপর যে যে বিরোধীতা থাইনা হিনুই থাঙগুই যে বক্তব্য নারিকমানি, ই বক্তব্য-ন কুনাঅই আঙ খুচ আশ্চর্য্য অঙ থাঙকা। তিনি যে সুশীলবাবু তাম ছাকা? সুশীলবাবু ছাকা যে নিউ মার্কেট কয়েক বছর আগেন সম্পূর্ণ নির্ভর অঙখা হকার্সরগ বরগ সম্পূর্ণভাবে সুষ্ঠভাবে ব্যবসা থাইনানি ব্যবস্থা অঙখা, বরগনি কোন অসুবিধা কুরুইথা। তে ফাইছা ছাকা তমা? ১০/১৫ বছর আগেন যারা নাকি রাস্তাঘাত ফুটপাথ তঙগ বরগ-ন তাবুকফান জাগা রিজই মায়াখ। কিন্তু চুঙ নিউ মার্কেলে থালাইকা। তাবুকফান বরগ-ন নোটিশ রিখ, কিন্তু ইচ্ছাকৃত ভাবেন বরগ আটক তঙগ, এই যে কক ছোমানি, কিন্তু চুঙ আরন চিন্তা থালাইনী

নাওনাই। তিনি যে বরগন উচ্ছেদ খাই রহরান্থু, বরগ-ন যে নোটিশ রিমানি, বরগ-ন যে নোটিশ রিযানু, শুধু নোটিশ রিমাবাই দায়িত্ব পাই মায়া যতক্ষণ পর্য্যন্ত পরিকল্পনা খাইঅই বরগনি ব্যবস্থা খাই মায়াছাক। আও তিনি অন্তত: পক্ষে ১৫ বছর যাবত অপেক্ষা খালাই ফাইকা যেহেতু, তাই এক বছর মেইনটেন খাইঅই বরগনি ব্যবস্থা খাই রিনানি আর পর্যান্ত বরগনি চিন্তাধারা ফায়া, কিন্তু কক-লে ছাঅ পরিকল্পিত খাইকা, অমুক খানে আছুক আছুক খাইকা, আর নানারকম ছাঅ, কিন্তু টাউন-ন বরগনি জাগা মানানি কোন উপায় কুরুই, যার ফলে, আও. আলা ফইঅ, যাতে টাউন বিছিচগ-ন সুপরিকল্পিত খাই অই সঙ্গে সঙ্গ আচুকরিগনি ব্যবস্থা মা খাইনাই—আছুক কক ছাঅই-ন আনি প্রস্তাব সরকারন সমর্থন খাগথুন হিনুই আও অরনি অ বক্তব্য শেষ খাইকা।

## বঙ্গানুবাদ

---o---

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমার প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে যে সব বক্তব্য রাখা হয়েছে, এ সব বক্তব্য শুনে আমি খুব আশ্চর্য্যান্বিত হয়েছি। আজ সুশীলবাবু কি বলেছেন? সুশীলবাবু বলেছেন কয়েক বছর আগেই নিউ মার্কেট তৈরী করা হয়েছে এবং যাতে হকাস'রা সম্পূর্ণ সুস্থভাবে ব্যবসা করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে, তাদের আর কোন অসুবিধা নেই। আর কি বলেছেন? ১০/১৫ বছর যাবত যারা রাস্তাঘাট এবং ফুটপাথের উপর ব্যবসা করে আছে, তাদেরকে এখনও জায়গা দেওয়া সম্ভব হয়নি। কিন্তু আমরা নিউ মার্কেট করেছি। এখনো তাদেরকে নোটিশ দেওয়া হচ্ছে, কিন্তু তারা ইচ্ছাকৃতভাবে রয়ে গেছে—এই কথাগুলি বলা হয়েছে। কিন্তু এই সম্পর্কে আমাদের চিন্তা করতে হবে। আজকে যে তাদের উচ্ছেদ করে দেব তাদেরকে যে নোটিশ দেব, কিন্তু নোটিশ দিলেই দায়িত্ব শেষ হয়ে যায় না, যতক্ষণ পর্য্যন্ত পরিকল্পনা গ্রহণ করে তাদের জন্য বিকল্প ব্যবস্থা করা না যাচ্ছে। আমি ১৫ বছর যাবত অপেক্ষা করলাম, কাজেই আর এক বছর অপেক্ষা করে তাদের জন্য বিকল্প ব্যবস্থা করা উচিত—এই চিন্তাধারা তাদের নেই। কিন্তু মুখে বলেন—পরিকল্পনা নিয়েছি, অমুকখানে এত এত করেছি, আরো কত কি বলেন, কিন্তু টাউনে জায়গা পাওয়ার কোন ব্যবস্থা নেই তাদের। কাজেই আমি আশা করি—সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করে টাউনের মধ্যেই তাদের ব্যবসার সুযোগ দেওয়া হবে। এতটুকু বলেই সরকার আমার এই প্রস্তাবটি সমর্থন করুন—এই অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Deputy Speaker :—** Discussion is over. Now I am putting the resolution to vote. The resolution moved by Shri Gunapada Jamatia that—

'এই সভা প্রস্তাব করিতেছে যে, হকার্সদের উচ্ছেদজনিত পরিস্থিতির নিরসনকল্পে টাউন প্ল্যানিং কমিশনের পরিকল্পনা অনুযায়ী দরিদ্র হকার্সদের ব্যবসা করিবার জন্য বিকল্প স্থান দেওয়া হউক।'

(The resolution was put to voice vote and lost.)

**Mr. Deputy Speaker** :— Now the resolution of Shri Manindra Deb Barma. I would call on Shri Manindra Deb Barma to move his resolution.

**শ্রীমনীন্দ্র দেববর্ম্মা** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব রেখেছি—'ত্রিপুরার সমস্ত রাজনৈতিক বন্দীদের 'গ' শ্রেণীভুক্ত করা হউক।' মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, একটা সরকার যে কতটুকু অগণতান্ত্রিক, প্রতিহিংসাপরায়ণ এবং অমানবিক হতে পারে তা অনুভব করা যায় যেভাবে আজকে গণতান্ত্রিক কর্মীদের বন্দী করে রেখে, তাঁদের 'গ' শ্রেণী না দিয়ে, তাঁদের রাজনৈতিক মর্য্যাদা না দিয়ে তাঁদের রাখা হয়েছে তা দেখে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের ভারতবর্ষ যখন পরাধীন ছিল, ব্রিটিশ যখন শাসন করতেন, তখনও ভারতবর্ষের স্বাধীনতাকামী, সংগ্রামী যাঁরা, তাঁদের এই ব্রিটিশ সরকার তখনও রাজনৈতিক মর্য্যাদা দিতেন। কিন্তু আজকে ভারতবর্ষ স্বাধীন, আজকে আমরা স্বাধীন দেশের নাগরিক, স্বাধীন একটা রাষ্ট্র, একটা স্বাধীন দেশের সরকার হয়ে আমাদের যে রাজনৈতিক বন্দী, মর্যাদা না দিয়ে যেভাবে সাধারণ কয়েদি হিসেবে ব্যবহার করছেন, এটা অত্যন্ত মর্ম্মান্তিক। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তাঁরা আজকে ব্ল্যাকার নন, তাঁরা চোর নন, ডাকাত নন, আজকে গণতন্ত্রকে তাঁরা বিশ্বাস করেন এবং সেই গণতন্ত্রকে রক্ষা করার জন্য, সাধারণ মানুষের রোজী রোজগারের জন্য এবং জীবন ধারণের জন্য, তারা যাতে সুস্থভাবে বাঁচতে পারে, তার জন্য তাঁরা আন্দোলন করেছিলেন। সরকার এ কথা বলছেন যে এই যে জরুরী অবস্থা, এই জরুরী অবস্থা দক্ষিণ পন্থী, প্রতিক্রিয়াশীলদের দমনের জন্য এই জরুরী অবস্থা ঘোষণা করা হয়েছে। কিন্তু আমরা বাস্তবে কি দেখি? মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির যাঁরা নেতা, এবং কর্মী, ছাত্র, যুবক, যাঁরা গণতন্ত্র বিশ্বাস করেন এবং গণতন্ত্রের জন্য সংগ্রাম করেছে, তাঁদের আজকে জেলে বন্দী করে রাখা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই মর্য্যাদা যদি তাঁরা তাঁদের দিতেন, তাহলেও আমরা ভাবতে পারতাম যে 'হ্যাঁ' স্বাধীন দেশে সরকার হিসেবে রাজনৈতিক বন্দীদের যেভাবে মর্য্যাদা দেওয়া উচিত, সেইভাবে মর্যাদা দেওয়া হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই মর্য্যাদা যদি তারা দিতেন তাহলে আমরা এই কথা ভাবতে পারতাম যে স্বাধীন দেশের সরকার হিসাবে রাজনৈতিক বন্দীদের যে মর্য্যাদা দেওয়া হয়েছে এবং সেটা তারা ঠিকই করেছেন। আর একটা দিক আমি বলতে চাই যে এই আইন এবং কালাকানুন কিভাবে ব্যবহার করা হচ্ছে। যারা আজকে ব্ল্যাক করে, স্মাগলিং করে বা চুরি করে, ডাকাতি করে তাদের জন্য এই আইন থাকতে পারে। কিন্তু যারা রাজনৈতিক বন্দী তারা তো চোর ডাকাত নয়, তাদের জন্য আজকে যারা দেশের সর্বনাশ করে, গরু পাচার

করে বাংলাদেশে তাদের জন্য যে আইন প্রয়োগ করা হচ্ছে। কিন্তু রাজনৈতিক আন্দোলন যারা করেছে, গণতান্ত্রিক আন্দোলন যারা করেছে, গণতান্ত্রিক আন্দোলন যারা করেছে তাদের জন্য এই আইন কেন? আর একটা কথা আমি বলতে চাই যে আমাদের যারা নেতৃবৃন্দ, রাজনৈতিক নেতৃবৃন্দ গ্রেপ্তার হয়েছেন তাদের অনেক দূরে সরিয়ে রাখা হয়েছে। এক সদস্য বলেছেন মাদ্রাজ স্বাস্থ্যকর স্থান। আমি জানি না তিনি সেই জায়গায় কতদিন ছিলেন। আমি আর একটা কথা বলতে চাই, যারা বাংলাদেশ থেকে ত্রিপুরায় এসেছিলেন প্রথম প্রথম তাদের কি অসুবিধা ভোগ করতে হয়েছিল ত্রিপুরার জলবায়ুর জন্য। আজকে মন্ত্রীমহাশয়ের কাছে সেটা হতে পারে স্বাস্থ্যকর স্থান। কিন্তু শুধু এই জন্য তাদের সেখানে নিয়ে যাওয়া হয়েছে সেটা কি কেউ বিশ্বাস করতে পারে? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গতবার ঠিক এমনি সময়ে এই মন্ত্রীসভার বিধান সভায় পতন ঘটা অনিবার্য্য হয়ে পড়েছিল। সেই সমস্ত দিক থেকে আত্মরক্ষা করার জন্য আজকে ইমারজেন্সী করে আমাদের সমস্ত নেতাদের বন্দী করে রাখা হয়েছে। কাজেই আমি এই অনুরোধ রাখছি যে তাদের সকলকে 'গ' শ্রেণীভুক্ত করা হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীচন্দ্রশেখর দত্ত :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় মাননীয় সদস্য মনীন্দ্র দেববর্মা যে প্রস্তাব এনেছেন এটা যুক্তিযুক্ত নয় বলে আমি তার বিরোধীতা করি। রাজনৈতিক বন্দী হিসাবে কাউকে এ্যারেষ্ট করা হয় নি সেটা সবাই জানেন। মাননীয় সদস্য বলেছেন যে জরুরী অবস্থা করা হয়েছে দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীলদের চক্রের বিরুদ্ধে। যদি তাই হয়, কারা কারা যে দক্ষিণ পন্থী প্রতিক্রিয়াশীল আর কারা যে সব্বহারার নেতা সেটা আমরা দেখেছি পশ্চিমবঙ্গে জয়প্রকাশ নারায়ণকে অভিনন্দন জানানোর বেলায়। সবাই তখন এক ছাতার নীচে চলে গেলেন। তখন আর তাদের দলীয় পতাকার কোন বালাই রইল না। বামপন্থী দক্ষিণ পন্থী সব এক পন্থী হয়ে গেলেন। তারা স্বৈরাচারকে প্রতিষ্ঠা করার জন্য রাজ্যে রাজ্যে উশৃংখলতা সৃষ্টি করেছেন, বিহারে করেছেন, গুজরাটে করেছেন। আর আমাদের ত্রিপুরাতেও দেখলাম বিধানসভা চলতে দিচ্ছলেন না জি, আর, এর টাকা পর্য্যন্ত আটকে গিয়েছিল। কাজেই তখন দক্ষিণপন্থী উত্তর পন্থী সব এক পন্থী হয়ে গিয়েছিলেন। ফলে দেশকে রক্ষা করার জন্য, সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করার জন্য সরকার জরুরী অবস্থা সৃষ্টি করেছেন। কিন্তু লোককে মিসা আইনে আটকে রাখা হয়েছে। সেখানে রাজনৈতিক বন্দী হিসাবে কাউকে এ্যারেষ্ট করা হয় নাই। আমরা সবাই পাবলিক সারভেন্ট। পাবলিকের সেবা করছি। যদি কেউ সেই সেবায় বাধা সৃষ্টি করে তাহলে তাদের আটক করতে হবে। কাজেই এই প্রস্তাবের আমি বিরোধিতা করছি।

**শ্রীসুধন্ব দেববর্মা :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা দেখেছি বৃটিশ আমলেও ভারতে কালাকানুন ছিল। আমাদের ভারতে যারা স্বাধীনতার জন্য আন্দোলন করেছিলেন তাদের আন্দামান দ্বীপে নির্ব্বাসন দেওয়া হয়েছিল। সেই বৃটিশ আমলেও আমরা দেখেছি রাজনৈতিক মর্য্যাদা তারা দিত। কিন্তু আমরা স্বাধীন দেশের লোক, স্বাধীন দেশের নাগরিক, আমাদের রাজনৈতিক মর্য্যাদা দেওয়া হয় না। কিন্তু অবাক হতে হয় যে আমরা কোথায়

আছি, গণতান্ত্রিক দেশেই আছি না অন্য কোথাও আছি। বৃটিশ আমলে যেটা দেওয়া হত আমরা স্বাধীন দেশে সেটা পাচ্ছি না। আরও অবাক হতে হয় যে মিসা আইনের বিধান আছে রাজনৈতিক মর্য্যাদা দেওয়ার। অথচ রাজনৈতিক মর্য্যাদা দেওয়া হয় নাই। নিজের আইনকে নিজেরাই ভাঙছেন। এটা কি প্রমাণ করে? কি রকম প্রতিহিংসাপরায়ণ হলে এটা হয়? তাদের নিজের বিধানই তারা মানছেন না। সেখানে আমরা বলেছি একটা অস্বস্তিকর জায়গায় আছি। তাদের অধিকার থেকে বঞ্চিত করা হয়েছে। আমরা খবর পেয়েছি যে যারা যারা রাজনৈতিক বন্দী আছে তাদের কাউকে রাজনৈতিক মর্য্যাদা দেওয়া হচ্ছে না। সাধারণ কয়েদীর মত তাদের রাখা হয়েছে। এটা খুব মর্ম্মান্তিক ব্যাপার। গোরা চক্রবর্তী ইত্যাদি কাউকেও রাজনৈতিক মর্য্যাদা হচ্ছে না। সাধারণ কয়েদীর মত তাদেরকে রাখা হয়েছে, এটা খুবই মর্ম্মান্তিক ব্যাপার, স্যার। কিছু দিন হয়, জানি না, কি কারণে কমরেড হারু ঘোষকে ধরা হয়েছে, এই আগরতলা জেলেই সাধারণ কয়েদীদের মত দিন কাটাচ্ছেন। উনারা বলেন, তারা নাকি রাজনৈতিক বন্দী নয় তবে তারা কি? প্রমাণ করবেন? কিন্তু সেই প্রমাণ করবার সাহসও তো আপনারা করেন না। তাদের যে বিচার হবে সেই বিচার করার অধিকার থেকে পর্য্যন্ত তাদেরকে বঞ্চিত করা হয়েছে। অথচ বলা হবে যে তারা রাজনৈতিক বন্দী নয়। প্রমাণ করুন এবং তাদের বিচার করার অধিকার দিন। আর তাদেরই বলা হবে তারা রাজনৈতিক বন্দী নয়, তারা সমাজদ্রোহী, তাহলে সেটাও তো প্রমাণ করতে পারেন এবং প্রমাণ করেই তাদেরকে জেলে রাখুন। কিন্তু সেটা করার সাহসও তো এই শাসক গোষ্ঠির নাই। কাজেই আজকে তাদেরকে ইচ্ছা করেই, তাদের যে সামান্যতম সুযোগ পাওয়ার, সেটা থেকেও তাদের বঞ্চিত করা হচ্ছে। কাজেই আমি অনুরোধ করব মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, এই যে প্রস্তাব এনেছেন মাননীয় সদস্য মনীন্দ্র দেববর্ম্মা মহোদয়, সেটাকে যেন সবাই সমর্থন করেন।

**Mr. Dy, Speaker :** — Now, I would call the Hon'ble Chief Minister to give his reply.

**শ্রীসুখময় সেনগুপ্ত** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় যে প্রস্তাব মাননীয় সদস্য মনীন্দ্র চন্দ্র দেববর্মা মশাই এই হাউসের সামনে এনেছেন, খুব সম্ভবত: তিনিও এই রাজনৈতিক কথাটার অর্থটা কি বোধ করি সেটা তার কাছে পরিষ্কার নয়, যদিও তিনি অপজিশান বেঞ্চে বসেছেন এবং তিনি সি, পি, এম দলভুক্ত বলে পরিচিত এই হাউসের সামনে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, অথচ এই প্রস্তাব যখন একজন এনেছেন সেজন্য তার সমর্থনেরও একটা প্রয়োজন আছে এবং এটাকে সমর্থন করতে হলে দাঁড়িয়ে কাউকে কিছু বলতে হবে, কিন্তু এই সমর্থন ছাড়াও এই প্রস্তাবটা হাউসের কনসিডারেশনে চলছে। যা হউক মাননীয় সদস্য সুধন্ব বাবু একেবারে তার বক্তৃতার শেষ দিকে প্রস্তাবটাকে অবশ্য সমর্থন করেছেন, আর তা না হলে এই প্রস্তাবটা আলোচনার মধ্যে আসত কিনা, আমি জানি না। আর সমর্থন করতে গিয়ে মাননীয় সদস্য সুধন্ব বাবু নিজেই বলছেন যে তাদের গ শ্রেণীভুক্ত করা হয়েছে, আর অন্য যাদের নাম তিনি এখানে উল্লেখ করেছেন, তারা সকলে রাজনৈতিক বন্দী কিনা, কি কারণেই বা বন্দী হয়েছেন, সবাই

যেখানে মিসায় আটক আছে, সেখানে রাজনৈতিক বন্দী বলে কোন কথা এখানে আসে না। যদিও মিসা আইনের কোন কোন ধারায় উল্লেখ করা হয়েছে যে যদি রেজিস্ট্রিভূক্ত রাজনৈতিক দল হয় এবং তার সদস্য হয়, তাহলে তাদের ক্ষেত্রে বিবেচনাযোগ্য হতে পারে। এই যে বিবেচনাযোগ্য যেটা শ্রেণীভূক্ত করা হবে কিনা ? মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা, তারা যদি রাজী থাকেন, তাহলে তাদের কতজন মেম্বার আছেন, তাদের কতজন সদস্য আছে রেজিস্ট্রি-ভূক্ত সেই নামগুলি গভর্ণমেন্টের কাছে পাঠিয়ে দিলে, আমরা তখন বিবেচনা করে দেখতে পারি। কিন্তু শুধু স্মাগলিং কেসে কিংবা অন্য কোন কেসে কাউকে ধরার সংগে সংগে, তাকে যদি আমরা দাবী করি যে তিনি আমাদের দলের, কারণ তাদের আবার দল বাড়াতে হবে, কারণ মারামারি খুনাখুনি তো বহু হয়েছে, তাদেরকে যদি দলভূক্ত করা হয় তাহলে গভর্ণমেন্টের পক্ষে নিশ্চয় অসুবিধা হবে। কাজেই সেই লিষ্টটা যদি পাঠিয়ে দেন, যে তাদের কতজন মেম্বার আছেন, রেজেষ্টি দলভূক্ত এ্যাজ সি, পি, এম মেম্বার, তারপর যদি কোন সেইরকম অবস্থা আসে, তাহলে সেই সমন্ধে কি করা যাবে না যাবে, সেটা দেখা যেতে পারে। কিন্তু যতক্ষণ পর্য্যন্ত সেটা তাদের কাছে লুকানো থাকবে, অর্থাৎ আমার শুধু ফিগারটা জানা আছে যে আমাদের এত জন মেম্বার আছেন। হঠাৎ করে কি আছে, না আছে, কেউ খুন করে এলো, তার জন্যও যদি দাবী উঠে যে সে আমাদের দলের লোক যদিও সে খুন করেছে, যেহেতু দাবী উঠছে আমাদের দলের লোক, গভর্ণমেন্ট সেটা কি করে জানবে, যে সে দলভূক্ত কি, দলভূক্ত নয় ? কাউকে খুন করার জন্য ধরা হয়েছে, হয়তো বা কাউকে স্মাগলিং করার জন্য ধরা হয়েছে, এমন আমি যদি বলি যে সে আমার দলভূক্ত লোক তাহলে বুঝতে হবে যে দলভূক্ত এমন সব লোক রয়েছে যারা সেই দলের বদনাম করছে। এবং সেজন্য তাদের পক্ষেও এই সম্পর্কে সতর্ক হওয়া দরকার যে সবাইকে রাজনৈতিক দলভূক্ত বলে প্রচার করা ঠিক নয় এবং কোন ক্ষেত্রেই সকলকে গ শ্রেণী-ভূক্ত করা হয় না। তারজন্য বিশেষ ক্ষেত্রে যেখানে উল্লেখ রয়েছে সেটা হচ্ছে বিশিষ্ট রাজ-নৈতিক যেটা রেজেষ্ট্রী দলভূক্ত হতে হবে। কিন্তু অন্য ক্ষেত্রে যদি এমন কোন ষ্টেনডার্ড কারো থাকে, সেইসব ক্ষেত্রেও আমরা দিয়ে থাকি যেমন আমাদের এম, এল, এ যারা আছেন, যাদের কথা এখানে উল্লেখ করা হয়েছে, মিসা আইনে যাদেরকে আটক করা হয়েছে, আমি জানি যে তাদের প্রত্যেককেই গ শ্রেণীভূক্ত করা হয়েছে, তাদের একজনও বাদ নাই। জানিনা সমর চক্রবর্ত্তী তাদের দলভূক্ত কিনা, অর্থাৎ সি, পি, এম, দলভূক্ত কিনা, তাদের নানা সংগঠন থাকতে পারে, সেটা অবশ্য আলাদা কথা. কিন্তু তাদের দলভুক্ত কিনা সেটা আমি জানি না, তবুও তাকে গ শ্রেণীভূক্ত করা হয়েছে। তাহলে দেখা যাচ্ছে গভর্ণমেন্টের দিক থেকে বিচারের মধ্যে এই একটা ক্ষেত্রও রয়েছে। তবে রাজনৈতিক বন্দী বলে একটা কথা আছে মিসা আইনের মধ্যে, সেটাও আবার যথেষ্ট সতর্কতার সঙ্গে প্রয়োগ করা হচ্ছে। কাজেই রাজনৈতিক বন্দী হিসাবে নয়, আজকে যারা যেখানে মিসায় আটক আছে, তার মধ্যেও কয়েকটা ধারা রয়েছে যে যদি বিশিষ্ট দলের হয়ে থাকে, তাহলে হয়তো হতে পারে। কাজেই এই সম্পর্কে কোন প্রশ্ন নয়, মিসা আইন, মিসা আইনই। এর মধ্যে মিসা আইনে কোন ব্লেক মার্কেটিয়ার্সকে যারা গ্রেপ্তার করেন বা আটক করেন তারাই বিবেচনা করে দেখবেন যে সে কোন রেজেষ্ট্রীভূক্ত দলের কিনা। কাজেই গ শ্রেণীভূক্ত করা হয় নি, এই যে প্রস্তাব এসেছে,

তার পিছনে কি কারণ থাকতে পারে, আমি বুঝতে পারলাম না। কারণ পার্টির যারা অলরেডী রেজিষ্ট্রীভুক্ত তাদের দেওয়া হয়েছে, তাদের গ শ্রেণীভুক্ত করা হয়েছে এবং তারা রাজনৈতিক দলের কি, দলের নয়, এটা যেখানে আমরা সবাই জানি সেখানেই দেওয়া হয়েছে। তথাপি এই প্রস্তাব কেন আসে, আমি বুঝতে পারছি না। হয়তো বা তাদের নিজেদের মনের মধ্যে প্রশ্ন উঠেছে যে সত্যি আমরা রাজনীতি করছি না ধাপ্পাবাজী করছি, তা না হলে এই প্রশ্ন উঠবে কেন? মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মিসা আইনে এমন কিছু নাই যেটা রাজনৈতিক বলে আলাদা করে দিয়ে বা ব্লেক মার্কেটিয়ার্স বলে আলাদা করে সেখানে আইনে যে ধারা আছে, সেই ধারা অনুযায়ী যাদেরকে ধরা হয়েছে, তাদেরকে সেই ধারা অনুসারেই বিভিন্ন কেটাগরীতে ভাগ করা হয়েছে। কিন্তু সেখানে রাজনৈতিক বন্দী বলে আমি এরেষ্ট করেছি, এই কথাটা উঠতে পারে না। আমি এগুলি তাদেরকে জানাবার জন্য বা বুঝাবার জন্যই বলছি। আর এক দিক দিয়ে এটাকে বিবেচনা করা যেতে পারে, কারণ যে প্রস্তাবটা উঠেছে, যিনি প্রস্তাবক তিনি অনেক কথা বলেছেন এবং সেগুলি অপ্রাসঙ্গিক কিনা আমি জানি না। এ্যাসেম্বলীর প্রশ্ন নিয়ে কথা উঠে এ্যাসেম্বলী মধ্যে মাননীয় সদস্যরাও সবাই জানেন যে দরদের কথা, গণতন্ত্রের কথা বক্তৃতার মধ্যে বলা হয় কিন্তু সেটাকে কার্য্য ক্ষেত্রে বানচাল করার জন্য যদি বলা হয় ····· চেয়ার, টেবিলের উপর নাচানাচি করাটা গণতন্ত্রের কথা নয়, এটা এই এ্যাসেম্বলীর সমস্ত সদস্যরাই নিজে চোখে দেখেছেন, আর যারা দর্শক ছিলেন, তারাও দেখেছেন। এগুলি কোন গণতন্ত্রের মধ্যে নাই। এই রকম যে বক্তৃতা, এর পিছনে কি থাকতে পারে, আমি জানি না। কোথাও ইতিহাসে এমন ধরনের ঘটনা ঘটেছে কিনা, আমি জানি না যে মানুষের উদ্দেশ্য বাজেট হয়েছে মানুষের উপকারের জন্য, সেখানে এই রকম বাধা সৃষ্টি করতে পারে যাতে মানুষগুলিকে কোন কাজে লাগানো না যায়, মানুষকে কাজ না দেওয়া যায়, মানুষের ক্ষুধার সময় তাদের কাছে অন্ন যাতে না পৌঁছায়, তার ব্যবস্থা করার জন্য যত রকমের কারসাজি করার ব্যবস্থা ছিল, সেই সবগুলিই করা হয়েছে, সেজন্য তাদের গ্রেপ্তার করার প্রশ্ন উঠে না। কিন্তু যিনি প্রস্তাবক তিনিই এই প্রশ্নটা তুলেছেন। আমাদের মনের মধ্যে সেই রকম কোন প্রশ্ন ছিল না। আমাদের কাছে যে প্রশ্ন ছিল, সেটা হল গণতন্ত্র বাঁচবে কি, বাঁচবে না, গণতন্ত্র রক্ষা করা যাবে কি, যাবে না। অর্থাৎ যারা দেশের মানুষের স্বার্থের বিঘ্নকারক, যারা দেশের মানুষকে খেতে না দিয়ে উপাস রাখে, মানুষের কাছে কাজ যাতে না পৌঁছায়, মানুষগুলি যাতে চিরকাল গরীব থাকে সেই ব্যবস্থা করাই হয়তো তাদের রাজনৈতিক পারফাস হতে পারে। কিন্তু গণতান্ত্রিক জীবনকে এই রকমভাবে চলতে দেওয়া যায় না, ও এটা যেখানে কণ্ডেমন করা উচিত ছিল মাননীয় সদস্যদের তরফ থেকে, আমি বলছি সে বিরোধী পক্ষের হউক আর আমাদের দলের পক্ষের হউক, যেটা কণ্ডেমন করা উচিত ছিল, মুখে মুখে বক্তব্য রাখা যায় কিন্তু তার জন্য সেখানে যে মেয়েরা কাজ করছেন আমাদের চোখের সামনে, আমরা দেখছিও···সেখানে তারা নিজেরা যদি মহিলা হয়ে নাচতেন, তাহলে হয়তো সেটা উপভোগ করা যেত। সেখানে জল জ্যান্ত পুরুষ মানুষ, তাদের মহিলাদের প্রতি কোন সম্মান থাকবে না, মহিলাদের প্রতি সম্মান প্রদর্শনের কোন প্রয়োজন নাই, উঠে লাফালাফি, দাপাদাপি করবেন। মাননীয় উপাধ্যক্ষ

মহোদয় এগুলি যদি না হত, তাহলে আমি এই সব কথাগুলি এখানে আনতাম না। প্রস্তাবক এসেম্বলীতে এই কথাটা এনেছেন বলেই আমিও এই কথাগুলি বলছি। কাজেই এই প্রস্তাব আনার সার্থকতা বা যুক্তিকতা আমি কোথাও দেখতে পাচ্ছি না যেখানে নাকি অলরেডী যারা বিশিষ্ট রাজনৈতিক দলভুক্ত তাদের প্রত্যেককেই এটা দেওয়া হয়েছে এবং সেখানে কারো প্রতি কোন রকম কার্পণ্য করা হয় নি। কাজেই এই ধরনের একটা প্রস্তাব এখানে রেখে আমাদের সময় নষ্ট করার মধ্যে কি সার্থকতা বা যুক্তিকতা আছে, আমি তা বুঝতে পারছি না।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি হাউসকে জানাচ্ছি যে এই রিজোলিউশানটা পাশ হওয়া না হওয়া পর্যন্ত হাউস এক্সটেণ্ড করা হয়েছে।

**শ্রীমণীন্দ্র দেববর্ম্মা :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, লোককে কি আইনে এরেষ্ট করা যায় সেই সমস্ত নীতি নির্ধারণ রুলিং পার্টিই করে থাকে। সুতরাং যে ভাবে যাকে আটকান যায় এবং আটকালে পরে যাকে যে রকম অসুবিধায় ফেলা যায় অর্থাৎ শিক্ষা দেওয়া যায় এই নীতি নিয়েই আজকে এই নীতি নির্ধারণ করা হয়েছে। মাননীয় সদস্য চন্দ্রশেখর দত্ত মহাশয় বলেছেন যে রাজনৈতিক বন্দী হিসাবে কাউকেই এরেষ্ট করা হয়নি। এবং মিসা আইনে বন্দী করা হয়েছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে যাদের মিসা আইনে এরেষ্ট করা হয়েছে এর মধ্যে যারা রাজনীতির সঙ্গে জড়িত আছেন তাদের 'গ' শ্রেণীভুক্ত করা হয়েছে এই কথা থেকে কিন্তু আমরা এটা উপলব্ধি করতে পারি না যে যারা আজকে আন্দোলন করছে সেই আন্দোলনের মাধ্যমে যে কোন সংগঠনের লোকই হউক না কেন তাকে কেন রাজনৈতিক বন্দী হিসাবে মর্যাদা দেওয়া হবে না। কাজেই আমি আজকে এই বিধান সভায় এই প্রস্তাব রাখছি এবং আমি আশা করছি যে আপনারা যারা রুলিং পার্টির বা মন্ত্রী সভায় মন্ত্রীত্ব করছেন—এটা কারও ব্যক্তিগত সম্পদ নয়—জনসাধারণই একদিন রায় দেবেন— তখন বামপন্থীর কাছেও সেই শাসন ক্ষমতা আসতে পারে। আমি জানি তখন কিন্তু তাদের এই প্রতিহিংসামূলক ব্যবস্থা গ্রহণ করার নীতি তাদের ভিতর থাকবে না বলেই আমি আশা করি। কাজেই আপনাদের কাছে এই বিধান সভার মাননীয় সদস্যদের কাছে আমার অনুরোধ রাখব যে আপনারা এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই আশা রেখেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :—** Now the question before the House is the resolution moved by Shri Manindra Deb Barma "এই বিধান সভা প্রস্তাব করিতেছে যে ত্রিপুরার সমস্ত রাজনৈতিক বন্দীদের 'গ' শ্রেণীভুক্ত করা হউক"

(It was put to voice vote and lost)

The House stands adjourned till 11-00 A. M. of Monday the 22nd March, 1976.

---

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

Monday, March 22, 1976.

The Assembly met in the Legislative Assembly Building, Agartala on Monday, the 22nd March, 1976 at 11 A. M.

### PRESENT

Mr. Speaker Shri Manindra Lal Bhowmik in the Chair, 5 Ministres, 3 Ministers for State, the Dy. Speaker, the Dy. Minister and 27 Members.

### QUESTIONS

**Mr. Speaker** :—To-day in the list of business are the following questions to be answered by the Ministers concerned. Starred Question, Shri Jatindra Kr. Mazumder, He is absent. Shri Subal Chandra Biswas, he is also found absent. Shri Sushil Rn. Saha.

**Shri Sushil Ranjan Saha** :—Mri Speaker, Sir, Admitted Question No. 36.

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় স্পীকার স্যার, ষ্টার্ড কোয়েশ্চান নং ৩৬ ( রেভেনিউ ডিপার্টমেন্ট )।

প্রশ্ন

১। নতুনবাজারে বাজারটি উন্নয়নের জন্য বর্ত্তমান আর্থিক বৎসরে সরকারের কি কি পরিকল্পনা আছে ?

উত্তর

১। দুইটি চালাঘর নির্মাণ।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৭৫-৭৬, স্যাট ইজ ১৯৭৫-৭৬ সাল থেকে যে দুটো করা হচ্ছে এই দুটো ঘর, না নতুন ঘর দিন করছেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে দুটো ঘর আরম্ভ হচ্ছে সেই দুটো শেষ করা হবে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রশ্নটা ছিল যে নতুনবাজার বাজারটি উন্নয়নের জন্য বর্ত্তমান আর্থিক বৎসরে সরকারের কি কি পরিকল্পনা আছে? মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে দুটোর কথা মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন সেইটাতো লাষ্ট ইয়ারে ধরা হয়েছিল। আমি বলছি নতুন বৎসরে কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত বৎসরে একটা পরিকল্পনা ছিল এইটার কাজ প্রায় শেষ হয়ে এসেছে এবং আগামী বৎসরে কি হবে সেইটা সম্বন্ধে এখন ঠিক হয় নি।

**মিঃ স্পীকার** :– শ্রীঅনন্তহরি জমাতিয়া।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—মাননীয় স্পীকার স্যার, ষ্টার্ড কোয়েশ্চান নং ৪৫।
(ম্যান পাওয়ার এবং এ্যাপ্লয়মেন্ট ডিপার্টমেন্ট)।

**শ্রীতড়িতমোহন দাসগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৪৫।

প্রশ্ন

১) ১৯৭৫ইং সনের আগষ্ট মাসে সর্ব্বোমোট কতজন শিক্ষিত বেকার জব ফর্ম জমা দিয়েছিলেন?

২) তন্মধ্যে কতজন সরকারী চাকুরীর জন্য নির্দ্দিষ্ট বয়ঃসীমার উর্দ্ধে বয়সের সর্বমোট বেকারের সংখ্যা কত?

৩) সর্বমোট সংখ্যার কত অংশ উপজাতী, তপশীলি জাতি ও অন্যান্য?

উত্তর

১। সর্ব্বমোট ২১,৪৮১ জন জব ফর্ম জমা দিয়েছেন।

২। বয়ঃসীমার উর্দ্ধে হচ্ছে ১৩৮ জন।

৩। উপজাতির সংখ্যা হচ্ছে ৯৮৪ জন, তপশীলি জাতি ১,৫৩২ জন আর অন্যান্য সংখ্যা হচ্ছে ১৮,৯৬৫ জন।

**শ্রীঅনন্তহরি জমাতিয়া** :—সাপ্লিমেন্টারী স্যার, বয়ঃসীমার যে সংখ্যাটা দেওয়া হয়েছে ১৩৮ জন। তাদের জন্য সরকারের কোন রকম পরিকল্পনা আছে কি?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখনও এই বিষয়ে কোন সিদ্ধান্ত নেওয়া হয় নি।

**শ্রীঅজিতরঞ্জন ঘোষ** :—সাপ্লিমেন্টারী স্যার, এই যে ২১,৪৮১ জন বেকার আছে যারা দরখাস্ত জমা দিয়েছে, এর মধ্যে কাউকে কোন চাকুরী দেওয়া হয়েছে কি না?

**শ্রীতড়িত মোহন দাসগুপ্ত** :— "এই পরিকল্পনার মধ্যে এখনও কাউকে কোন চাকুরী দেওয়া হয় নি।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—সাপ্লিমেণ্টারী স্যার, এই যে ১৩৮ জন বয়:সীমার উর্দ্ধে চলে গেছে এই উর্দ্ধ বয়:সীমাটা কত এবং সেইটা রিলাক্সেব্যল কি না?

শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, ৩০ বৎসর।

শ্রীসুনীল চন্দ্র দত্ত :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে ৩০ বৎসর বয়সটা সেইটা বাড়িয়ে ৪৫ বৎসর পর্য্যন্ত করা যায় কিনা ? কারণ দেখা যায় যে ১৩৮ জনের বয়স সীমা পার হয়ে গেছে।

শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিষয়ে এখনও কোন সিদ্ধান্ত নেওয়া হয় নি।

শ্রীসুনীল চন্দ্র দত্ত :— সাপ্লিমেন্টারী স্যার, উদ্বাস্তুদের ক্ষেত্রে বয়স সীমা ৪৫ পর্য্যন্ত এখন নেওয়া যাবে কিনা, যেটা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার সার্কুলার ছিল যে এইটা ৪৫ বৎসর পর্য্যন্ত নেওয়া যাবে, এই ১৩৮ জনের মধ্যে উদ্বাস্তু ছেলেমেয়ে কত জন আছে মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি ?

শ্রীতড়িতমোহন দাসগুপ্ত :— মাননীয় স্পীকার স্যার, এখন উদ্বাস্তুদের হিসাবের কোন ষ্ট্যাটিস্টীক্স রাখা হয় না। আর সেই নির্দ্দেশ এখন চালু নেই।

শ্রীসুধন্য দেববর্ম্মা :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে উপজাতি এবং তপশিলী জাতির ক্ষেত্রে রিলাক্‌সেশন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, ৫ বৎসর পর্য্যন্ত বয়:সীমা রিলাকস করার ব্যবস্থা আছে।

শ্রীসুশীল রঞ্জন সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে ১৩৮ জন বয়:সীমার উর্দ্ধে চলে গেছে এদের মধ্যে কতজন উপজাতি এবং কত জন তপশিলী ভুক্ত জাতি আছেন ?

শ্রীতড়িতমোহন দাশগুপ্ত : মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সাবডিভিশন ভিত্তিক দিয়ে দিচ্ছি :—

সদরে তপশিলী জাতীর মধ্যে ··১ জন। উপজাতী নাই। খোয়াইতে তপশিলী জাতির মধ্যে ১ এবং তপশিলী উপজাতীর মধ্যে নাই। কমলপুরে তপশিলী জাতির মধ্যে ১ জন। সোনামুড়ায় তপশিলী জাতি এক জন এবং তপশিলী উপজাতি ১ জন। উদয়পুরে তপশিলী জাতি ১ জন। বিলোনীয়ায় তপশিলী ভুক্ত এক জন আছেন। তপশিলী ভুক্ত জাতি মোট ৬ জন আর উপজাতি মোট ১ জন।

শ্রীসুনীলচন্দ্র দত্ত :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে উদ্বাস্তুদের ক্ষেত্রে বয়:সামার যে রিলকসেশন ছিল আপ টু দি অ্যাজ অব ৪৫ সেইটা এখন আর নেই, এইটা কার নির্দ্দেশে বন্ধ হয়েছে ? কেন্দ্রীয় সরকারের নির্দ্দেশে বন্ধ হয়েছে, না ষ্ট্যাট গভর্ণমেণ্টের নির্দেশে বন্ধ হয়েছে।

শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :— আই ডিমাণ্ড নোটিশ স্যার।

শ্রীসুনীলচন্দ্র দত্ত :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বলেছেন যে এইটা এখন আর নেই, এইটা কি করে বন্ধ হলো, এই সম্পর্কে প্রশ্নটা ছিল বয়:সীমা সম্পর্কে, এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবহিত হয়ে আসবেন এইটা আমরা আশা করি।

শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই সম্পর্কে স্পেসিফিক আমার কাছে নেই সেইজন্য আমি নোটিশ ডিমাণ্ড করেছি।

মিঃ স্পীকার :— হি ডিমাণ্ডেড নোটিশ ফর দিস।

শ্রীসুশীল রঞ্জন সাহা :— মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই যে কমলপুরে একজন উপজাতি বয়সীমার উর্দ্ধে গেল তিনি কবে এ্যামপ্লয়মেন্ট অ্যাকচেঞ্জে নাম রেজিষ্ট্রী করেছিলেন ?

শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :— আই ডিমাণ্ড নোটিশ স্যার।

শ্রীনরেশ চন্দ্র রায় :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, যে সমস্ত বেকারদের বয়স সীমা পার হয়ে গেছে তাদের অধিকাংশেরই এই জব ফর্ম্ম ফিল আপ করাবার পর পার হয়েছে। সুতরাং সেই দিক থেকে চিন্তা করে তাদের কেজগুলি কনসিডার করা হবে কি না ?

মিঃ স্পীকার :— দিস ইজ ভেরি ওয়াইড কোয়েশ্চন। আই থিংক দেয়ার কেজ ইউল বি কনসিডার্ড।

শ্রীবলু কুকী :— যারা জব ফর্ম্ম ফিল আপ করেছে তাদেরকে চাকুরী দেওয়ার কোন ব্যবস্থা সরকার করেছেন কি না ?

শ্রীতড়িতমোহন দাশগুপ্ত :— মাননীয় স্পীকার স্যার, সরকারের কাছে যে চাকুরীগুলি আছে এদের মধ্যে চাকুরী সাধারণত: ক্ল্যারিকেল জবের চাকুরীই এই জব ফর্ম থেকে বিলি করা হবে।

শ্রীসুনিল চন্দ্র দত্ত :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে যারা জব ফর্ম ফিল আপ করেছে তাদেরকে কেরাণীর চাকুরীই দেওয়া হবে, তাহলে এদের মধ্যে থেকে শিক্ষক কিভাবে নেওয়া হবে ?

শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত :—অর্থাৎ তৃতীয় শ্রেণী যারা কর্মচারী আছে, তারা যে প্রাথমিক উক্তি তারা যে এই চাকুরী করবে তাদের শিক্ষকে ইনক্লুড থাকবে না তা নয়।

শ্রীঅনন্তহরি জমাতিয়া :—যেখানে প্রায় বছরে আমরা শুনি যে উপযুক্ত প্রার্থীর অভাবে সিডুল ট্রাইবস এবং সিডুল কাষ্ট—তাদের যে কোটা সেটা ফিল আপ করা সম্ভব হয় না। সে ক্ষেত্রে প্রতি সাবডিভিশানে ১জন ২জন করে তপশীলি জাতি এবং উপজাতির বয়স সীমা পার হওয়ার আগে পর্য্যন্ত চাকুরী না পাওয়ার কারণ কি ? মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন কি ?

শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত :—কোয়েশ্চানটা স্পেসিফিকভাবে করলে উত্তর দেওয়া যাবে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় কি তদন্ত করে দেখবেন যে এই যে ৫।৬ জন তপশীলি জাতিদের, তাদের যে বয়ঃসীমা পার হয়ে গিয়েছে তারা কবে থেকে এ্যাম্পলয়মেন্টে নাম রেজিষ্ট্রি করেছিল এবং কেন তাদের বয়ঃসীমা পার হওয়ার পূর্বে চাকুরী হলো না ?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্পেসিফিক পয়েন্টে প্রশ্ন আসলে আমি সেইটা তদন্ত করে দেখব।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বুঝতে পারলাম না। মাননীয় মন্ত্রী মহাশয় কি বললেন আমি তা শুনতে পারলাম না। আর আমি তো স্পেসিফিক কোয়েশ্চানই করেছি। এই যে ৫জন তপশীলি জাতি এবং কমলপুরে একজন তপশীলি উপজাতি মাত্র ৬জন তাদের বয়ঃসীমা পার হয়ে গিয়েছে। এই ৬জন কবে তাদের নাম রেজিষ্ট্রি করেছিল তারা সেটা কবে করেছিল এবং কেন এতদিন তাদের চাকুরী হয় নি সেটা তদন্ত করে দেখবেন কি না ?

**মিঃ স্পীকার** :—উনি বলেছেন তো ?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—যদি স্পেসিফিক থাকে তাহলে স্যার, দেখতে পারা যায়।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি তদন্ত করে দেখতে পারেন। মাননীয় সদস্য শ্রীসুশীল রঞ্জন মহাশয় যে কথা বলেছেন, যে এই ৬জনের বয়ঃসীমা যে পার হয়ে গিয়েছে সেটা কেন পার হয়ে গিয়েছে। আমরা এত দিন শুনে আসছি যে উপযুক্ত তপশীলি প্রার্থীর অভাবে তপশীলি কোটা পূর্ণ করা সম্ভব হয়ে উঠছে না। সেই ক্ষেত্রে এই যে ৫।৬ জন তাদের চাকুরী না পাওয়ার কারণ কি ? কেন তাদের বয়ঃসীমা পার হয়ে গেল সেটা মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন না ?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—স্যার, তদন্ত করে দেখলে কি হবে? যদি মেম্বাররা প্রশ্ন চান তাহলে আমাকে স্পেসিফিক প্রশ্ন করতে হবে। তাহলে আমি এখানে স্পেসিফিক উত্তর দিতে পারব। কিন্তু তদন্ত করে দেখলে ফলটা কি হবে ? ফল কিছুই হবে না।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—আমার উদ্দেশ্য হলো প্রশ্ন করার এই যে, যদি তাদের কিছু করতে পারেন তো করবেন। এবং ভবিষ্যতে যাতে এই রকম ঘটনার পুনরাবৃত্তি না ঘটে সেটা দেখার জন্য ?

**মিঃ স্পীকার** :—এটা তো এই প্রশ্নের ভিতরে পড়ে না।

**শ্রীসুশীল রঞ্জন সাহা** :—তদন্ত করে দেখলে ভবিষ্যতে এরকম নাও ঘটতে পারে।

**শ্রীবিনোদ বিহারী দাস** :—আপনার দৃষ্টি আকর্ষণ করছি স্যার, সাপলিমেন্টারী কোয়েশ্চানটার উত্তরে যে প্রশ্নটা এসেছিল উনি তদন্ত করে দেখবেন কি না ? এখানে মাননীয় মন্ত্রী মহোদয় উত্তরে বললে যে স্পেসিফিক যদি আসে। সেটা তো হলোনা স্যার, প্রশ্নটা হলো যে ৬জন তপশীলি জাতি এবং উপজাতি যাদের বয়ঃসীমা পার হয়ে যাওয়ার জন্য চাকুরী হলো না, কেন তাদের বয়ঃসীমা পার হয়ে গেল ? আমরা তো একদিন শুনে এসেছি যে উপযুক্ত প্রার্থীর অভাবে এতদিন তপশিলীদের কোটা পূর্ণ করা সম্ভব ছিল না। আর আজ দেখতে পাচ্ছি যে

তপশীলরা চাকুরী পায়নি তাদের বয়:সীমা পার হয়ে যাওয়াতে। সেটা তদন্ত করা হয়েছিল কি যে, কেন তারা চাকুরী পায় নি? তারা কবে নাম রেজিষ্ট্রী করেছিল? তাদের কেন চাকুরী হয়নি এটা যেন তদন্ত করে দেখা হয় এবং ভবিষ্যতে যাতে আর এরূপ না ঘটে সেটা যেন দেখা হয়? আর মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সাপলিমেন্টারী কোয়েশ্চানটা হলো সেই সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় ভালভাবে পুরোপুরি খোঁজ খবর নিয়ে যাদের বয়:সীমা পার হয়ে গিয়েছে তাদেরকে যদি চাকুরী দেওয়া সম্ভব হয় তাহলে যেন চাকুরী দেওয়া হয়। এবং সেটা যেন জানানো হয়?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, জানাবার উপায় হচ্ছে যদি স্পেসিফিক কোয়েশ্চান করা হয় তাহলে সেটা আমি জানতে পারবো। এটা না হলে আমি জানাব কি করে?

**ডাঃ শ্রীবিনোদ বিহারী দাস** :—না স্যার, হলো না, আমি পরিস্কার বুঝতে পারি নি আমি প্রশ্নটা আবার বলছি। আমার প্রশ্ন হলো তাদের বয়:সীমা পার হয়েগেল অথচ উপযুক্ত প্রার্থী থাকা সত্বেও তাদের চাকুরী হলো না সেই সম্বন্ধে যেন খোঁজ খবর নেয়া হয় এবং সেটা করবেন কি না? বা সেই সম্বন্ধে কেনে চেষ্টা করবেন কি না? দেখবেন কি না?

**শ্রীতড়িৎ মোহন দাসগুপ্ত** :—স্যার, এখনও যাদের বয়:সীমা আছে, তারাও এতো এখনও চাকুরী পায় নি। সেটাও বিবেচিত হতে হবে।

**শ্রীবুলু কুকী** :—আপনার দৃষ্টি আকর্ষণ করছি,

**মিঃ স্পীকার** :—দৃষ্টি আকর্ষণ করা, মানে আমার কি মনোযোগ দিতে বলছেন?

**শ্রীবুলু কুকি** :—না, আমি প্রশ্ন করছি স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, ৬জন এবং ১জন পায় নি। এই উত্তরটা স্পেসিফিক কি না?

**শ্রীতড়িত মোহন দাসগুপ্ত** :—স্যার, প্রশ্নটা সমগ্র ত্রিপুরা রাজ্যের সমগ্র জনসংখ্যার উপর। এবং তার উত্তর আমি দিয়েছি। এবং সেই দিক দিয়ে প্রশ্নকারীদের স্পেসিফিক উত্তর স্যার, দিয়েছি।

**মিঃ স্পীকার** :—শ্রীসুধন্ব দেববর্ম্মা।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—স্টার্ড কোয়েশ্চান নং ৬৫—স্যার

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ষ্টার্ড কোয়েশ্চান নং ৬৫।

প্রশ্ন

১। বকেয়া খাজনা অনাদায়ের জন্য সদর বিভাগে কতজনের নামে সংশীত নোটিশ জারী করা হইয়াছে?

উত্তর

১। তথ্যাদি সংগ্রহাধীন আছে।

**শ্রীসুধন্ব দেববর্ম্মা** :—উত্তর না দেওয়ার ইচ্ছাই কি এখানে প্রকাশ করেছেন?

মিঃ স্পীকার :—তথ্যাদি সংগ্রহাধীন আছে তখন মাননীয় মন্ত্রী মহাশয় কি করে উত্তর দেবেন।

মিঃ স্পীকার :—শ্রীনরেশ চন্দ্র রায়।

শ্রীনরেশ চন্দ্র রায় :—স্যার, কোয়েশ্চান নং ১৭

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য—কোয়েশ্চান নং ১৭ স্যার।

প্রশ্ন

১। বিশালগড় ব্লকের অধীন চাম্পামুড়া, কাঞ্চনমালা ও মধুবন কাঠালতলিতে যে সকল উদ্বাস্তুকে পুনর্বাসন দেওয়া হইয়াছে, তাহারা সকলেই স্ব স্ব স্থানে প্রতিষ্ঠিত আছেন কি না? এবং

২। না থাকলে তাহার কারণ কি?

উত্তর

১। হ্যা, তাদের অধিকাংশ পরিবার আছে।

২। ১নং আইটেমের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

শ্রীনরেশ চন্দ্র রায় :—মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বলেছেন যে অধিকাংশ আছে। তাহলে একটা অংশ নাই? যারা নাই তাদের না থাকার কি কারণ মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এত বলতে পারবো না। নানা কারণ থাকতে পারে। তার জন্য সেপারেট কোয়েশ্চান আনলে ভাল। তবে আমি বলছি যে চাম্পামুড়া কলোনীতে ১৯৫৩ সালে ৩৪৪ পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হয়েছিল। তার মধ্যে ডেজার্ট করেছে ৮০ পরিবার। মধুবন কলোনীতে ১৯৫১-৫২ সনে ৩০০ পরিবারকে উদ্বাস্তু পুনর্ব্বাসন দেওয়া হয়েছিল সেখান থেকে ১৫ পরিবার ডেজার্ট করেছে। কাঞ্চনমালাতে ৮৪ ফেমিলিকে পুনর্ব্বাসন দেওয়া হয়েছিল সেখান থেকে ৪০টি পরিবার ডেজার্ড করেছে। তাহলে সর্বমোট ৭২৮টি পরিবারকে পুনর্ব্বাসন দেওয়া হয়েছিল তার মধ্যে ডেজার্ট করেছে ১৩৫টি পরিবার। মানে ১০ পারসেন্ট পরিবার রয়ে গেছে।

শ্রীনরেশ চন্দ্র রায় :—তাহলে এই পরিবারগুলি ডেজার্ট করেছে তারা কি কারণে ডেজার্ট করেছে সেটা কি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটার জন্য নানা কারণ থাকতে পারে। হয়তো কিছু কিছু লোক বাংলাদেশেও চলে গিয়ে থাকবে। আর তা ছাড়া সেটা বহু দিন আগের কথা। নানা কারণে ডেজার্ট করেছে। সেটা জানানো এখন সম্ভব নয়।

শ্রীনরেশ চন্দ্র রায় :—মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই সমস্ত কলোনীতে সব সময়েই অভাব লেগে আছে। এবং অভাবের কারণেই তারা এখান থেকে চলে গিয়েছে।

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—জানার কথা নয়।

শ্রীনরেশ চন্দ্র রায় :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—সরকার যে টিলা জমিতে বাগান করার পরিকল্পনা নিয়েছেন তার মধ্যে কাঁঠালতলীতে বাগান করা হয়েছে কি?

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—সেটা রেভিনিও ডিপার্টমেন্ট দেখছেন।

মিঃ স্পীকার :—শ্রীসুশীল রঞ্জন সাহা।

শ্রীসুশীল রঞ্জন সাহা ;—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৭০।

শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :—৭০।

প্রশ্ন

১) ইহা কি সত্য আগরতলা চিলড্রেনস পার্ক সংলগ্ন আখাউড়া রোডে বেশ কিছুদিন যাবৎ সরকারী দোকান ঘরগুলি (বেকারদের জন্য) খালি পড়ে আছে ;

২) সত্য হইলে এ যাবৎ বেকারদের মধ্যে উক্ত দোকান ঘরগুলি বিলি না করার কারণ কি ?

উত্তর

১) হ্যাঁ, ২০টা ঘরের মধ্যে ৮টি ঘর খালি রয়েছে,

২) তাহাদিগকে ঘরগুলি বিলি করা হইবে তাহা বিবেচনাধীন আছে।

শ্রীসুশীল রঞ্জন সাহা :—সাপ্লেমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই ঘর কোন সালে কমপ্লিট করা হয়েছিল ?

শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :—এই ঘরগুলি ২।৭।৭৫ তারিখে পশ্চিম ত্রিপুরার জেলাশাসক ঘরগুলি বিলি করার জন্য বিজ্ঞাপনের মাধ্যমে প্রচার করেন, ঘরগুলি আগেই কমপ্লিট হয়েছিল। ৭৪ সালে পি, ডব্লিউ, ডি ঘরগুলি হস্তান্তরিত করে কিন্তু এর মধ্যে কতগুলি ঘর—

শ্রীসুশীল রঞ্জন সাহা :—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ৭৪ সালে যে ঘরগুলি কমপ্লিট হয়েছিল, এখন ৭৬ চলছে স্যার, এতদিন যাবৎ এই ঘরগুলি খালি পড়ে থাকার কি কারণ আছে ?

শ্রীতড়িত মোহন দাশগুপ্ত :—ঘরগুলি হস্তান্তরের পর কিছু লোক ঘরের দরজা ভেঙ্গে ঘরগুলি ফেলে চলে যায়। ভিখারী জাতীয় লোক যারা আছে, তাদের বাস করতে দেখা যায়। তারপর তাদেরকে ওখান থেকে উচ্ছেদ করা হয়। উচ্ছেদ করে আবার যেগুলি নষ্ট হয়েছিল সেগুলি মেরামত করা হয়। তারপর অবশ্য বিগত ২।৭।৭৫ তারিখে পশ্চিম ত্রিপুরা জেলা শাসক মহোদয় এইগুলি বিলির জন্য একটা বিজ্ঞাপনের মাধ্যমে প্রচারের ব্যবস্থা করেন। আশা করা যায় যে অল্প দিনের মধ্যেই বিলির কাজ শেষ হয়ে যাবে।

মিঃ স্পীকার :—শ্রীঅনন্তহরি জমাতিয়া।

শ্রীঅনন্তহরি জমাতিয়া ;—কোয়েশ্চান নং ৪১।

শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—৪১।

প্রশ্ন

১) তৃতীয় ভূমি সংস্কার আইন পাশ হবার পর মোট কয়টি রেভিনিউ মৌজাকে সাব-প্লেন মৌজা হিসাবে চিহ্নিত করা হইয়াছে ;

২) তন্মধ্যে কয়টি মৌজার অধিকাংশ বা আংশিক বন বিভাগের অধীনে ? এবং

১) ১৯৭৪ ইং সনে ত্রিপুরা ভূমি রাজস্ব এবং ভূমি সংস্কার তৃতীয় সংশোধনী আইন পাশ হওয়ার পর রাজস্ব বিভাগ হইতে কোন রেভিনিউ মৌজাকে সাব-প্লেন মৌজা হিসাবে চিহ্নিত করা হয় নাই।

৩) সর্ব্বমোট মৌজার কত শতাংশ ভূমি সমতল ও চাষযোগ্য ?

উত্তর

২ এবং ৩ : প্রশ্ন ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে কোন প্রশ্ন উঠে না

মিঃ স্পীকার :— শ্রীযতীন্দ্রকুমার মজুমদার।

শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :— কোয়েশ্চান নং ৩১।

শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :— ৩১।

প্রশ্ন

১) ত্রিপুরা রাজ্যে ওয়াইলড লাইফ স্যাঙ্কচুয়ারী করার জন্য কোন স্থান নির্দ্দিষ্ট করা হইয়াছে কি ?

২) হইয়া থাকিলে ১৯৭৬-৭৭ আর্থিক বৎসরে ইহার কাজ আরম্ভ হইবে কি ?

উত্তর

১নং প্রশ্নের উত্তর : না।

২নং প্রশ্নের উত্তর : ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্নই আসে না।

শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :— সাপ্লিমেণ্টারী স্যার।

মিঃ স্পীকার :— সাপ্লিমেণ্টারী করে লাভ কি ?

শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :— স্যার, বাস্তব একটা তথ্য জানতে চাই। সাপ্লিমেণ্টারীর অর্থ যে মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে কোন স্থান নির্দ্দিষ্ট করা হয় নি, কয়েকটি নির্দ্দিষ্ট করা হইয়াছে কিনা তার মধ্যে থেকে যে কোন একটা নির্দ্দিষ্ট করা হবে স্যাঙ্কচুয়ারী করার জন্য। প্রথমে কয়েকটি স্থান ঠিক করা হয়েছে এখানে তার মধ্য থেকে যে কোন একটাকে নির্দ্দিষ্ট স্যাঙ্কচুয়ারী নির্দ্দিষ্ট করা হয়েছে।

শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :— মাননীয় স্পীকার স্যার, ইহা এমনই একটা বিষয়, গভীরভাবে বিচার-বিবেচনা করিয়া সুচিন্তিতভাবে সিদ্ধান্ত গ্রহণ করা প্রয়োজন। তাই একটা সাব-কমিটি করা হয়েছিল। সেই সাব-কমিটির কাছে সংরক্ষিত বনাঞ্চল উনকোটি, সংরক্ষিত বনাঞ্চল খোয়াই ক্যাসম্যান, সংরক্ষিত বনাঞ্চল আঠারমুড়া, কালাজারি সংরক্ষিত বনাঞ্চল—এইগুলি সাব-কমিটি প্রতিবেদন এবং সুপারিশ দাখিল করেছিল গত ১০-৬-৭৪।

শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :— স্যাপ্লিমেণ্টারী স্যার, ১০-৬-৭৪ তারিখে সেই সাব-কমিটি যদি এই তিনটি স্থান সারভে করে, পরীক্ষা নীরিক্ষা করে রিপোর্ট দিয়ে থাকেন গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার নির্দ্দেশ অনুসারে এখনও পর্য্যন্ত ত্রিপুরা সরকার এই নির্দ্দেশ স্যাঙ্কচুয়ারী না করার কারণ কি ?

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :—** আগেই বলেছি এটা গভীরভাবে চিন্তা করার প্রশ্ন আছে, সেখানে জন-বসতি আছে, সেই সব লোকজনের পুনর্বাসন ব্যাপারে এই স্থান পরীক্ষা নিরীক্ষা করে সরকার দেখছেন। সেগুলি সম্পর্কে পশ্চিম ত্রিপুরা জেলার জেলা শাসককে সভাপতি করে দক্ষিণ ও উত্তর ত্রিপুরার জেলা শাসকসহ কনজারভেটার অব ফরেষ্ট, উপজাতি কল্যান দপ্তরের মুখ্য, বন্যপ্রাণ সংস্থা এই নিয়ে কমিটি করা হয়েছে। এই কমিটির রিপোর্ট এখন পর্য্যন্ত আমাদের কাছে আসেনি।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :—** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পশ্চিম জেলাশাসককে নিয়ে সভাপতি করে যে কমিটি কত সালে, কত তারিখে হয়েছিল ?

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস ঃ—** কমিটি করা হয়েছিল ৭-৭-৭৫ইং সনে।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :—** স্যাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কত বার এই কমিটি মিটিং ডেকেছিল ?

**মিঃ স্পীকার :—** আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীসুশীল রঞ্জন সাহা :—** স্যাপ্লিমেন্টারী স্যার—যেটা নাকি ৭৪ সালে কমিটি সার্ভে করেছে এবং গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার সেটির ইনষ্ট্রাকশান আছে। দুই বছরের মত চলল। এখন পর্য্যন্ত সেটি ফাইনেলাইজ হল না, আর কত দিন লাগবে এটা হতে ?

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস ঃ—** কমিটির রিপোর্ট পেলে এটা সরকার বিবেচনা করবেন।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই সাব-কমিটি মিটিং না করার ধরুনই এই স্যাঙ্কচুয়ারী নির্দ্দিষ্ট করা হয়নি এখন পর্য্যন্ত। মানে এখন পর্য্যন্ত একটিও সাব কমিটির মিটিং হয়নি। তার ফলে এই স্থান নির্দ্দিষ্ট করা হচ্ছে না বা যাচ্ছে না।

**শ্রীক্ষিতিশ চন্দ্র দাস :—** একটীও হয়নি কিনা জানি না। তবে সাব কমিটীকে বলা হয়েছে ১৯৭৬ সনের জুন মাসের মধ্যে তাদের রিপোর্ট দেওয়ার জন্য।

**মিঃ স্পীকার :—** শ্রীসুবল চন্দ্র বিশ্বাস।

**শ্রীসুবল চন্দ্র বিশ্বাস :—** কোয়েশ্চান নং ৩২।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :—** কোয়েশ্চান নং ৩২।

প্রশ্ন

১) ইহা কি সত্য যে ১৯৬২ইং ভূমি সংস্কার আইন এবং ১৯৭২-৭৪, ৭৪-৭৫ সালের ভূমি সংস্কার সংশোধনী আইন চালু হওয়া সত্বেও কৈলাশহরের অনেক জমিদার এবং জোতদারদের জমির রিটার্ণ এখনও সরকার পান নাই, এবং

২) যদি না পেয়ে থাকেন তাহলে সরকার এর জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১) ইহা সত্য নহে।

২) ১নং আইটেমের উত্তরের পরিপ্রেক্ষিতে কোন প্রশ্ন উঠে না।

**Mr. Speaker**:—There are three Un-starred Questions. Ministers may lay on the table of the House the replies to the Un-starred questions.

## INTIMATION BY THE SPEAKER REGARDING GOVERNORS' REPLY TO THE MOTION OF THANKS

**Mr. Speaker** :—I like to report to the House that I have received the following reply from the Governor to the motion of Thanks adopted by the House on the 10th March, 1976,

"Dear Mr. Speaker,

I thank you for your letter No. F. 7(12-2)-LA/76 dated the 10th March, 1976 informing me about the motion of thakns adopted by the Tripura Legislative Assembly in regard to my Address. I take this opportunity of sending you and the Assembly best wishes.

Yours sincerely,
Sd/- L. P. Singh."

## GENERAL DISCUSSION ON THE SUPPLEMENTARY DEMANDS FOR GRANTS FOR 1975-76.

**Mr. Speaker** :—Next item of Business before the House is the General discussion on the supplementary Demands for Grants for 1975-76. I would like to draw the attention of the Honb'le members to the scope of the debate on the supplementary Demands for Grants which is to be confined to items constituting the same and no discussion is permitted to be raised on the original Grants nor on the policy underlying them save in so far as it may be necessary to explain or illustrat the particular item under discussion. When the Supplementary Demands does not refer to any new service there cannot be any discussian on the principle and policy.

Before the discussions begins I would like to request the Honb'le Members to give me their names who would like to participate in the discussion so that I may allot time for them. I would call on Shri Sudhanwa Deb Barma to open discussion on the Supplementary Demands for the grnts for the year 1975-76.

**Shri Sudhanwa Deb Burma** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাপ্লিমেন্টারী ডিমাণ্ডস যেটা এসেছে আমি তার কয়েকটা আইটেমের উপর বক্তব্য রাখছি। প্রথমেই আমি এই কথা বলতে বাধ্য হচ্ছি যে ত্রিপুরার বাস্তব অবস্থার প্রতি সংগতি রেখে বাজেট করতে না পারার ফলে এই অতিরিক্ত টাকা ধরতে হয়েছে আমরা যদি বাস্তব অবস্থার সাথে খাপ খাইয়ে বাজেটকে তৈরী করতাম তাহলে এই ডিমাণ্ড-এর জন্য এই অতিরিক্ত টাকা ধরতে হোত না। আমার বক্তব্য পেজ ৫৭'এ যেখানে সিডিউল কাষ্ট ও ট্রাইবদের জন্য প্রায় ১৬ লক্ষ টাকা ধরা হয়েছে, সেই

ক্ষেত্রে আমি আমার বক্তব্য রাখছি। সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবদের উন্নয়নের কাজে আমাদের শাসক গোষ্ঠি ব্যর্থ হয়েছেন, এই কথাই আমি বলব। তাদের কি জুমিয়া পুনর্ব্বাসনের ব্যাপারে কি আর্থিক পুনর্বাসনের ব্যাপারে, ভূমি হীনদের ভূমি দেওয়ার ব্যাপারে সমস্ত ক্ষেত্রে ব্যর্থ হয়েছেন। কেন ব্যর্থ হয়েছেন, সেটা আমি বিশেষ করে বলবো শাসক গোষ্ঠির দৃষ্টিভংগী—ওটা এর জন্য দায়ী। এই খাতে যে টাকা ধরা হয়েছিল সেটা প্রয়োজনের বিবেচনায় খুব বেশী না হলেও, যে টাকা ধরা হয়েছিল তা যদি সঠিক ভাবে ব্যয় করা হোত তাহলে আমরা কিছু উন্নতি দেখতে পেতাম যে উপজাতিদের ক্ষেত্রে তাদের পুনর্বাসন এবং শিক্ষায় কিছু না কিছু উন্নতি হয়েছে। কিন্তু তা আমরা দেখিনি। প্রশ্ন এই নয় যে টাকা কম অথবা বেশী, টাকা কম হলেও সেই টাকাও যদি সঠিক উপায়ে খরচ করা হোত, আমি সেই কথাই বলছি, তাহলে কিছু কিছু উন্নতি আমরা দেখতে পেতাম। কিন্তু সেটা হয় না। সেটা আমরা যদি বিভিন্ন জায়গার অবস্থাটা লক্ষ্য করি তাহলে বলবো যে কি হয়েছে? ত্রিপুরা জুমিয়া পুনর্বাসনের ব্যাপারে সেটা অনেকবার এই হাউসে উত্থাপন করা হয়েছে। উপজাতিদের উন্নয়নের কথা উঠলেই সহজ ভাবেই সেই কথা আবার এসে পড়ে। আমি একটি দৃষ্টান্ত স্বরূপ তুলে ধরবো গুরুপদ কলোনীর কথা যেটা নাকি আদর্শ ও আধুনিকতম পুনর্বাসন কলোনী রূপে রাখবার জন্য আমাদের সরকার চেষ্টা করছেন আমি অধুনিকতম বলছি এই জন্য, এইখানে পুনর্বাসনের কায়দাটা একটু ভিন্ন রকমেও করা হয়েছে এবং সেটা ফলপ্রসু হয়েছে কিনা সেটাই আজকে আমাদের বিচার্য্য। আমি নিজেই গিয়ে দেখে এসেছি, সেখানে লক্ষ্য করেছি কতটুকু কাজে অগ্রসর হয়েছে কি ভাবে এই গুরুপদ কলোনির পুনর্ব্বাসনের কাজ আমাদের সরকার চালনা করেছেন। আমি সেখানে গিয়ে দেখলাম, যে যন্ত্রপাতি ও ট্রাকটর নিয়ে সেখানে ট্রেস কাটিয়ে কাজ শুরু করা হচ্ছে। ফলটা হোল কি? বিপুল টাকা খরচ হয়েছে, কিন্তু ফল ভালো হোল না। এবং তাতে জুমিয়াদের ভালো কিছু হোল না। কারণ কি? কারণ এই যে ট্রাকটর দিয়ে মাটি কাটার ফলে এমন একটা অবস্থার সৃষ্টি করা হোল যে সেখানে উর্ব্বরতা শক্তি নষ্ট করে দেওয়া হোল। কারণ এই ট্রাকটর দিয়ে মাটি যেখানে খোড়ে, তখন উপরের যে মাটির লেয়ার যেটাকে ফাটাইল বলা চলে সেটাকে সরিয়ে দিয়ে একেবারে নীচের লাল মাটি নিয়ে যাওয়া হয় যার ফলে কোন ভালো ফসল ফলে না। জুমিয়ারা জানে, কি ভাবে জুম চাষ করতে হয়। তারা জানে কোন মাটিতে ভাল ফসল ফলবে। এটা জানা তাদের পক্ষে স্বাভাবিক। আমি সেখানে গিয়ে দেখেছি এত টাকা খরচ করা হয়েছে কিন্তু কেউ ফসল ফলায়নি। এবং ট্রেসিং এ যারা চাষ করেছে তাদের একেবারেই ফসল হয়নি। যেখানে ট্রেসিং করা হচ্ছে না সেখানে বেশ ভালো ফসল তারা ফলিয়েছে। কাজেই আমি বলবো, এখানে যে টাকা খরচ করা হয়েছে মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয়েরা সেখানে গিয়ে দেখুন, ওনারা তো যান, তবে খেয়াল করেন কি না জানি না, আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় সেখানে গিয়ে অনেকবার মিটিং করেছেন। এই সব জায়গার ফসল ফলানো হয়েছে কিনা, ওনারা দেখেন কি না জানিনা, কিন্তু আমি নিজে গিয়ে দেখেছি। কাজেই নুতনভাবে এই ধরণের যাদের নিয়ে কলোনী করার চেষ্টা সেটাও দেখলাম ফসল হয়নি। এই উপজাতি পুনর্বাসনের জন্য যে টাকা

খরচ হয়েছে সেটা বৃথাই হয়েছে। প্রয়োজনের তুলনায় সেটা সামান্য বটে কিন্তু সেটাও ঠিকমত কাজে লাগানো হয়নি। তারপর আমরা দেখব সেখানে আরও কি কি কাজ করা হয়েছে। যেমন জুমিয়াদের এ্যালোট করে জমি দেওয়ার পরিকল্পনা করে সেখানে ফলের বাগান করেছেন সেখানে আমি জিজ্ঞাসা করলাম যে এই ফলের বাগান থেকে তারা কি রকম লাভবান হয়েছেন। আমি শুনে অবাক হয়েছি কিছু কিছু ফসল হয়েছে ঠিকই কিন্তু আজও যারা এই জমির মালিক জুমিয়ারা, তারা একটি পয়সাও দেখতে পায়নি। অথচ ট্রাক দিয়ে ফল যেমন কলা. আনারস, পুইশাক নেওয়া হয়েছে—কত ট্রাক, কিন্তু আজও তারা এই টাকা পায়নি। কিভাবে বলবো লাভ হোল ? কাজেই আমি বলব এইদিক থেকে যে জুমিয়া পুনর্বাসনের ব্যাপারে গরীবদের একটা লীলা ক্ষেত্র হয়ে দাড়িয়েছে। জুমিয়াদের সেখানে কাজ করতে দেওয়া হয়, তাদের যে প্লট নির্দিষ্ট করে দেওয়া হয় সেখানে কাজ যখন করতে দেওয়া তখন তাদের মজুরি দেওয়া হয় দৈনিক হিসাবে। সেই মজুরি খরচ করার ব্যাপারেও এটা নিশ্চয়ই ঘটে যে যতটুকু কাজ করানো হয়, তার চেয়ে আরও বেশী কাজ দেখিয়ে সেখানে কাজ করানো হয়। কাজেই এই জুমিয়াদের জন্য সমান যে টাকা বরাদ্দ করা হয়েছে, তা এখনই শেষ হয়ে যাবে। তারপর বলা হবে জুমিয়ারা জমিতে প্রতিষ্ঠীত হতে চায়না, আমাদের শাসক বিভাগের তরফ থেকে এই কথাই বলা হয়, তাদের টাকা খরচ করে বসানো যায় না। কারণ তাদের মানুষিক অবস্থা ঠিক জমিতে বসবার মত নয়। সেই ব্যর্থতার কারণটা অন্য কোনখানে নয়, এই খানেই তাদের মানুষিকতা, এই খানেই বক্তব্য রাখতে চাই আমাদের শাসক গোষ্ঠি। কাজেই সেখানে আধুনিকতম বলে, আধুনিক যন্ত্রপাতির সহযোগিতায় জুমিয়া পুনর্বাসনের যে প্রচেষ্টা সেখানে দেখলাম ব্যার্থ হয়ে গেছে। আর অতীতের দিনগুলির দিকে যদি আমরা তাকাই, বিভিন্ন জায়গায় যেখানে এতদিন পর্য্যন্ত জুমিয়া পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছিল, সেটা বলাই বাহুল্য যে কি রকম ব্যর্থ হয়েছে। বেশীদূর যেতে হবে না বিশ্রামগঞ্জে গিয়ে দেখুন, তার কোন অস্তিত্বই খুজে পাবেন না। সেখানে লক্ষ্য করেছি যে বেশ কিছু টাকা খরচ করা হয়েছিল জুমিয়াদের জন্য। টিনের ঘর তৈরী করে দেওয়া হয়েছে। সেই টিনের ঘর কোথায় ? তাদের এমন জমিতে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে যে সেখানে কোন ফসল তারা ফলাতে পারেনা এবং ফসল ফলানের মত তাদের কোন ব্যবস্থাই তাদের করে দেওয়া হয়নি। এমনভাবে টাকা বিলি করা হয়েছিল যে সেটা গোষ্ঠি আকারে। সেই টাকা দিয়ে তারা গরু কিনবে, না লাঙ্গল কিনবে, না নিজের পেট চলবে ? কোনটাই হয়ে উঠেনা। ফলে তাদের যে টিনের ঘর তৈরী করে দেওয়া হয়েছে, সেই টিনের ঘর বিক্রি করে তারা বেপাত্তা হয়ে গিয়েছে। আর সেখানে জুমিয়াদের এলট করা জমিতে, সরকারী ঘর, অফিস ঘর ইত্যাদি অনেক কিছু তৈরী করা হয়েছে। আমি দৃষ্টান্ত দিতে চাইনা। সারা ত্রিপুরায় জানিনা কোথাও কোন জুমিয়া পুনর্ব্বাসনের অস্তিত্ব আছে কিনা। বেশ কিছু সংখ্যক জুমিয়া অন্তত: নিজেদের জীবিকা নির্ব্বাহ বা নিজেদের প্রতিষ্ঠিত করতে পেরেছে এমন দৃষ্টান্ত খুব কম। আমি জানিনা এরকম দৃষ্টান্ত কোথাও আছে কিনা। এইভাবে আমরা লক্ষ্য করেছি যে তাদের অর্থনৈতিক পুনর্বাসন একেবারে ব্যর্থ হয়ে গিয়েছে। ভাষার ক্ষেত্রে, তাদের শিক্ষার ক্ষেত্রে, তাদের সংস্কৃতিক ক্ষেত্রেও ঐ একই অবস্থা। সেখানে তাদের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে তা স ক ভাবে কর হয়নি এবং কোন কাজে লাগে নি।

ভাষার ব্যাপারে একবারতো আমি বলেছি যে টাকা খরচ করা হয় নি এমন নয়, টাকা খরচ হয়েছে। কিন্তু সঠিকভাবে খরচ করা হয় নি। কক্-বরক ভাষায় লেখাপড়া চলে আজ পর্য্যন্ত কোন স্কুলে আমি দেখি নাই এবং কোন শিক্ষক কব-বরক্ ভাষায় শিক্ষা লাভ করেছে এবং তাদের নিযুক্ত করা হয়েছে এমন কোন দৃষ্টান্ত আমি দেখি নাই। যারা ত্রিপুরী ভাষায় শিক্ষা লাভ করেন তাদের ১০০।৫০ টাকা করে ষ্টাইপেণ্ড দেওয়া হয়। এমন কি পুরস্কারও দেওয়া হয়। তাদের দিয়ে কোন স্কুলে কক্-বরক ভাষায় অধ্যাপনার কাজ চালানো হয়েছে সে দৃষ্টান্ত আমার জানা নেই। কাজেই টাকা বৃথা খরচ। এই টাকা বৃথা খরচ করা হয়েছে এই কথাই আমি বলব। উপজাতি ছাত্র যারা উচ্চ শিক্ষা লাভ করতে চায় তাদের অবস্থাও আমি চোখের সামনে দেখেছি। যারা গ্রাম দেশ থেকে ভর্ত্তি হওয়ার জন্য এ জায়গায় আসে. তারা কোন রকম স্থান না পেয়ে ফিরে যায়। কাজেই যারা গ্রাম দেশের ট্রাইবেল. তারা কমপিটিশানে শহর বাসীর সাথে পেরে উঠবে এটা আশা করা যায় না। যার ফলে নীরবে তাদের ফিরে যেতে বাধ্য হয়। এমন কোন ব্যবস্থা করা হয় নি তাদের জন্য যে স্কুল থেকে পাশ করে এলেই তাদের ভর্ত্তি হওয়ার সুযোগ থাকে, এরকম কোন ব্যবস্থাই করা হয় নি। ষ্টাইপেণ্ডের ক্ষেত্রে এমন একটা ব্যবস্থা করা হয়েছে যে অনেকে ষ্টাইপেণ্ড না পাওয়ার ফলে ফিরে যেতে বাধ্য হয়। যেমন একটা কথা বলছি যে একটি পরিবারে একজন ছাড়া আর কেউ ষ্টাইপেণ্ড পায় না। একটি পরিবারে একাধিক ছাত্রও তো আছে। যেহেতো এই পরিবারে একজন ষ্টাইপেণ্ড পাওয়ার সুযোগ পেয়েছে সেইহেতু ২য় জন আর পাবে না। এর ফলে উচ্চ শিক্ষার ক্ষেত্রে অনেকে বঞ্চিত হয়। কাজেই মাননীয় স্পীকার স্যার, আমি দেখছি কিভাবে উপজাতিরা পুনর্বাসনের ক্ষেত্রে. শিক্ষার ক্ষেত্রে এবং অন্যান্য সব ক্ষেত্র থেকে বঞ্চিত হয়ে গেছে। আজকে শাসক গোষ্ঠির অসম দৃষ্টিভংগির ফলে তারা আজকে বিভিন্ন সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। টাকা যে খরচ হয় না তা নয়, সেই টাকা সঠিকভাবে খরচ করা হয় নি যার ফলে এটা ঘটেছে। শুধু ট্রাইবেলদের ক্ষেত্রে নয়, সিডিউল কাষ্টদের ক্ষেত্রেও তথৈবচ। আমি লক্ষ্য করেছি গ্রাম দেশের সিডিউল কাষ্ট যারা তাদের অনেক ক্ষেত্রে ষ্টাইপেণ্ডের অভাবে স্কুলে ভর্তি হওয়ার সুযোগ না পেয়ে ফিরে যেতে বাধ্য হয়। আমি যে অঞ্চলে থাকি সেখানেও অনেক উপজাতি ভাইদের মধ্যে যারা সিডিউল কাষ্ট আছেন তারা আমার কাছে গিয়ে এই কথা বলেন। কাজেই সিডিউল ট্রাইব এবং সিডিউল কাষ্টদের শিক্ষার ক্ষেত্রেও ঐ একই কথা। সিডিউল কাষ্ট যারা আছেন তাদের অনেকে এখন পর্য্যন্ত পুনর্বাসন পায় নি। ভূমিহীন যে সব সিডিউল কাষ্ট আছেন তাদের বাস্তু ভিটি পেতেও অনেক ঝামেলা পোহাতে হয়। কাজেই সিডিউল ট্রাইব এবং সিডিউল কাষ্টদের খাতে যে ১৬ লক্ষ টাকা ধরা হয়েছে, সেটা কিভাবে খরচ করা হবে আমি জানি না এবং যে টাকা এখানে ধরা হয়েছে তার কতটুকু খরচ হবে এবং সঠিকভাবে খরচ হবে কিনা আমি বুঝতে পারি না। জেলের ব্যাপারে আমি এখানে কিছু বলতে চাই। সেখানে দেখলাম যে ক্লাসিফিকেশানের জন্য প্রায় সাড়ে চার হাজার টাকার মতন ধরা হয়েছে। রাজনৈতিক বন্দীদের যে শ্রেণীভুক্ত করার জন্য এটা করা হয়েছে, আমি জানি যারা বন্দী তাদের মধ্যে এমন লোক আছেন যারা নাকি রাজনৈতিক কর্মী এবং গণতান্ত্রিক আন্দোলন করার জন্য তাদের জেলে নেওয়া হয়েছে

আজও তারা সেই সুযোগ সুবিধা থেকে বঞ্চিত। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে যদি কোন রাজনৈতিক দলের দলভুক্ত হয়, তাদের ক্লাসিফিকেশান দেওয়া হয়ে থাকে এবং দেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় স্পীকার স্যার, ভানু ঘোষ নামে যে ভদ্রলোক কয়েকদিন হয় খারাপ হয়েছে, তিনি কোন দলের লোক, সেকথা বলে দেওয়ার অপেক্ষা রাখে না। আজকে তিনিও সেই ক্লাশ থেকে বঞ্চিত, সেটা কোন মনোভব থেকে করা হয়েছে? তাছাড়া অনেক বন্দী আছেন যেমন গোঁরাচাঁদ চক্রবর্তী, যতীন্দ্র সরকার, সুধন্য মজুমদার, শ্রীদাম সূত্রধর প্রভৃতি আছে, তাঁরা নিশ্চয়ই সমাজদ্রোহী নন, তাঁরা গণতান্ত্রিক আন্দোলনের ফলেই তাঁদের বন্দী করা হয়েছে। এঁরাও আজকে সেই সুযোগ থেকে বঞ্চিত। মিসা আইনে যদি বন্দী করা হয়ে থাকে, মিসা আইনেও আমি জানি বিধান আছে যে তাদের শ্রেণী দেওয়া হবে, কিন্তু তাদের বেলায় সেই বিধান লঙ্ঘন করা হচ্ছে। আমরা জানি যে ব্রিটিশ আমলেও এই সুযোগ রাজনৈতিক বন্দীরা ভোগ করত, যারা রাজনৈতিক আন্দোলনের ফলে বন্দী হয়েছে, তাঁদের সেই সুযোগ দেওয়া হত। আমরা এখন স্বাধীন রাজ্যে সেই গণতান্ত্রিক অধিকার থেকে বঞ্চিত কাজেই আমরা কোন রাজ্যে আছি, পুলিশ রাজ্যে না গণতান্ত্রিক রাজ্যে আছি আমরা বুঝতে পারছি না। যেখানে ব্রিটীশ রাজত্বে দেশের জন্য আন্দোলনকারীরা এই সুযোগ পেয়েছে আমরা স্বাধীন রাজ্যের নাগরিক হয়ে সেই সুযোগ পাচ্ছি না। আমাদের ভাইয়েরা যাঁরা ঐ ভেলোরে আছেন, কি দুঃসহ অবস্থায় আছেন তা ভাষায় প্রকাশ করা যায় না। সেখানে গরম দেশ, আমাদের স্বাস্থ্যের পক্ষে সুট হয় না। তাঁদের খাওয়া দাওয়া, তাঁদের স্নান করা, তাঁদের যে ঘরের অবস্থা, এ তাঁদের পক্ষে অসহ্য। তাঁদের আগরতলা জেলে রাখতে কি ক্ষতি ছিল? হাজার হাজার মাইল দূরে তাদের রাখা হয়েছে, তাঁদের আত্মীয় স্বজনের সংগে যে দেখা সাক্ষাৎ, তার থেকে তারা বঞ্চিত। এখানে আমি একথা বলতে বাধ্য হব যে এটা আমাদের প্রতি, প্রতিহিংসা পোষণ করা হচ্ছে, তা না হলে তাঁদের এই যন্ত্রণা দেওয়ার কোন অর্থ হয় না। যদিও এখানে তাদের জন্য টাকা ধরা হয়েছে, তথাপি তাঁদের সেইসব সুযোগ সুবিটা থেকে বঞ্চিত করা হচ্ছে।

মাননীয় স্পীকার, স্যার, আমি আরেকটা ব্যাপারে বলতে চাই সেটা হল, এ্যাডভার্টাইজমেন্ট এবং পাবলিসিটী ডিপার্টমেন্ট—সেখানে ৬২ লক্ষ টাকা অতিরিক্ত ধরা হয়েছে। এখানে যে এ্যাডভর্টাইজমেন্ট বিলি করার ব্যাপারে এমন একটা ব্যবস্থা নেওয়া হয়, যে নাকি সরকারের গুণ কীর্তন করে না, তাদের সেবাদাসের মত কাজ করে না, তাদের সেই সুযোগ দেওয়া হয় না। আমরা জানি যে স্বাধীন কোন পত্রিকা, তার কতটা সার্কুলেশান আছে, তার উপর নির্ভর করে এ্যাডভার্টাইজমেন্ট বিল করা হয়। কিন্তু এমন কতকগুলি পত্রিকা আছে, যাদের সার্কুলেশান নেই বললেই হয়, শুধু এইসব সাহায্যের উপর নির্ভর করে পত্রিকা চলে, যাদের সার্কুলেশান ভাল নয়, অথচ সরকারের সেবাদাসের কাজ করে তাদের প্রতিই অনুকম্পা দেখানো হয়, কিন্তু যাদের সার্কুলেশান ভাল, অথচ সরকারের সেবাদাসের কাজ করে না, তাদের প্রতি অনুকম্পা দেখানো হয় না—এই ঘটনা ত্রিপুরা রাজ্যে অনেক। কাজেই এই যে টাকা ধরা হয়েছে, আমি বলতে পারি এত টাকা ধরা হয়েছে শুধু ঐ সমস্ত পত্রিকাকে বাঁচিয়ে রাখার জন্য।

আর কো-অপারেটিভ ব্যাপারে আমি দেখছি ৬ লক্ষ টাকা ধরা হয়েছে। মাননীয় স্পীকার, স্যার, একটা প্রশ্নে আমি জানতে চেয়েছিলাম ত্রিপুরা রাজ্যের কো-অপারেটিভগুলির অবস্থাটা কি, সেটা রিজেক্ট করা হল, কি কারণে করা হল আমি জানতে পারি নাই, আমি অন্ধকারেই থাকলাম। আমি লক্ষ্য করছি যে ত্রিপুরার কয়েকশ' কো-অপারেটিভ আছে যেখানে লুট চলছে অথচ তারা কোন কাজ সেখানে করছে না। গণতান্ত্রিক দেশে কো-অপারেটিভের গুরুত্ব আছে সেটা আমি অস্বীকার করব না। অথচ এই কো-অপারেটিভের অবস্থাটা কি, তা আমরা জানতে পারছি না। এত সংখ্যক কো-অপারেটিভ লুপ্ত হয়ে যাওয়ার পরেও এই সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করবেন, সেইটুকু আমরা জানতে পারলাম না, আমরা অন্ধকারেই থাকলাম। নূতনভাবে সরকার কোন পরিকল্পনা নিয়েছেন কিনা বা পরিকল্পনা নেওয়া হবে কি না, কোনটাই আমরা জানবার সুযোগ পেলাম না। অথচ এই কো-অপারেটিভের গুরুত্ব খুব বেশী এবং তার জন্য এখানে ৬ লক্ষ টাকা ধরা হয়েছে, অথচ এই কো-অপারেটিভগুলোর অবস্থা শোচনীয়, সেগুলিকে সঠিকভাবে চালু করার জন্য সরকারের নীতি নির্দ্ধারণ করা উচিত।

শেষ আরেকটা আইটেমের উপর আমি বলব সেটা হল, টেষ্ট রিলিফের ব্যাপারে। এখানে প্রায় ৩৩ লক্ষ টাকার মতন ধরা হয়েছে। টেষ্ট রিলিফ কাজটা ত্রিপুরা রাজ্যে একটা হরির লুটের আসর হয়ে দাঁড়িয়েছে। টেষ্ট রিলিফের কাজ করতে গিয়ে কিভাবে টাকা লুট করা হয়, তার অনেক তথ্য এখানে পরিবেশন করা হয়েছে। এই যে সীজন্যাল বাঁধ করা হয়, সেটাকেও টেস্ট রিলিফের কাজ হিসাবে বিলি করা হয়। সীজন্যাল বাঁধের খরচকে টেস্ট রিলিফের নাম দিয়ে চালান হয় এবং এইভাবে টাকা লুট করা হয়। এই সম্পর্কে এই হাউসে অনেক তথ্য পরিবেশন করা হয়েছে, স্পেসিফিক ঘটনা বলা হয়েছে, সেই সম্পর্কে সরকার কতটুকু তদন্ত করেছেন এবং কোন শাস্তি দিয়েছেন কিনা সেটা আমরা জানি না। আমরা জানি সরকার যতদিন থাকবেন এই হরির লুটের বাজার চলবে, এই সমস্ত ঘটনার তদন্ত হবে না, এবং তদন্ত হবে বলে আমরা আশা করতে পারি না। টেস্ট রিলিফের কাজ করার সময় হয়তো ৪০ জনকে দিয়ে কাজ করিয়ে নিয়ে, টাকার হিসাবের বেলায় দেখানো হয় ৬০/৭০ জন, এইভাবে যে টাকা লুট করা হচ্ছে তার কোন তদন্ত হয় না। কাজেই এই যে টাকা ধরা হয়েছে, সেই টাকা ত্রিপুরার মানুষের প্রকৃত উপকারে লাগে কি না, টেস্ট রিলিফের ভিতর দিয়ে কাজ, সেটা হবে কিনা আমার সন্দেহ আছে। কাজেই আমরা দেখছি যে এই টেস্ট রিলিফের কাজ একটা হরির লুটের আসরে পরিণত হয়েছে। ৩৩ লক্ষ টাকা ধরা হয়েছে, নিশ্চয়ই টেস্ট রিলিফের কাজ হওয়া উচিত। এখন থেকেই ত্রিপুরার গ্রামে গ্রামে অনাহার, অর্দ্ধাহারে লোক থাকছে। কাজেই এই টেষ্ট রিলিফের কাজে যদি সরকার নজর না রাখেন, তাহলে কোন কাজ হবে না, কাজ না করেই বলবে কাজ হয়েছে এবং কয়েকদিন পরে বলবে টাকা নাই। এইভাবে টাকা খরচ হয়ে যাবে। এই কয়েকটি আইটেমের উপর বলেই আমার বক্তব্য আমি এখানে শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনাদের দিক থেকে কি আর কেউ বলবেন না? আমি এখনও কোন লিষ্ট পাই নাই।

**শ্রীবুদ্ধ কুকী** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে সাপ্লিমেন্টারী ডিমাণ্ডের উপর আলোচনা করতে গিয়ে আমি কয়েকটি ডিমাণ্ডের উপর আলোচনা করতে চাই। প্রথমত: আজকে আমাদের যে বাজেট এষ্টিমেট এবং সাপ্লিমেন্টারী গ্র্যান্ট, আমাদের কতগুলি নির্দিষ্ট দৃষ্টিভংগী থাকা দরকার। কারণ এখন দেশের যে ইমারজেন্সী পিরিয়ড সেই সময়ে রুলিং পার্টি সর্ব্বদাই দেশের বিভিন্ন জায়গাতে কাজ যাতে ত্বরান্বিত হতে পারে, মানুষের উন্নয়নমূলক কাজ যাতে তাড়াতাড়ি অগ্রসর হতে পারে তারই জন্য ইমারজেন্সী। কিন্তু এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ড আজকে আমাদের সামনে যেটা উপস্থিত করা হয়েছে সেটা যদি ফার্ষ্ট টু লাষ্ট পর্য্যালোচনা করে দেখি তাহলে দেখা যায় যে এইখানে জনসাধারণের উন্নয়নমূলক কাজের জন্য, তারা যাতে অর্থ নৈতিকভাবে স্বাবলম্বী হতে পারে সেজন্য টাকা বরাদ্দ করার প্রয়োজন ছিল। কিন্তু এই ডিমাণ্ডে আমরা তা দেখি নি। এখানে এক জায়গাতে বলা হয়েছে মেয়েদেরকে কাজ করানোর জন্য, আমরা যদি প্রত্যেকটা ডিমাণ্ড বাই ডিমাণ্ড দেখি তাহলে মেয়েদের কি কাজ করার জন্য বলা হয়েছে ? অর্থাৎ নির্বীজ করার কাজ যাতে তারা প্রচার করে তার জন্য বেশী গুরুত্ব দেওয়া হয়েছে কিন্তু আমরা দেখি ত্রিপুরায় ফসল উৎপাদনের ক্ষেত্রে জনসাধারণের মধ্যে আগ্রহ বেড়েছে এবং সরকারের কাছে সীজন্যাল বাধ দেওয়ার জন্য দরখাস্ত করেছে এবং সেদিকে অধিকাংশ জায়গাতে তা দিতে পারে নাই। যার ফলে দেখা যায় বুরো ফসলের ক্ষেত্রে অনিশ্চয়তার সৃষ্টি হয়েছে। অপরদিকে আমরা দেখতে পাই টাকার অভাবে রাস্তাঘাট হয় নি। যার জন্য অনেক উন্নয়নমূলক কাজ বন্ধ রয়েছে এবং জনসাধারণের অসুবিধা সৃষ্টি হয়েছে। অপরদিকে আমরা দেখি যে ত্রিপুরা সরকার যে কতগুলি প্রিজনারদেরকে ক্লাসিফাই করার জন্য যথেষ্ট টাকা মঞ্জুর করেছেন। কিন্তু প্রয়োজনটা কি ছিল ? আজকে যেখানে ইমারজেন্সীতে সব কিছু শান্ত, এমন কোন ঘটনা ঘটে নাই যাতে তাদের আটক করে রাখার জন্য হাজার হাজার টাকা খরচ করার কোন যুক্তি আমরা দেখি না। এই জন্য মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের যে সাপ্লিমেন্টারী বাজেট অন্তত: হওয়া উচিত ছিল যাতে নাকি দেশের অর্থনীতি কিভাবে স্বাবলম্বী হতে পারে এবং যাতে নাকি নতুন নতুন স্কীম তৈরী করা যায়, কোয়েশ্চান আওয়ারে শুনেছি ২৩,০০০ মানুষ কাজের জন্য দরখাস্ত করেছে। মন্ত্রী উত্তর দিলেন যে আমার কাজ দিতে পারি নি। তাহলে যেখানে গভর্ণমেন্ট জনসাধারণকে কাজ দিতে পারছে না এবং অন্যদিকে কৃষকেরা জল পাচ্ছে না। এই বিক্ষোভকে দমন করার জন্য আজকে যাদের এ্যারেষ্ট করা হয়েছে তাদের জন্য হাজার হাজার টাকা খরচ করতে পারে। সেজন্য আমি মনে করি যে সরকার অন্তত: যাতে আমাদের নতুন নতুন ডেভলাপমেন্ট স্কীম করে যাতে টাকা খরচ করে দেশের উন্নয়নমূলক কাজ হতে পারে সেইদিকে দৃষ্টি রাখা উচিত ছিল। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআচাইছি মগ** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি সাপ্লিমেন্টারী ডিমাণ্ডকে সমর্থন করি। তারা বলেছেন এই ত্রিপুরা রাজ্যে বুরো ফসল হচ্ছে না, কোন কৃষি কাজ হচ্ছে না। নানা কথা তারা এই হাউসে বলেছে। কিন্তু আমরা জানি এই কথাগুলি ঠিক নয়। আমরাই বহু জায়গায় দেখেছি যেখানে এই বছরও বুরো চাষ ভালভাবে হয়েছে এবং এই কংগ্রেস সরকার

কৃষকের জন্য বহু কাজ করেছেন। তারা এইগুলি রেখে না। তারা অন্ধকারে পেঁচার মত থাকে। মানুষের উন্নতি দেখে না। তারা বলেছে ট্রাইবেলদের উন্নতি হচ্ছে না। ট্রাইবেলদের সংস্কৃতি হচ্ছে না। আমরা বলেছি এই হাউসে শুধু বাঙালী আসে নি। যারা এই কথা বলছে তারা কি ট্রাইবেল নয়? উন্নতি হচ্ছে, কিছু কিছু হচ্ছে। তারা এটা বলে না। তারা যে এই বাধা সৃষ্টি করেছে গত বছর ধরে সেজন্য আমাদের ইন্দিরা গান্ধী ইমারজেন্সী দিয়েছেন। এই ইমারজেন্সী হওয়ার পর ২০ দফা হয়েছে। আগে ছিল তেলের কে, জি, ১৫ টাকা এখন হয়েছে ৬ টাকা। তারা এইটা বলে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই বলেই শেষ করছি।

**শ্রীরাধারমন নাথ :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই যে সাপ্লিমেন্টারী বাজেট যেটা হাউসের সামনে এসেছে, আমি তাকে সমর্থন করতে গিয়ে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যে সমস্ত পয়েন্ট এখানে তুলেছেন, সেই পয়েন্টগুলির কতটুকু সত্যতা আছে, সেকথা যদি তারা নিজেরা নিজেদের বিবেকের সংগে বিবেচনা করে দেখেন, তাহলে দেখবেন যে তারা নিজেরাই এখানে এতটা প্রহসন বা অসত্য কথা পরিবেশন করে গিয়েছেন। এখানে বলতে গিয়ে মাননীয় সদস্যরা উপজাতিদের উন্নতির কথা বলেছেন, কৃষির কথা বলেছেন, কিন্তু উপজাতিদের জন্য যদি কিছু করা না হয়, উপজাতিরা যদি বর্তমান সরকারের পলিসি বা পরিকল্পনার সংগে তাদের কোন সম্পর্ক না রাখেন, তাহলে সেখানে আমার প্রশ্ন হচ্ছে সরকারীভাবে উপজাতিদের জমি ফিরিয়ে দেওয়ার জন্য আইন আসে কেন, আর সেই জমি ফিরে পাওয়ার জন্য আজকে কেন কাড়া কাড়ি পড়ে গিয়েছে? তারপর আমাদের যে মেইন রাস্তা, আসাম আগরতলা রোড, সেই রাস্তার উপর দিয়ে আমরা সব সময় আসা যাওয়া করছি এবং আমরা সেখানে দেখছি যে রাস্তার ধারে বেশীর ভাগ জায়গা উপজাতিরা দখল করে আছেন এবং দারুণ খরার মধ্যেও সেগুলিতে ফসল ফলাচ্ছেন। এটা কি তাদের আগ্রহ না থাকলে অথবা তারা সরকারী পলিসিকে সমর্থন না করলে বা এই সব অবস্থার কথা না বুঝেই এই কাজগুলি করে যাচ্ছেন। কাজেই এই যে কিছু হচ্ছে না বা সরকার কিছুই করছেন না, এটা তো গত চার বৎসর ধরেই শুনে আসছি। এটা তো রেকর্ডেই আছে এবং সেই রেকর্ড তারা প্রত্যেক বছর এই হাউসের সামনে গান গাইয়ে শুনিয়ে যাচ্ছেন। আজকে শিক্ষার সম্বন্ধে যে কথা তারা বলেছেন, তার পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে আজকে ১১৪টি গ্রাম ছাড়া ত্রিপুরা রাজ্যের গ্রামাঞ্চলে এমন জায়গা নেই যেখানে স্কুল নাই। কাজেই এত স্কুল থাকা সত্বেও কেন উপজাতি ছেলেমেয়েদের লেখাপড়ায় অগ্রগতি হচ্ছে না? এটার প্রধান কারণ হচ্ছে উপজাতি শিশুরা লেখাপড়া শিখে বর্তমান দুনিয়ার যে পরিস্থিতি এবং বর্তমান সরকারের যে উন্নয়নমূলক কাজ, এইসব ব্যবস্থার সঙ্গে যাতে পরিচিত হতে না পারে, তারজন্যই সেখানে নানাভাবে বাধার সৃষ্টি করা হচ্ছে। তা না হলে এত টাকা খরচ করে এই যে স্কুল করা হচ্ছে এবং শিক্ষক নিয়োগ করা হচ্ছে, সেগুলির বেশীর ভাগ ক্ষেত্রেই দেখা যায় সেখানে ছাত্র নাই শুধু শিক্ষক আছে। তাই আজকে এখানে যারা সুন্দর সুন্দর বক্তৃতা করে, সরকারের দোষ ত্রুটির কথা আলাপ আলোচনা করে সমালোচনা করেন, আমি তাদেরকে জিজ্ঞাসা করতে চাই, এই যে স্কুলগুলি করা হচ্ছে, সেইসব স্কুলে যাওয়ার জন্য তারা কতজন ছাত্রকে বা কতজন গার্জেনকে উৎসাহ দিয়েছেন এবং কেনই বা ছাত্ররা স্কুলে যায় না?

নিশ্চয়ই এই কথার জবাব তাদের কাছ থেকে পাওয়া যাবে না, যদিও তারা সরকারের বিরুদ্ধে সুন্দর সুন্দর বক্তৃতা দিয়ে এখানে নানা রকমের প্রশ্ন তুলছেন। কাজেই আজকে সরকারের উন্নয়নমূলক যে সমস্ত কাজ বা পরিকল্পনা সেগুলিকে নষ্ট করবার জন্য তাদের দল আপ্রাণ চেষ্টা করছেন। আর যদি সেই নষ্ট না করা মনোবৃত্তি তাদের না থাকতো, সত্যিকারের দেশের উন্নয়নের জন্য তাদের চিন্তাধারা থাকতো তাহলে সরকারের পলিসিকে ইমপ্লিমেন্টেশান করার জন্য ওরা সাহায্য করতেন এবং তারা এই সমস্ত অসত্য বুলি এখানে আওড়াতেন না। তা সত্বেও সরকার তাদের এতসব বাধা বিপত্তি অতিক্রম করে সাফল্যের সংগে পিছনে পড়া মানুষকে অনগ্রসর সমাজকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য যেভাবে চেষ্টা করছেন, সেটাকে তারা কিছুতেই দমাতে পারছেন না। আজকে যেহেতু তারা অসৎ উদ্দেশ্য নিয়ে মানুষকে বিভ্রান্তির পথে নিয়ে যেতে পারছেন না, সেজন্য তারা সরকারের বিরুদ্ধে বিক্ষুব্ধ হয়ে উঠেছেন। যার জন্য তারা আজকে এই হাউসের ভিতর আজগুবি এইসব কথাবার্ত্তা বলছেন। কিন্তু এইসব কথাবার্ত্তা বললেও আজকে ওদের ফাসি দিবার সময় এসেছে এবং জনসমক্ষে এইসব ভাওতার কথা বলার সুবিধা পাচ্ছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে অত্যন্ত দুঃখের সংগে বলতে হচ্ছে যে এত স্কোপ থাকা সত্বেও কেন আদিবাসী ছেলে মেয়েরা লেখাপড়া করতে পাচ্ছেন না। পাচ্ছেন না এজন্য যে এই রাজনৈতিক দল, তারা সেটা চাইছেন না, এইসব পিছিয়ে পড়া সকল মানুষ এগিয়ে এসে যাতে সভ্য জগতের সংগে মেলামেশা করুক, সভ্য জগতের চিন্তাধারার সংগে তাদের মনের মিল হউক, কারণ তারা যদি এইসব সুযোগ পায় তাহলে তাদের যে আর অসৎ উদ্দেশ্যে ব্যবহার করা চলবে না, অর্থাৎ তাদের রাজনৈতিক উদ্দেশ্য সফল হবে না। মাননীয় কোন এক সদস্য এখানে টেষ্ট রিলিফের কথা বলেছেন। এটা আমাকে অত্যন্ত দুঃখের সংগে বলতে হচ্ছে যে কথাটা উনারা এখানে এনেছেন, সেই কাজটাই তারা করে থাকেন। আজকে কোথাও যদি টেষ্ট রিলিফের টাকা বরাদ্দ হয়, তাহলে দেখা যাবে যে সেখানে ঐ দলের নেতাদের কিছু এজেন্সী থাকে এবং তাদের কিছু দক্ষিণা না দিলে ঐ টেষ্ট রিলিফের কাজ করার সুযোগ সেখানে কেউ পাবে না। এই রকমের অনেক প্রমাণ রয়েছে। যেমন বলতে পারি রেশন কার্ড করতে গেলে অনেক জায়গাতে দেখা যায় সেখানে যদি সি. পি. এম প্রধানদের দুই এক টাকা করে কার্ড পিছু না দেওয়া যায়, তাহলে রেশন কার্ড পাওয়া যায় না। কাজেই সরকার যেখানে গ্রামের গরীব মানুষদের জন্য টাকা বরাদ্দ করছে, সেখানে সেই টাকা তাদের কাছে পৌছচ্ছে না বিশেষ করে যে সমস্ত পকেটে তাদের দল আছে সেখানে তাদের নেতাদের একটা মোটা দক্ষিণা না দিলে সেখানে ঐ গরীব মানুষগুলির হাতে সেই সরকারের বরাদ্দকৃত টাকাগুলি গিয়ে পৌছবে না।

কাজেই দেখা যাচ্ছে যে এই সব কাজে সরকারের যথেষ্ট প্রচেষ্টা থাকলেও গ্রামের মানুষগুলি তাদের জন্য বরাদ্দকৃত সরকারী টাকা হাতে পেয়ে উপকার পাচ্ছে না। আর এর জন্য প্রধান দায়ী হল এই বিরোধী দলের লোকেরা। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি অন্ততঃ দুঃখের সংগে এখানে একটা উদাহরণ দিতে চাই, সেটা হচ্ছে আমার কনষ্টিটিউন্সীতে তপশিলীভুক্ত একটা গ্রাম আছে, সেই গ্রামটার নাম হচ্ছে প্রত্যেকরায় ঐ গ্রামের বেশীরভাগ লোকই সি, পি, এম গ্রুপের। আমি স্যার, গত খরার সময়ের কথা বলছি, একদিন আমার বাড়ীতে প্রায় ২০জন

বিধবা বয়স্কা এসে উপস্থিত তাদের কারো কারো বয়স ৬০-৭০ বছরের কাছাকাছি। আমার বাড়ীতে উপস্থিত হওয়ার কারণ জিজ্ঞাসা করায় তারা বলেন যে সরকার থেকে জি, আর দেওয়া হচ্ছে, কিন্তু আমাদের নাম সেখানে উঠছে না। আমরা সবাই গ্রাম প্রধানের কাছে গিয়েছিলাম, তিনি বলে দিলেন যে ৫ টাকা করে দিলে আমাদের নাম রেজিষ্ট্রিভুক্ত করবেন। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই হল তাদের দলের কারবার। শুধু এই নয় তার, বলতে গেলে অনেক কিছু আছে। কিন্তু আমি সেগুলির সম্পর্কে বিশেষ কিছু বলবনা, আমি তাদেরকে শুধু অনুরোধ করব যে সত্যি তারা যদি দেশের উন্নতি করতে চায় বিশেষ করে পিছিয়ে পড়া মানুষদের সম্পর্কে ওরা যে দুঃখ প্রকাশ করে বা কুম্ভিরাশ্রু বর্ষণ করেন, আমি বলব মানবিক মন নিয়ে তারা যে সব কথা বলেন, বা বিবেকের কথা বলেন বা যে সব কথা তারা মুখ দিয়ে বলে সেটা যদি তাদের অন্তরের কথা হয় তাহলে সেইসব দাবীগুলি আর ওদের চোখের সামনে ভাসবেনা। কাজেই এই সব সমালোচনা তাদের নিরর্থক সুতরাং সেগুলির কোন সার্থকতা নেই। এবং আমি তাদের তীব্র বিরোধীতা করে সাপ্লিমেণ্টারী বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকৃষ্ণদাস** ভট্টাচার্য্য :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ডটি নিয়ে আজ আলোচনা করেছেন সেই আলোচনা করতে গিয়ে মাননীয় সদস্য বুলু কুকী মহাশয় বলেছেন যে এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ডটিতে তিনি ফার্ষ্ট টু লাষ্ট কোন জনকল্যাণমূলক কাজের জন্য কোন বরাদ্দ দেখতে পাননি। আমি তার উত্তরে আমি শুধু এইটকুই বলতে পারি যে মাননীয় সদস্য বুলু কুকী মহাশয় এই সাপ্লিমেন্টারী বাজেটের বইটির ফার্ষ্ট টু লাষ্ট একটি পাতাও পড়েন নি। যদি পড়তেন তাহলে এর মধ্যে অনেক জনকল্যাণমূলক কাজের বরাদ্দ আছে সেগুলি তিনি দেখতে পারতেন। এই বইটিতে অনেক কাজের জন্য টাকার বরাদ্দ আছে তার মধ্যে বেশীর ভাগই হচ্ছে জনকল্যাণমূলক কাজের জন্য—সেগুলি তিনি দেখতে পারতেন কিন্তু যেহেতু সেইদিকে তিনি দৃষ্টিপাত করেন নাই এবং হঠাৎ করে তিনি এখানে এসে বক্তৃতা দিতে এলেন সেজন্যই তিনি এই কথা বলতে পারলেন যে এটাতে কোন জনকল্যাণমূলক কাজের জন্য টাকার বরাদ্দ তিনি দেখতে পাচ্ছেন না। আর মাননীয় সদস্য সুধন্য দেববর্মা মহাশয় বলেছেন —বিশেষ ভাবে বলেছেন ট্রাইবেল ওয়েলফেয়ার সম্পর্কে যে বরাদ্দ ধরা হয়েছে ৫৭ লক্ষ টাকা —এই টাকা যে খরচা হচ্ছে ঠিকই কিন্তু ঠিক মত যদি খরচা করা হত তাহলে ট্রাইবেলদের জন্য অনেক কাজ হত। এটা ঠিক যে এই টাকাগুলি যখন খরচা করা হয় তখন কিছুটা অপব্যয় হয় বা সব টাকা ঠিকমত খরচা হয় না বা টাকাগুলি খরচা করার ফল পাওয়ার কথা সেই ফল আমরা সম্পূর্ণ ভাবে পাচ্ছিনা সেই কথা অস্বীকার করার কোন উপায় নাই। তবে যাতে ম্যাকসিমাম অর্থাৎ বেশীর ভাগ ফল যাতে আমরা পেতে পারি সেজন্য এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ডের বরাদ্দ ১৫,৯৭,৯০০ টাকা -প্রায় ১৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। সেটা ষ্টেট প্ল্যানিংয়ের জন্য বরাদ্দ করা হয়েছে। কি ভাবে জুমিয়াদের পুনর্বাসন দেওয়া হবে তাদের কি ভাবে ঋণ দেওয়া হবে বা গ্রাণ্ট দেওয়া হবে—এতদিন তাদের নিজেদের হাতে টাকা দিয়ে দেওয়া হত তারা সেই টাকাগুলি নিয়ে কেউ কেউ কাজে

লাগাত কেউ বা টাকাগুলি অন্যভাবে খরচা করে অন্য জায়গায় চলে যেত। কিন্তু বর্তমানে যে সাব প্ল্যান হয়েছে এবং তাতে যে কাজগুলি ধরা হয়েছে—এটা একটা সেন্ট্রালী স্পনসর্ড স্কীম এবং আমরা কতগুলি ট্রাইবেল এলাকা বেছে নিয়েছি সেই এলাকাগুলির যাতে উন্নতি করা যায় তার জন্য একটা কমপজিট স্কীম করা হয়েছে এবং সেটাতে সব দিকে নজর রেখে—এটাতে এগ্রিকালচার, হর্টিকালচার, এনিম্যাল হাজবেনড্রী, ইণ্ডাষ্ট্রি—সব দিকে যাতে নজর দেওয়া হয় সেজন্য এই পরিকল্পনা করা হয়েছে। এবং সেটাতে যাতে সম্পূর্ণভাবে ট্রাইবেলদের এলাকার জন্য করা হয় সেই ব্যবস্থা করা হবে। এতদিন তাদের নগদ টাকা দেওয়া হত কিন্তু এখন আর তাদের নগদ টাকাই দেওয়া হবে না বললেই হয়—তাদের এলাকার উন্নতির জন্য প্র্যাক্টিক্যালী কাজ করিয়ে তাদের পারিশ্রমিক বাবদ তাদের টাকা দেওয়া হবে। এবং সেজন্য বিভিন্ন ডিপার্টমেন্ট থেকে ট্রাইবেলদের উন্নয়নের জন্য টাকার বরাদ্দ রাখা হয়েছে। এবং এই ১৫,৯১,৯০০ টাকা যে বরাদ্দ করা হয়েছে সেটার জন্য মাননীয় সদস্য সুধন্য দেববর্মা মহাশয় তার বিরোধীতা করবেন না কারণ মহৎ উদ্দেশ্য নিয়েই এটা করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তিনি আর একটা কথা বলেছেন যে ট্রাক্টার দিয়ে যে জমি সমান করা হচ্ছে অর্থাৎ মাটি সমতল করা হচ্ছে তাতে মাটির উর্ব্বরা শক্তি নষ্ট হয়ে যাচ্ছে। এই ব্যাপারে আমি মাননীয় সদস্যকে জানাতে চাই যে যে সব জায়গায় এইগুলি করা হচ্ছে এগ্রিকালচার সম্পর্কে যারা একসপার্ট—এই বিষয়ে যাদের অভিজ্ঞতা আছে তাদের দেখিয়েই সেগুলি করা হচ্ছে। এবং যেখানে না করলেই নয় শুধু সেই সব জায়গায়ই করা হচ্ছে। এবং যে সব জায়গা খুব বেশী উঁচু নীচু নয় এবং ইরিগেশানের পক্ষে স্বাভাবিক ভাবে উপযোগী নয় সেই সব জায়গাই ট্রাক্টার দিয়ে সমান করা হচ্ছে। এবং সেখানে রীতিমত সার দিয়ে জলসেচের ব্যবস্থা করে এগ্রিকালচারে যাদের অভিজ্ঞতা আছে তাদের সুপারভিশানেই এই সব কাজ করান হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ট্রাইবেলদের নিয়ে অনেক ফলের বাগান করা হয়েছে। এবং তিনি কয়েকটি অভিযোগ করেছেন যে সেই সব ফল বিক্রী হয়ে সেইসব ফলের টাকা কোথায় যায় তারা জানেন না। কিন্তু আমার জানা নেই এই রকম কোন ঘটনা আছে কি না। যদি এই সব কথা সত্যি হয় তাহলে মাননীয় সদস্য সেই ফলের টাকা কোথায় যায় কিভাবে যায় সেটা যদি তার জানা থাকে সেই বিষয়ে মাননীয় সদস্য যদি স্পেসিফিক অভিযোগ করেন তাহলে আমি নিশ্চয় তদন্ত করে দেখব। কিন্তু এই ফলের বাগানের পরিকল্পনা বিভিন্ন এলাকায় উপজাতিদের আর্থিক উন্নতির জন্য এই পরিকল্পনা নেওয়া হয়েছিল। এখন এই পরিকল্পনাটা তাদের পক্ষে লাভজনক হওয়ায় এটা উপজাতির লোকেরা অত্যন্ত আগ্রহের সংগে গ্রহণ করছে। আর একটা বিষয়ে মাননীয় সদস্য বলেছেন যে উপজাতির ছাত্রদের এডমিশান নিতে অসুবিধা হয় এবং তারা ষ্টাইপেণ্ড পায় না। এটা ঠিক নয় উপজাতীয় ছাত্রদের এডমিশানের এবং তাদের ষ্টাইপেণ্ডের ক্ষেত্রে কোন অসুবিধা হয় বলে আমার জানা নাই। এবং এই দু'টির উপরই তাদের অগ্রাধিকার দেওয়া হয়। তবে এই ব্যাপারে যদি মাননীয় সদস্যের জানা থাকে তাহলে স্পেসিফিক কোন অভিযোগ করলে আমি সেই ব্যাপারে খোঁজ নিয়ে দেখব। তবে আমার যতটুকু জানা আছে সর্ব্বক্ষেত্রেই ট্রাইবেলদের ষ্টাইপেণ্ড এবং এডমিশানের ব্যাপারে উপজাতিদের

অগ্রাধিকার পাচ্ছেন এবং তাদের সেন্ট পারসেন্ট স্টুডেন্টই স্টাইপেণ্ড পাচ্ছেন। মাননীয় সুধন্বাবু বলেছেন যে ক্লাসিফিকেশান পান নি, সেটা বড় কথা নয়, সেটা নিয়ম অনুযায়ী পেঁতে পারেন। এবং নিয়ম অনুযায়ী সেভাবে দেওয়া হচ্ছে। আজকে যাদের আটক করা হয়েছে মিসায় সাধারণত: 'গ' শ্রেণী পায় না। কিন্তু তাদের ক্ষেত্রে একটা নিয়ম করা হয়েছে। যদি কোন রাজনৈতিক দলভুক্ত হয় মিসায় যে আটক হয়েছে যদিও রাজনৈতিক বন্দী নয় তবুও তারা যদি কোন রাজনৈতিক দলভুক্ত হয় তাদের 'গ' শ্রেণীভুক্ত করা হয়। এই যে নিয়মে তারা 'গ' শ্রেণীতে থাকতে পাচ্ছেন। সুতরাং তাদের যে ক্লাশ দেওয়া হয়েছে নিয়ম অনুযায়ী দেওয়া হয়েছে। তার কোন ব্যতিক্রম করা হচ্ছে না। তামিল নাড়ু ভেলুর জেলে যারা আছেন তাদের কথা আগেও তিনি বলেছেন আজকেও তিনি বলেছেন তার উত্তর আমি দিয়েছি। এখানে জেলের স্থান সংকুলান হয় না সেই জন্য ভেলুরে তাদেরকে পাঠানো হয়েছে। জেল কোয়াটার সম্প্রসারনের পরিকল্পনা রয়েছে। যখন জেলখানা সম্প্রসারিত হবে তখন তাদেরকে ভেলুর থেকে আনার প্রশ্ন বিবেচনা করা হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয় বিজ্ঞাপনের ব্যাপারে যে বলেছেন যাদের সারকুলেশান বেশী বা সরকারের সেবা করে না তাদেরকে বিজ্ঞাপন দেওয়া হয় না ইত্যাদি কথাটা ঠিক নয়। বিজ্ঞাপন একটা নিয়ম অনুযায়ী দেওয়া হয় সকলেই বিজ্ঞাপন পাচ্ছেন। যারা বিজ্ঞাপন পাওয়ার অধিকারী এবং বিজ্ঞাপন পাওয়ার উপযুক্ত তারা সকলেই বিজ্ঞাপন পাচ্ছেন। কোন কোন পত্রিকায় দুঃখের বিষয়, তারা কোন প্রতিক্রিয়াশীল শক্তির, তারা দেশকে ধ্বংশের মুখে ঠেলে দিয়েছিল তাদের সহায়তা তারা নিয়োগ করেছিল তাদেরও বিজ্ঞাপন দেওয়া হয়েছে, তাদের বিজ্ঞাপন থেকে বঞ্চিত করা হয়নি। কো-অপারেটিভ সম্পর্কে তিনি বলেছেন যে টাকা বরাদ্দ চাওয়া হয়েছে। সেটা তো শুধু এলাউন্স রিভাইজ পে স্কেলের জন্য বরাদ্দ করা হয় নি সেখানে কোন আলোচনার অবকাশ নেই। তা সত্বেও আমি বলতে পারি কো-অপারেটিভগুলিতে আজকাল পঞ্চায়েত সৃষ্টি করার ব্যবস্থা করা হয়েছে এবং সেটা সাকসেসফুল হয়ে উঠেছে। সেটা আমাদের রাজ্যপাল মুখ্যমন্ত্রী ভাষণ দিয়েছেন তা মাননীয় সদস্যরা জানতে পেরেছেন। টেষ্ট রিলিফের কাজ এমন একটা সময় করতে হয় যে তখন তাড়াহুড়া করে এমন ভাবে কাজ আরম্ভ করতে হয় সমস্ত এলাকায় যখন একটা ক্রাইসিস আরম্ভ হয় তখন কাজগুলি আরম্ভ করতে হয়। তাতে কিছু অপচয় হয় এই বিষয়ে সন্দেহ নাই। তবে এই অপচয়টা যাতে রোধ করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে। পূর্ব্বে অনেক অপচয় হতো কিন্তু গত বছর যে টেষ্ট রিলিফের কাজ করা হয়েছে তাতে দৃষ্টি রাখা হয়েছে। আগে টেষ্ট রিলিফের কাজের উপর এ, সি, বিলের যে টাকা ড্র করতেন এবং এ, সি, বিলের উপর এই টাকা বছর বছর ফেলে রাখতেন। কিন্তু বর্ত্তমানে সেটাকে কড়াকড়ি করা হয়েছে। বর্তমানে আর্থিক বছরে যে সব টেষ্ট রিলিফের কাজ করা হয়েছে সমস্ত এ, সি, বিল তারা দিয়ে দিয়েছেন। এবং যে সারকুলার দেওয়া হয়েছিল এ, সি, বিল যারা দিতে পারবেন না তাদের উপর একশান নেওয়া হবে। প্রয়োজনে তাদেরকে সাসপেন করা হবে, বরখাস্ত করা হবে এবং তারা সমস্ত এ, সি, বিল তৈরী করে জমা দিয়েছেন। এবং এই রকম ২।১ ৩ কেইস থাকতে পারে বিশেষ কারণে তারা এ, সি, বিল তৈরী করতে পারেন নি। এসমস্ত

এলাকায় এ, সি, বিল তৈরী করা হয়েছে এবং সমস্ত এ, সি, বিল জমা দেওয়া হয়েছে। যে কারণে তারা বছর বছর কাগজ ফেলে রাখত এইবার তা তাদেরকে করতে দেওয়া হয় নাই। এর পরে সঙ্গে সঙ্গে এ, সি, বিল তৈরী করার পর আবার সেংসান দেওয়া হবে কাজ করার জন্য। তা আগে সেংসান দেওয়া হতো না। মাননীয় সদস্যের সন্দেহ জেগেছে, আশা করা যাচ্ছে আগে যে অপচয় হতো এইবার তা হবে না। পাহাড়ে পর্ব্বতে গ্রামে গঞ্জে যে কাগজগুলি করা হয় অপচয়গুলি রোধ করা সম্ভব যদি জনসাধারণের সহযোগিতা পাওয়া যায়। জনগণের কাছ থেকে যদি এই জাতীয় কোন কমপ্লেন পাওয়া, সঙ্গে সঙ্গে যদি ধরা যায়, এই জাতীয় কোন নালিশ আসে না, যার ফলে আমরা ধরতে পারি না। এই বিষয় আমি মাননীয় সদস্যকে বলব যখন নাকি টি, আর, ওয়ার্ক হয় তখন তারাও যেন সজাগ থাকেন। যাদের উপর টি, আর, ওয়ার্কের কাজের ভার দেওয়া হয় তারা যাতে কোন কারচুপি তা করতে পারে সেদিকে তারা যাতে দৃষ্টি রাখেন। যে সাপ্লিমেন্টারী বাজেট রাখা হয়েছে অতিরিক্ত যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে রাজ্যের সর্ব্বাঙ্গীন উন্নতির জন্য রাখা হয়েছে। বিশেষ করে এইবার আমাদের যে পে স্কেল রিভিউশান হয়েছে তার ফলে অনেক টাকা আমাদের দিতে হয়েছে। যা এষ্টিমেট ছিল এর চেয়েও অনেক বেশী টাকা আমাদের দিতে হয়েছে। যার ফলে সাপ্লিমেন্টারী ডিমাণ্ডে কিছু অংশ এরিয়া ও সেলারী খাতে খরচ দেখানো হয়েছে। এবং এই সাপলিমেন্টারী বাজেট এই হাউস পাশ করবেন এই আশা করছি আমি।

**Deputy Speaker** :— General Discussion on the Supplementary Demands for Grants is over.

The House stands adjourned till 11 A. M. of Tuesday, the 23rd March, 1976.

## PAPERS LAID ON THE TABLE

ANNEXURE—"A"

### UNSTARRED QUESTION NO. 2

**By :—Shri Ajit Ranjan Ghosh**
**Shri Subal Ch. Biswas**
**Shri Anantahari Jamatia**
**Shri Sushil Ch. Saha**

Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state :

প্রশ্ন

১) ১৯৭৪-৭৫ এবং ১৯৭৫-৭৬ইং সনে ত্রিপুরাতে কতজন (ক) তপশিলী জাতি, (খ) তপশিলী উপজাতি, (গ) সাধারণ ভূমিহীন ও গৃহহীন ভূমির জন্য আবেদন করেছেন এবং তার মধ্যে কতজনকে ভূমি দেওয়া হইয়াছে ( মহকুমা ভিত্তিক হিসাব );

২) ভূমি প্রাপ্ত গৃহহীন প্রতি পরিবারকে কি পরিমাণ অর্থ সাহায্য দেওয়া হইয়াছে (মহকুমা ভিত্তিক হিসাব)

৩) বিশদফা কর্ম্মসূচী চালু হওয়ার পর কতজন ভূমিহীন ও গৃহহীনকে ভূমি দেওয়া হইয়াছে ? (মহকুমা ভিত্তিক হিসাব)

উত্তর

১) সঙ্গীয় 'ক' তালিকা দ্রষ্টব্য।

২) ভূমি প্রাপ্ত গৃহহীন পরিবারকে কোন অর্থ সাহায্য দেওয়ার ব্যবস্থা নাই।

৩)

| মহকুমার নাম | ভূমিপ্রাপ্ত গৃহহীন ও ভূমিহীনের সংখ্যা |
|---|---|
| ১) সদর | ৫,৩৫৬ |
| ২) সোনামুড়া | ১,১৪৬ |
| ৩) খোয়াই | ২,৫৪২ |
| ৪) ধর্ম্মনগর | ২,০৭৯ |
| ৫) কৈলাসহর | ৩,৬৬২ |
| ৬) কমলপুর | ১,৪৫৬ |
| ৭) উদয়পুর | ২,৭৪৯ |
| ৮) অমরপুর | ১,২৬০ |
| ৯) বিলোনীয়া | ৪,৯৯৮ |
| ১০) সাবরুম | ৭৫৩ |

UNSTARRED QUESTION NO. 2

'ক' তালিকা

| মহকুমার নাম | সন | ভূমি পাওয়ার আবেদনকারীর সংখ্যা | | | ভূমি বন্দোবস্তপ্রাপ্ত ব্যক্তিদের সংখ্যা | | |
|---|---|---|---|---|---|---|---|
| | | তপশীলী জাতি | তপশীলী উপজাতি | অন্যান্য ভূমিহীন/গৃহহীন | তপশীলী জাতি | তপশীলী উপজাতি | অন্যান্য ভূমিহীন/গৃহহীন |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| সদর | ১৯৭৪-৭৫ | ১৯ | ৫৬৯ | ৫১৮ | ৯৩ | ৪৯৭ | ৫১৮ |
| | ১৯৭৫-৭৬ | ৯৮৩ | ৩,০৯৭ | ৭,৫৯৯ | | | |
| সোনামুড়া | ১৯৭৪-৭৫ | ১৯৮ | ৪৯৫ | ৮০১ | ৩৬৪ | ৫৯৩ | — |
| | ১৯৭৫-৭৬ | ৫৯০ | ৩৫৬৪ | ১,৯২৭ | | | |
| খোয়াই | ১৯৭৪-৭৫ | ৫৬৯ | ১,২৪৪ | ৮৬৩ | ৫৬৩ | ১,৩৪৪ | ৮৬৩ |
| | ১৯৭৫-৭৬ | ৫৪৩ | ১,৫৯৬ | ৮৪৫ | | | |
| ধর্মনগর | ১৯৭৪-৭৫ | ১৯৯ | ৫৯৪ | ১,৪৬৬ | ৫২৯ | ৩১১ | ২,১১৪ |
| | ১৯৭৫-৭৬ | ৫১২ | ১,০০০ | ১,২৩৫ | | | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
|---|---|---|---|---|---|---|---|
| কৈল সহর | ১৯৭৪-৭৫ | ১২৫ | ৬৫৭ | ৩,১৭১ | ৪৬৩ | ১,৯৫৭ | ৪,১৩১ |
| | ১৯৭৫-৭৬ | ৪০৩ | ৭৬১ | ২,৩৯৬ | | | |
| কমলপুর | ১৯৭৪-৭৫ | ৮০ | ১৪০ | ১৫৭ | ২৩৬ | ২০১ | ৬১৫ |
| | ১৯৭৫-৭৬ | ৪১৪ | ৪৩৩ | ৬০১ | | | |
| উদয়পুর | ১৯৭৪-৭৫ | ১০৩ | ২০৫ | ১০৯ | ২৭৯ | ৮০৫ | ৭৭৫ |
| | ১৯৭৫-৭৬ | ২০৭ | ৬০৯ | ৭২০ | | | |
| অমরপুর | ১৯৭৪-৭৫ | ১৭৩ | ৮১০ | ৫৮ | ২,১৩৯ | ২৯১ | ৪৯ |
| | ১৯৭৫-৭৬ | ৪৪৫ | ১,৮২৬ | ২৪২ | | | |
| বিলোনীয়া | ১৯৭৪-৭৫ | ৭৩ | ৬২ | ১৯৯ | ৯৮৯ | ৭৫৭ | ৩,৭৭৫ |
| | ১৯৭৫-৭৬ | ৯৬৩ | ৭৪৩ | ৩,৭৬১ | | | |
| সাবরুম | ১৯৭৪-৭৫ | ৯০ | ৩১২ | ৩৯০ | ১০৯ | ৩৯৬ | ৮০৮ |
| | ১৯৭৫-৭৬ | ৬২ | ১৮৬ | ৬৩৯ | | | |

## UN-STARRED QUESTION NO. 4

By 1. Shri Achaichi Mog,

2. Shri Sushil Ranjan Saha

Will be Hon'ble Minister in-charge of the Manpower Department be pleased ta state :—

### প্রশ্ন

১) ১৯৭৩, ১৯৭৪, ১৯৭৫ এবং ১৯৭৬ সনের ফেব্রুয়ারী মাস পর্য্যন্ত ত্রিপুরায় কত জন লোকের সরকারী চাকুরী হইয়াছে এবং তন্মধ্যে তপশীলীজাতি, উপজাতি সম্প্রদায়ভুক্ত কতজন ( মহকুমা ভিত্তিক হিসাব ) ?

### উত্তর

১) ১৯৭৩ সন হইতে ১৯৭৬ সনের ফেব্রুয়ারি মাস পর্য্যন্ত মোট ৭২৮৯ জন লোকের সরকারী চাকুরী হইয়াছে এবং তন্মধ্যে ৮১০ জন তপশীলিজাতি এবং ৮১৯ উপজাতি সম্প্রদায়ভুক্ত। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| মহকুমার নাম | তপশীলিজাতি | উপজাতি | অন্যান্য |
|---|---|---|---|
| ১) সদর | ৪৬৬ | ৫৩৭ | ৩৪১৭ |
| ২) খোয়াই | ৪২ | ৬৭ | ২৩৬ |
| ৩) সোনামুড়া | ৪০ | ৩১ | ১৯০ |
| ৪) উদয়পুর | ৬৮ | ৬৩ | ৭৮৯ |
| ৫) অমরপুর | ২০ | ২৪ | ৬৪০ |
| ৬) বিলোনীয়া | ২৮ | ৭০ | ২৫৬ |
| ৭) সাবরুম | ৯ | ২৩ | ১৪৬ |
| ৮) কমলপুর | ৩৬ | ২২ | ১৬৪ |
| ৯) কৈলাসহর | ৬৭ | ৪০ | ৪০২ |
| ১০) ধর্ম্মনগর | ৩৬ | ৭২ | ৩১৭ |
| | ৮১০ | ৮১৯ | ৫৫৮০ |

## UN-STARRED QUESTION NO. 5

**By Shri Sushil Chandra Saha**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

ত্রিপুরা রাজ্যে ভূমি সংস্কার আইনের বলে কতজন লোক ল্যাণ্ডসিলিং-এর আওতায় পড়িয়াছেন ?
( মহকুমা ভিত্তিক হিসাব )

উত্তর

দি ত্রিপুরা ল্যাণ্ড রেভেনিউ এণ্ড ল্যাণ্ড রিফরমস্ ( ফোর্থ এমেণ্ডমেন্ট ) বিল ১৯৭৬ইং ত্রিপুরা লেজিসলেটিভ এসেম্বলী কর্ত্তৃক ১৮/৩/৭৬ইং তারিখে পাশ হইয়াছে। উক্ত আইনে পরিবারের সংজ্ঞার সংশোধন হইয়াছে। ল্যাণ্ডসিলিং সম্পর্কে দাখিলী রিটার্ণগুলি আইন অনুযায়ী পরীক্ষা করা হইতেছে।
কত সংখ্যক ব্যক্তি ভূমির নির্ভাইজড সিলিং-এর আওতায় আসিবেন তাহা ঐ সমস্ত রিটার্ণগুলির পরীক্ষার পর সঠিক জানা যাইবে।